# সংস্কৃত-ব্যাকরণ-প্রবেশিকা

## (Matriculation Sanskrit Grammar)

SECOND EDITION

*Reprint*

কলিকাতা বিশ্ববিদ্যালয় কর্তৃক প্রকাশিত

১৯৪৭

# বিষয়-নির্দেশ

---

# বিজ্ঞাপন

সংস্কৃত-ব্যাকরণ-প্রবেশিকা প্রধানত ম্যাট্রিক্ পরীক্ষার্থীদের জন্য লিখিত হইয়াছে। ম্যাট্রিক্ স্কুলের উপরের শ্রেণীগুলিতে এই ব্যাকরণখানি অধ্যাপিত হইলে, সংস্কৃত কম্পোজিশন্ শিক্ষার জন্য ছাত্রদের অন্য কোনও পুস্তকের সাহায্য নিতে হইবে না।

ব্যাকরণশিক্ষা যাহাতে ভাষা-শিক্ষার সঙ্গে সঙ্গে চলে, তজ্জন্য প্রত্যেক বিষয়ে বহু অনুশীলন দেওয়া হইয়াছে। অনুশীলনার্থ প্রদত্ত বাক্যগুলি মনোরম, উপদেশ-পূর্ণ এবং অনবদ্যভাষায় গ্রথিত; উহারা প্রাচীন গ্রন্থ হইতে সংগৃহীত হইয়াছে। অধ্যাপক মহাশয়েরা এই বাক্যগুলি নিয়মিতরূপে পড়াইলে, বিদ্যার্থীরা বিনাক্লেশে সংস্কৃত-ভাষায় ও সংস্কৃত-ব্যাকরণে প্রবিষ্ট হইতে পারিবেন, এবং বহু ভাল কথা তাঁহাদের অভ্যস্ত হইয়া যাইবে।

এই ব্যাকরণে লিখিত কোনও কোনও কথা ছাত্রদের পক্ষে অনাবশ্যক ও নূতন বলিয়া মনে হইতে পারে, কেননা ঐ সকল কথা এই শ্রেণীর ব্যাকরণে প্রায় থাকে না। কিন্তু এই কথাগুলি পুরাণ, সুখবোধ্য এবং চিত্তাকর্ষক (interesting)। উদাহরণার্থ প্রথমাধ্যায়স্থ এইরূপ কয়েকটি কথা এ স্থলে তুলিয়া দিতেছি; "ইংরেজি ব্যাকরণে যাহাকে simple vowel, diphthong এবং syllable বলে সংস্কৃত ব্যাকরণে তাহাদের সুপ্রচলিত নাম সমানস্বর, সন্ধ্যক্ষর এবং অক্ষর; অনুস্বার-বিসর্গের ন্যায্য স্থান স্বরের পরে, ব্যঞ্জনের পূর্বে; চন্দ্রবিন্দু স্বতন্ত্র বর্ণ নহে।" অন্যান্য অধ্যায়েও এইরূপ আপাত-নূতন চিত্তাকর্ষক কথা আছে।

কারক, সমাস প্রভৃতির সংস্কৃত সূত্রগুলি প্রায়শ সহজ-বোধ্য, উহারা মূলেই প্রদত্ত হইয়াছে। অন্যান্য প্রকরণে সংস্কৃত সূত্র পাদটীকায় দিয়াছি। অধিকাংশ সূত্র পাণিনীয় অষ্টাধ্যায়ী হইতে গৃহীত হইয়াছে; কিন্তু যে সকল স্থলে পাণিনির

সূত্র সহজ-বোধ্য নহে, তথায় কাতন্ত্রাদি হইতেও সূত্র গ্রহণ করিয়াছি। ইহাতে না বুঝিয়া মুখস্থ করার ঝোঁক একটু কমিবে। এতদ্-গ্রন্থ-পাঠীদের মধ্যে যাঁহারা উত্তরকালে পাণিনীয় প্রস্থান অধ্যয়ন করিবেন, ম্যাট্রিক্ পড়ার কালে কতিপয় অন্য-ব্যাকরণ-সূত্র শিখার দরুণ তাহাদের তৎকালে কোনও বিশেষ অসুবিধা হইবে না, বরং পাণিনীয়ের দুরূহ সূত্রের মর্মগ্রহণ ইহাতে সুসাধ্যই হইবে।

সংস্কৃত-ব্যাকরণ-প্রবেশিকা পূর্ণাঙ্গ ব্যাকরণ নহে, ইহা ব্যাকরণ-শাস্ত্রে প্রবেশের দ্বার-স্বরূপ। ইহা পড়িয়া কেহ বৈয়াকরণ হইতে পারিবেন না; তবে ম্যাট্রিক্-ইন্টার্-বি.এ.-পাঠ্য সাধারণ পুস্তকগুলি এবং স্মৃতি, পুরাণ, সহজ সহজ কাব্য ও দর্শনগ্রন্থ পড়ার জন্য এই ব্যাকরণই পর্যাপ্ত। সাধারণ সংস্কৃত বাঙ্ময়ে উপলব্ধ যে সকল প্রয়োগ এই ব্যাকরণদ্বারা অনুপপন্ন হইবে, তাহা সংস্কৃতের অধ্যাপক মহাশয়েরা অনায়াসে পাণিনি-কাতন্ত্র-মুগ্ধবোধাদির সাহায্যে বুঝাইয়া দিতে পারিবেন।

পাঠ্য পুস্তকে ভ্রম থাকা নিতান্ত অবাঞ্ছনীয়, এই জন্য পুস্তকখানিকে নির্ভুল করিতে যথাসাধ্য চেষ্টা করিয়াছি, এবং স্কুলপাঠ্য সাধারণ সংস্কৃত ব্যাকরণে দৃষ্ট বহু ভ্রম সযত্নে বর্জন করিয়াছি; কিন্তু এই পুস্তকে কোনও নূতন ভুলের আমদানি করি নাই, এমন কথা বলিতে পারি না। সহৃদয় অধ্যাপকেরা এবং পাঠকেরা ত্রুটি-সংশোধনের বা উৎকর্ষ-বিধানের উপযুক্ত স্থলগুলি দেখাইয়া দিলে চিরকৃতজ্ঞ থাকিব।

বর্ত্তমান সংস্করণে পূর্ব-সংস্করণ অপেক্ষা কিছু বিষয়-বাহুল্য ও নূতন উদাহরণ আছে, এবং সূত্রাদির ভাষাও দুই চারি স্থলে পরিবর্ত্তিত হইয়াছে।

৺কালীঘাট,
রথদ্বিতীয়া, ২৭শে আষাঢ়, ১৩৫২

শ্রীবনমালি চক্রবর্ত্তী
( বেদান্ততীর্থ, এম.এ. )

# সংস্কৃত-ব্যাকরণ-প্রবেশিকা

## প্রথম অধ্যায়

### বর্ণ

১। বর্ণমালা—অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ এ ঐ ও ঔ (স্বর)। ং ঃ (অযোগবাহ ব্যঞ্জন)। ক্ খ্ গ্ ঘ্ ঙ্ চ্ ছ্ জ্ ঝ্ ঞ্ ট্ ঠ্ ড্ ঢ্ ণ্ ত্ থ্ দ্ ধ্ ন্ প্ ফ্ ব্ ভ্ ম্ য্ র্ ল্ ব্ শ্ ষ্ স্ হ্ (ব্যঞ্জন)।

২। স্বরের উচ্চারণস্থান ও বিভাগ :

| | কণ্ঠ | তালু | ওষ্ঠ | মূর্ধা | দন্ত | কণ্ঠতালু | কণ্ঠৌষ্ঠ |
|---|---|---|---|---|---|---|---|
| হ্রস্ব | অ | ই | উ | ঋ | ঌ | | |
| দীর্ঘ | আ | ঈ | ঊ | ৠ | ৡ | এ ঐ | ও ঔ |

অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ ৡ সমান স্বর (simple vowel), এবং এ ঐ ও ঔ সন্ধ্যক্ষর (diphthong).

প্রত্যেক স্বরই অনুনাসিক ও অননুনাসিক (বা সানুনাসিক ও নিরনুনাসিক) ভেদে দ্বিবিধ। অনুনাসিকত্ব বুঝাইবার জন্য ঁ (চন্দ্রবিন্দু) চিহ্ন দেওয়া হয়; উহা স্বতন্ত্র বর্ণ নহে।

১। পাণিনীয় ব্যাকরণে দীর্ঘ ৡ নাই। কাতন্ত্রে, মুগ্ধবোধে, হৈমব্যাকরণে ও হরিনামামৃতে ৡ আছে। হরিনামামৃতে জীব গোস্বামী এবং প্রয়োগরত্নমালায় পুরুষোত্তম ক্ষ্ (ক্+ষ্)কে বর্ণমালায় স্থান দিয়াছেন। উপরি-লিখিত বর্ণগুলির সহিত 'ক্ষ' গণনা করিলে বর্ণসংখ্যা পঞ্চাশৎ হয়।

৩। উবর্ণ বলিলে উ ঊ বুঝায়। একই উবর্ণ অল্প সময়ে উচ্চারিত হইলে হয় হ্রস্ব উ, তদপেক্ষা অধিক ( দ্বিগুণ ) সময়ে উচ্চারিত হইলে হয় দীর্ঘ ঊ। এইরূপে ইবর্ণ = ই ঈ, ঋবর্ণ = ঋ ৠ, ঌবর্ণ = ঌ ৡ।

আমরা অকারের যেরূপ উচ্চারণ করি, তাহার দ্বিগুণ সময়ে ঐ বর্ণেরই উচ্চারণ করিলে আকার হয় না, তথাপি আকারকে অবর্ণের দীর্ঘাবস্থা বলিয়া ধরা হয়। অবর্ণ = অ আ।

(ক) কোনও হ্রস্ব বা দীর্ঘ স্বরের পর 'কার' বা 'ৎ' যোগ করিলে কেবল হ্রস্ব বা দীর্ঘ সেই স্বরটি বুঝায়। অকার বা অৎ = অ, আকার বা আৎ = আ।

৪। সমান স্বরের মধ্যে যে যে বর্ণের উচ্চারণস্থান অভিন্ন, তাহারা পরস্পরের সবর্ণ (homogeneous).

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| অকারের সবর্ণ | অ | আ। | আকারের সবর্ণ | | অ | আ। |
| ইকারের | ,, | ই | ঈ। | ঈকারের | ,, | ই | ঈ। |
| উকারের | ,, | উ | ঊ। | ঊকারের | ,, | উ | ঊ। |
| ঋকারের | ,, | ঋ | ৠ। | ৠকারের | ,, | ঋ | ৠ। |
| ঌকারের | ,, | ঌ | ৡ। | ৡকারের | ,, | ঌ | ৡ। |

৫। অ এ ও এই তিন বর্ণকে গুণ, এবং আ ঐ ঔ এই তিন বর্ণকে বৃদ্ধি বলে। ইবর্ণের গুণে এ, উবর্ণের গুণে ও, ঋবর্ণের গুণে

৩। ইংরেজিতে হ্রস্ব অ দীর্ঘ অ, হ্রস্ব আ দীর্ঘ আ আছে : almighty, awe; artistic, art. সংস্কৃতে অ হ্রস্ব ভিন্ন দীর্ঘ হয় না, এবং আ দীর্ঘ ভিন্ন হ্রস্ব হয় না।

(ক) তপরস্তৎকালস্য ; বর্ণাৎ কারঃ।

৪। বৈয়াকরণেরা বলেন, ঋবর্ণ ও ঌবর্ণ পরস্পরের সবর্ণ। ঋ-ঌ-বর্ণয়োর্মিথঃ সাবর্ণ্যং বাচ্যম্।

৫। বৃদ্ধিরাদৈচ্, অদেঙ্ গুণঃ। বৃদ্ধিঃ + আৎ + ঐচ্ ( ঐ ঔ ), অত্ + এঙ্ ( এ ও ) + গুণঃ। ১।১৪ দেখ। ঋ-ঌ-বর্ণের গুণে অকারের ও বৃদ্ধিতে আকারের পরে র্ ল্ হয় ( ৮।৯৬ পা. টী )।

অর্, ঌবর্ণের গুণে অল্ হয়। অবর্ণের বৃদ্ধিতে আ, ইবর্ণের এবং একার-ঐকারের বৃদ্ধিতে ঐ, উবর্ণের এবং ওকার-ঔকারের বৃদ্ধিতে ঔ, ঋবর্ণের বৃদ্ধিতে আর্, ঌবর্ণের বৃদ্ধিতে আল্ হয়।

৬। বর্ণমালায় অনুস্বারের ও বিসর্গের ন্যায্য স্থান স্বরের অব্যবহিত পরে এবং ক খ প্রভৃতির পূর্বে। এইজন্যই অভিধানে 'অংশ' 'অংশু' প্রভৃতি শব্দ 'অকথ্য' প্রভৃতির এবং 'দুঃখ' 'দুঃস্থ' প্রভৃতি শব্দ 'দুকূল' প্রভৃতির পূর্বে লিখিত হয়। অনুস্বার ও বিসর্গ অযোগবাহ বর্ণ। বিসর্গের অপর নাম বিসর্জনীয়। অনুস্বারের উচ্চারণস্থান নাসিকা এবং বিসর্গের উচ্চারণস্থান কণ্ঠ।

৭। ব্যঞ্জনের উচ্চারণস্থান ও বিভাগ:

| | স্পর্শ বর্ণ (stops) | | | | | অন্তস্থ বা অন্তঃস্থ বর্ণ (semi-vowels) | | | | উষ্ম বর্ণ (sibilants and aspirate) | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | কণ্ঠ্য | তালব্য | মূর্ধন্য | দন্ত্য | ওষ্ঠ্য | তালব্য | মূর্ধন্য | দন্ত্য | দন্তৌষ্ঠ্য | তালব্য | মূর্ধন্য | দন্ত্য |
| | কবর্গ | চবর্গ | টবর্গ | তবর্গ | পবর্গ | | | | | | | |
| অঘোষ (voiceless) | ক্ | চ্ | ট্ | ত্ | প্ | | | | | শ্ | ষ্ | স্ |
| | খ্ | ছ্ | ঠ্ | থ্ | ফ্ | | | | | (sibilants) | | |
| ঘোষবান্ বা ঘোষ (voiced) | গ্ | জ্ | ড্ | দ্ | ব্ | | | | | | | |
| | ঘ্ | ঝ্ | ঢ্ | ধ্ | ভ্ | য্ | র্ | ল্ | ব্ | হ্ (কণ্ঠ্য) | | |
| | ঙ্ | ঞ্ | ণ্ | ন্ | ম্ | | | | | (aspirate) | | |

৬। বিসর্জনীয়, জিহ্বামূলীয়, উপধ্মানীয়, অনুস্বার ও যম এইগুলি 'অযোগবাহ'। বিসর্জনীয় ও অনুস্বার ভিন্ন অন্য অযোগবাহ বর্ণ কচিৎ প্রযুক্ত হয়।

অ ই উ ণ্ প্রভৃতি মাহেশ্বর সূত্রে (১।১৪) অনুস্বার-বিসর্গাদির উল্লেখ (যোগ) নাই, তথাপি উহারা ভাষায় ও পাণিনি-সূত্রে দৃষ্ট হইয়া থাকে (বাহ) এইজন্য ইহাদের নাম 'অযোগবাহ'। ইহাদিগকে 'যোগবাহ'ও বলে; কেবলানাম্ অনুচ্চারণাৎ বর্ণান্তরযোগম্ বহন্তীতি যোগবাহা অনুস্বারাদয়ঃ।

অনুস্বার-বিসর্গ স্বরসন্ধিতে ব্যঞ্জন কিন্তু ণত্বে স্বর, এইরূপ উভয়ধর্মাক্রান্ত বলিয়া স্বরের পর কাদি ব্যঞ্জনের পূর্বে উহাদের পাঠ সমীচীন। ব্যঞ্জনতা স্বরসন্ধৌ, স্বরতা ণত্ববিধৌ যোগবাহানাম্ (আর্যা-পূর্বার্ধ)।

৮। বর্গের প্রথম তৃতীয় পঞ্চম বর্ণ এবং য্ র্ ল্ ব্ অল্প-প্রাণ (unaspirated), অপর ব্যঞ্জন মহাপ্রাণ (aspirated)। ঙ্ ঞ্ ণ্ ন্ ম্ অনুনাসিক (nasal)। য্ ল্ ব্ কদাচিৎ অনুনাসিক হয়, তখন ইহাদের উপরে চন্দ্রবিন্দু দেওয়া হয় ; যঁ্ লঁ্ বঁ্।

৯। ইংরেজিতে যাহাকে সিলেব্‌ল্ (syllable) বলে, তাহার সংস্কৃত নাম 'অক্ষর'। আর্য এই শব্দটিতে দুইটি 'অক্ষর' (syllable) আছে, (১) আ (২) র্য। প্রথম অক্ষরটিতে একটি বর্ণ এবং দ্বিতীয় অক্ষরটিতে তিনটি বর্ণ ( র্ য্ অ ) আছে।

১০। ব্যঞ্জনের পূর্বে কিংবা পরে স্বর যোগ করিয়া আমরা উহার উচ্চারণ করি। স্বরের সাহায্য ভিন্ন ব্যঞ্জন সুষ্ঠু উচ্চারিত হইতে পারে না। ক্-এর পূর্বে ঋ থাকিলে হয় ঋক্, পরে ঋ থাকিলে হয় কৃ।

১১। ক্ খ্ গ্ প্রভৃতি ব্যঞ্জনে হসন্ত (হলন্ত) চিহ্ন না দিলে তত্তৎ ব্যঞ্জনের পরে অকার আছে, এইরূপ বুঝায় ; ক=ক্+অ, খ=খ্+অ। 'ক' এই ব্যঞ্জনের নাম ক বা ককার, 'খ্' এই ব্যঞ্জনের নাম খ বা খকার ইত্যাদি।

১২। ইবর্ণের দীর্ঘ অবস্থা ঈ ; আরও দীর্ঘতররূপে উচ্চারণ করিলে উহা প্লুত হয়। হ্রস্বের এক মাত্রা, দীর্ঘের দুই মাত্রা, প্লুতের তিন মাত্রা।

---

৮। সন্তি যণঃ সানুনাসিকা নিরনুনাসিকাশ্চ। রেফস্তু তু নানুনাসিকত্বম্।

৯। স্বরোঽক্ষরম্, সহাদ্যৈর্ব্যঞ্জনৈঃ, উত্তরৈশ্চাবসিতৈঃ।

১০। নান্তরেণ অচং ব্যঞ্জনস্য উচ্চারণমপি ভবতি—এইটি প্রাচীন মত।

" It is not to be supposed that consonants can be uttered only as combined with vowels Every consonant can be sounded by itself......In actual usage, however, scarcely any recognised word is composed of consonant sounds alone." এইটি আধুনিক মত।

১১। অকার-ব্যবহিতেন কার-প্রত্যয়েন ব্যঞ্জনস্য নির্দেশঃ।

১২। দূরাদ্ধূতে চ ( বাক্যস্য টেঃ প্লুতঃ )। অন্ত্যস্বরকে এবং অন্ত্যস্বরাদি ভাগকে টি বলে। সর্বপ্লুতো বিকল্পাতে। 'প্লুতে হ্রস্বমপি দীর্ঘম্ উচ্চারয়ন্তি লিখন্তি চ তজ্জ্ঞাঃ'। কোন কোন ছাপার পুস্তকে হ্রস্ববোধক অক্ষরের উত্তর ৩ দিয়া প্লুতত্ব জ্ঞাপিত হইতেছে।

একমাত্রো ভবেদ্ হ্রস্বো দ্বিমাত্রো দীর্ঘ উচ্যতে।
ত্রিমাত্রস্তু প্লুতো জ্ঞেয়ো ব্যঞ্জনঞ্চার্ধমাত্রকম্॥

প্লুতস্বর লিখিবার জন্য স্বতন্ত্র অক্ষর নাই। দীর্ঘস্বরবোধক অক্ষরের উত্তর ৩ লিখিয়া তত্তদ্‌বর্ণের প্লুতত্ব বোধিত হয়; ও৩ম্।

এহি কৃষ্ণা৩ অত্র গৌশ্চরতি। এখানে দূর হইতে সম্বোধনে 'কৃষ্ণ' পদটির 'অ' প্লুত হইল। অবর্ণের অর্থাৎ অ আ এই উভয়ের প্লুতই 'আ৩' রূপে লিখিত ও উচ্চারিত হয়।

আ৩ ঈ৩ ঊ৩ ৠ৩ ৣ৩ এ৩ ঐ৩ ও৩ ঔ৩ এই নয়টি প্লুতস্বর গণনা করিলে বর্ণের সংখ্যা আটান্ন দাঁড়ায়।

১৩। একটিমাত্র স্বরে একটি প্রাতিপদিক, ধাতু বা পদ হইতে পারে; অ (=বিষ্ণু), ই (=যাওয়া), আ (=পর্য্যন্ত)। এমন কোনও প্রাতিপদিক, ধাতু বা পদ নাই, যাহাতে কেবল ব্যঞ্জন আছে, কিন্তু মোটেই স্বর নাই।

সাধারণত প্রাতিপদিকে, ধাতুতে ও পদে স্বর ও ব্যঞ্জন উভয়ই থাকে। 'গো' একটি প্রাতিপদিক এবং 'কৃ' একটি ধাতু; ইহাদের প্রত্যেকটিতে একটি ব্যঞ্জন ও একটি স্বর আছে। 'রামঃ' এই পদে তিনটি ব্যঞ্জন এবং দুইটি স্বর আছে।

১৪। পাণিনীয় 'অষ্টাধ্যায়ী'তে স্বরকে অচ্, সমানকে অক্, সন্ধ্যক্ষরকে এচ্, ব্যঞ্জনকে হল্, অন্তস্থাকে যণ্, উষ্মকে শল্, অঘোষকে খর্, ঘোষকে হশ্,

১৩। স্থলবিশেষে এক একটি ব্যঞ্জনেরও অর্থ দেখান হইয়াছে। ম্=ব্রহ্মা; ওম্=অ উ ম্=বিষ্ণু, শিব, ব্রহ্মা।

১৪। মাহেশ্বর সূত্রগুলিতে 'অ' অর্থ অ আ আ৩, 'ই' অর্থ ই ঈ ঈ৩ ইত্যাদি। সংস্কৃত সূত্রস্থ হ্রস্ব স্বর স্বীয় দীর্ঘ প্লুতেরও বোধক হয়, কিন্তু বিধীয়মান প্রত্যয়াদিতে এই নিয়ম খাটে না। এচ্ বা সন্ধ্যক্ষরের হ্রস্বাবস্থা নাই। 'আদিরন্ত্যেন সহেতা=অন্ত্যেন ইতা সহ আদির্মধ্যগানাং স্বস্য চ সংজ্ঞা স্যাৎ'—এই সূত্রদ্বারা নিষ্পন্ন সংজ্ঞাগুলিকে 'প্রত্যাহার' বলে।

কোনও প্রয়োজন-সিদ্ধির জন্য যে বর্ণ উপদিষ্ট হয়, কিন্তু কার্যকালে থাকে না, তাহাকে ইৎ বলে। এতি গচ্ছতি ন তিষ্ঠতি ইতি ইৎ (ই+ক্বিপ্)।

অন্তস্থানুনাসিক-বর্জিত ব্যঞ্জনকে ঝল্ এবং বর্ণমাত্রকে অল্ বলে। নিম্নলিখিত মাহেশ্বর সূত্র কণ্ঠস্থ থাকিলে এই প্রত্যাহারগুলির অর্থ সহজে মনে রাখা যায়।

অ ই উ ণ্। ঋ ৯ ক্। এ ও ঙ্। ঐ ঔ চ্। হ য ব র ট্। ল ণ্। ঞ ম ঙ ণ ন ম্। ঝ ভ ঞ্। ঘ ঢ ধ ষ্। জ ব গ ড দ শ্। খ ফ ছ ঠ থ চ ট ত ব্। ক প য্। শ ষ স র্। হ ল্। এই চৌদ্দটি সূত্রে, হসন্তচিহ্ন-যুক্ত ব্যঞ্জনগুলি ইৎ। আদি বর্ণ অন্ত্য ইৎ বর্ণের সহিত মিলিয়া, নিজের ও মধ্যবর্তী বর্ণগুলির সংজ্ঞা হয়। অণ্=অ ই উ। অচ্—অ ই উ ঋ ৯ এ ও ঐ ঔ ( হসন্ত বর্ণগুলি ধরিতে হইবে না )=স্বর। ইণ্ সর্বদা পরবর্তী ণ্ নিয়াই হয়, ইণ্—ই উ ঋ ৯ এ ও ঐ ঔ হ য ব র ল। ঝল্—ঝ হইতে হ পর্যন্ত—বর্গের প্রথম দ্বিতীয় তৃতীয় চতুর্থ বর্ণ এবং শ ষ স হ—অন্তস্থা ও অনুনাসিক ভিন্ন অন্ত ব্যঞ্জন। পাণিনীয় ব্যাকরণে কবর্গকে কু, চবর্গকে চু, টবর্গকে টু, তবর্গকে তু, পবর্গকে পু বলে।

১৫। সংস্কৃত বর্ণের উচ্চারণস্থান নিম্নে সূত্রাকারে প্রদত্ত হইল।

(১) অ-কু-হ-বিসর্জনীয়ানাং কণ্ঠঃ। (২) ই-চু-য-শানাং তালু।
(৩) ঋ-টু-র-ষাণাং মূর্ধা। (৪) ৯-তু-ল-সানাং দন্তাঃ।
(৫) উ পূপধ্মানীয়ানামোষ্ঠৌ। (৬) ঞ-ম-ঙ-ণ-নানাং নাসিকা চ।
(৭) এদৈতোঃ কণ্ঠতালু। (৮) ওদৌতোঃ কণ্ঠোষ্ঠম্।
(৯) বকারস্য দন্তোষ্ঠম্। (১০) নাসিকাঽনুস্বারস্য।

১৬। ইংরেজি অক্ষরে সংস্কৃত লিখিবার প্রণালী এইরূপ :

অ—a, ই—i, উ—u, ঋ—ṛ; ইহাদের দীর্ঘ বুঝাইতে হইলে ইংরেজি অক্ষরের উপর ¯ বা ^ এইরূপ চিহ্ন ব্যবহৃত হয়, আ—ā বা â, ঈ—ī বা î; এ—e, ঐ—ai, ও—o, ঔ—au। ক্—k, গ=g, চ—c, জ—j, ট=ṭ, ড—ḍ, ত—t, দ—d, প=p, ব—b, ইহাদের উত্তর 'h' যোগ

১৬। মতান্তরে, চ্=ch, ছ=chh, অন্তস্থ ব=w, শ=ç

করিলে যথাক্রমে সেই সেই বর্গের দ্বিতীয় ও চতুর্থ বর্ণ বুঝায়*, খ=kh, ছ=ch, ঘ=gh, ভ=bh ; ঙ=ṅ, ঞ=ñ, ণ=ṇ, ন=n, ম=m, য=y, র=r, ল=l, ব=v, শ=ś, ষ=ṣ, স=s, হ=h, ং=ṃ, ঃ=ḥ। লুপ্ত অকারের চিহ্ন ঽ=', চন্দ্রবিন্দু=̃ । ধর্মোঽস্তি=dharmo'sti, তং বন্দে=taṃ vande.

ai লিখিলে অই এবং au লিখিলে অউ বোঝা যাইতে পারে, কিন্তু সংস্কৃতে কোনও শব্দে পর পর দুইটি স্বর প্রায় থাকে না বলিয়া ai=ঐ, au=ঔ। চালনী-বাচক 'তিতউ' শব্দ 'tita-u' বা 'titaü'রূপে লিখিত হয়।

## অনুশীলন ১

(ক) হ্রস্ব স্বর, অন্তস্থাবর্ণ, উষ্মবর্ণ, সমান স্বর, ঘোষবান্ বর্ণ (sonants, soft or voiced consonants), অঘোষ বর্ণ (surds, voiceless or hard consonants) কি কি? আকারের ও উকারের সবর্ণ কি কি? অবর্ণ ও অকারের পার্থক্য কি?

(খ) ইংরেজি অক্ষরে লেখ:—

সদা সত্যং ব্রূয়াৎ। অহিংসা পরমো ধর্মঃ। শীলবৃত্তিফলং শ্রুতম্। লোভঃ পাপস্য কারণম্। একো দেবঃ সর্বভূতেষু গূঢ়ঃ।

(গ) উল্লিখিত প্রত্যেকটি বাক্যে কয়টি বর্ণ এবং কয়টি অক্ষর আছে?

(ঘ) প্লুত স্বরগুলি লেখ। সন্ধ্যক্ষর, গুণ, বৃদ্ধি কাহাকে বলে?

(ঙ) নিম্নলিখিত বাক্যগুলির অর্থ কর:—

অন্তরেণ স্বরং ব্যঞ্জনস্য উচ্চারণং ন ভবতি। বর্গাণাং প্রথমদ্বিতীয়াঃ শ-ষ-সাশ্চ অঘোষাঃ, ঘোষবন্তঃ অন্যে। অন্তস্থা য র ল বাঃ। উষ্মাণঃ শ ষ স

* বর্গের দ্বিতীয় ও চতুর্থ সোষ্ম বর্ণ (aspirated), বর্গে বর্গে চ প্রথমৌ অঘোষৌ, যুগ্মৌ সোষ্মাণৌ, অনুনাসিকোঽন্ত্যঃ।

হাঃ। বর্গাণাং প্রথম-তৃতীয়-পঞ্চমাঃ যণশ্চ অল্পপ্রাণাঃ, বর্গাণাং দ্বিতীয়চতুর্থাঃ শলশ্চ মহাপ্রাণাঃ। স্বর-য-ব-লাঃ সানুনাসিকা নিরনুনাসিকাশ্চ।

(চ) কোন্ অন্তস্থা-বর্ণের সহিত কোন্ সমান-স্বরের (simple vowel) এবং কোন্ সন্ধ্যক্ষরের (diphthong) উচ্চারণ-সাম্য আছে?

উত্তর। যকারের সহিত ইবর্ণের, একারের এবং ঐকারের; রেফের (অর্থাৎ র্ এই বর্ণটির) সহিত ঋবর্ণের; লকারের সহিত ৯বর্ণের; বকারের সহিত উবর্ণের, ওকারের এবং ঔকারের উচ্চারণ-সাম্য আছে। ২।৮-৯ এবং ৮।৮১ পাদটীকা দেখ।

(ছ) কোন্ উষ্ম বর্ণের সহিত কোন্ বর্গীয় বর্ণের বিশেষ উচ্চারণ-সাম্য আছে?

উত্তর। শকারের সহিত চকার ও ছকারের বিশেষ উচ্চারণ-সাম্য আছে, উহারা তালব্য বর্ণ এবং অঘোষ। (বাকি উত্তর শিক্ষার্থীরা করিবে)। ২।২৫, ২।৫৭ দেখ।

# দ্বিতীয় অধ্যায়

## সন্ধি (EUPHONY)

### স্বরসন্ধি

১। কোন সমান স্বরের পরে উহার সবর্ণ স্বর থাকিলে এতদুভয়ের স্থানে একটিমাত্র দীর্ঘ সেই বর্ণ হয়।

অবর্ণ+অবর্ণ=আ, অর্থাৎ, অ+অ=আ, অ+আ=আ, আ+অ=আ, আ+আ=আ।

অত্র অস্তি অত্রাস্তি, তত্র আসীৎ তত্রাসীৎ, দয়া অর্ণব দয়ার্ণব, মহা আশয় মহাশয়।

ইবর্ণ+ইবর্ণ=ঈ। দধি ইদম্ দধীদম্, পরি ঈক্ষা পরীক্ষা, মহী ইন্দ্র মহীন্দ্র, পৃথ্বী ঈশ পৃথ্বীশ।

উবর্ণ+উবর্ণ=ঊ। সাধু উক্তম্ সাধূক্তম্, লঘু ঊর্মি লঘূর্মি, বধূ উৎসব বধূৎসব, সরযূ ঊর্মি সরযূর্মি।

ঋবর্ণ+ঋবর্ণ=ৠ। পিতৃ ঋণ পিতৄণ।

২। অবর্ণের পরে ইবর্ণ থাকিলে উভয়ে মিলিয়া 'এ' হয়। অবর্ণ+ইবর্ণ=এ। তব ইচ্ছা তবেচ্ছা, অব ঈক্ষণ অবেক্ষণ, যথা ইষ্ট যথেষ্ট, রমা ঈশ রমেশ।

---

১। (একঃ পূর্ব-পরয়োঃ), অকঃ সবর্ণে দীর্ঘঃ=অকঃ সবর্ণে অচি পরে দীর্ঘ একাদেশঃ স্যাৎ। অক্=অ আ ই ঈ উ ঊ ঋ ৠ ঌ=সমান স্বর (simple vowel)।

২। 'উভয়ে মিলিয়া' কথাটি এই বুঝাইতেছে যে পূর্ববর্তী অবর্ণ এবং পরবর্তী ইবর্ণ—এই উভয়ের স্থানে মাত্র 'এ' এই একটি বর্ণ আদেশ হয়। পরবর্তী সূত্রগুলিরও এইরূপ অর্থ।

৩। অবর্ণের পর উবর্ণ থাকিলে উভয়ে মিলিয়া 'ও' হয়। অবর্ণ+উবর্ণ=ও। তীর্থ উদক তীর্থোদক, কৌশল্যা উবাচ কৌশল্যোবাচ, এক উন একোন, গঙ্গা ঊর্মি গঙ্গোর্মি।

৪। অবর্ণের পর ঋবর্ণ থাকিলে উভয়ে মিলিয়া বিকল্পে 'অর্' হয়। অবর্ণ+ঋবর্ণ=অর্। হিম ঋতু হিমর্তু বা হিমঋতু, মহা ঋষি মহর্ষি বা মহাঋষি।

৫। অবর্ণের পর ঌবর্ণ থাকিলে উভয়ে মিলিয়া 'অল্' হয়। অবর্ণ+ঌবর্ণ=অল্। অথ ঌকারঃ অথল্কারঃ, যথা ঌকারঃ যথল্কারঃ।

৬। অবর্ণের পর একার বা ঐকার থাকিলে উভয়ে মিলিয়া 'ঐ' হয়। অবর্ণ+এ=ঐ, অবর্ণ+ঐ=ঐ। তব এব তবৈব, তথা এতৎ তথৈতৎ, মত ঐক্য মতৈক্য, মহা ঐশ্বর্য মহৈশ্বর্য।

৭। অবর্ণের পর ওকার বা ঔকার থাকিলে উভয়ে মিলিয়া 'ঔ' হয়। অবর্ণ+ও=ঔ, অবর্ণ+ঔ=ঔ। জল ওঘ জলৌঘ, মহা ঔষধ মহৌষধ।

৮। অসবর্ণ স্বর পরে থাকিলে, ইবর্ণের স্থানে য্, উবর্ণের স্থানে ব্, ঋবর্ণের স্থানে র্, ঌবর্ণের স্থানে ল্ হয়।

ই বা ঈ+ইবর্ণ-ভিন্ন স্বর=য্+ইবর্ণ-ভিন্ন স্বর। ইতি আহ ইত্যাহ, দেবী আগতা দেব্যাগতা, ইতি উক্ত্বা ইত্যুক্ত্বা, দ্রৌপদী উবাচ দ্রৌপদ্যুবাচ।

১-৭ সূত্রে যে সন্ধিগুলি বিহিত হইয়াছে, উহাদের প্রত্যেকটিতে দুইটি বর্ণের স্থানে একটি বর্ণ (আদেশ) হইয়াছে। ইহারা একাদেশ-সন্ধি।

২-৭। আদ্ গুণঃ (ইকি), বৃদ্ধিরেচি=অবর্ণের পরে ইক্ ও এচ্ থাকিলে যথাক্রমে গুণ ও বৃদ্ধি একাদেশ হয়। ইক্=ই ঈ উ ঊ ঋ ৠ ঌ। এচ্=এ ও ঐ ঔ।

৮। ইকো যণ্ অচি (অসবর্ণে)=(অসবর্ণ) অচ্ (=স্বর) পরে থাকিলে, ইকের অর্থাৎ ইবর্ণের, উবর্ণের, ঋবর্ণের, ঌবর্ণের স্থানে যণ্ অর্থাৎ য্ ব্ র্ ল্ হয় যথাক্রমে।

উ বা ঊ + উবর্ণ-ভিন্ন স্বর = ব্ + উবর্ণ-ভিন্ন স্বর। মধু ইদম্ মধ্বিদম্, বধূ আগমন বধ্বাগমন।

ঋ বা ৠ + ঋবর্ণ-ভিন্ন স্বর = র + ঋবর্ণ-ভিন্ন স্বর। পিতৃ অর্থ পিত্রর্থ, মাতৃ আজ্ঞা মাত্রাজ্ঞা।

ঌ + ঌ-ভিন্ন স্বর = ল্ + ঌ-ভিন্ন স্বর। ঌ অনুবন্ধ লনুবন্ধ, ঌ আকৃতি লাকৃতি।

৯। স্বরবর্ণ পরে থাকিলে একারের স্থানে অয়্, ঐকারের স্থানে আয়্, ওকারের স্থানে অব্ এবং ঔকারের স্থানে আব্ হয়।

এ + স্বর (vowel) = অয়্ + স্বর, ঐ + স্বর = আয়্ + স্বর, ও + স্বর = অব্ + স্বর, ঔ + স্বর = আব্ + স্বর। শে অন শয়ন, নৈ অক নায়ক, পো অন পবন, পৌ অক পাবক।

১০। পদান্তস্থিত এ ঐ ও ঔ স্থানে যে অয়্ আয়্ অব্ আব্ হয়, উহাদের য়্ ও ব্ বিকল্পে লোপ পায় এবং লোপ হইলে পুনরায় সন্ধি হয় না। সখে আগচ্ছ সখআগচ্ছ সখয়াগচ্ছ, বরদে এহি বরদএহি বরদয়েহি, প্রভো এহি প্রভএহি প্রভবেহি, তস্মৈ অদাৎ তস্মাঅদাৎ তস্মায়দাৎ, তৌ ইহ তাইহ তাবিহ।

১১। পদান্ত একার কিংবা পদান্ত ওকারের পর অকার থাকিলে ঐ অকারের লোপ হয়। লুপ্ত অকারের স্থানে সাধারণত ঽ এইরূপ

৯। এচোঽয়বায়াবঃ (অচি)। এচঃ = এচের অর্থাৎ এ ও ঐ ঔ এই চারি বর্ণের স্থানে, অয়বায়াবঃ = অয়্ অব্ আয়্ আব্ (হয়), অচি = অচ্ অর্থাৎ স্বর পরে থাকিলে।

১০। অয়াদীনাং যবলোপঃ পদান্তে ন বা, লোপে তু প্রকৃতিঃ। সুপ্তিঙন্তং পদম্ (৪।১-৪, ১০-১১; ৮।৪)।

১১। এঙঃ পদান্তাদ্ অতি (পূর্বরূপম্ একাদেশঃ) = পদান্ত এঙ্ অর্থাৎ 'এ' 'ও' এই দুই বর্ণের পরে অকার থাকিলে পূর্বরূপ একাদেশ হয়। দ্বয়োঃ পদয়োঃ পৃথক্ করণম্ (গ্রহণম্) অবগ্রহঃ।

চিহ্ন ( অবগ্রহ ) দেওয়া হয়। তে অত্র তেঽত্র, প্রভো অনুমন্যস্ব প্রভোঽনুমন্যস্ব, কুর্বতে অন্যে কুর্বতেঽন্যে।

১২। সমাসে অবর্ণের পর 'ওতু' শব্দ বা 'ওষ্ঠ' শব্দ থাকিলে, ঐ অবর্ণের বিকল্পে লোপ হয়। স্থূল ওতু স্থূলোতু স্থূলৌতু, বিম্ব ওষ্ঠ বিম্বোষ্ঠ বিম্বৌষ্ঠ। সমাস না হইলে বৃদ্ধি একাদেশ হইবে (৭ম সূত্র): কম্ভ ওতুঃ, কম্ভৌতুঃ, তব ওষ্ঠঃ তবৌষ্ঠঃ।

১৩। তৃতীয়া-সমাসে অবর্ণের পর 'ঋত' শব্দ থাকিলে সন্ধিতে অর্ ( গুণ একাদেশ ) না হইয়া আর্ ( বৃদ্ধি একাদেশ ) হয়। সুখ ঋত সুখার্ত, ক্ষুধা ঋত ক্ষুধার্ত। অন্য সমাসে, পরম ঋত পরমর্ত ( কর্মধারয় )। সমাস না হইলে, সুখেন ঋতঃ সুখেনর্তঃ।

১৪। অবর্ণের পর ইবর্ণ বা উবর্ণ থাকিলে সন্ধিতে ক্বচিৎ ঐ বা ঔ ( বৃদ্ধি একাদেশ ) দেখা যায়। স্ব ঈর স্বৈর, স্ব ঈরিন্ স্বৈরিন্; অক্ষ উহিনী অক্ষৌহিণী (৩।৮), প্র ঊঢ় প্রৌঢ়, প্র ঊঢ়ি প্রৌঢ়ি।

১৫। অবর্ণান্ত উপসর্গের পরে ঋকারাদি ধাতু থাকিলে অর্ (গুণ একাদেশ) না হইয়া আর্ ( বৃদ্ধি একাদেশ ) হয়। উপ ঋচ্ছতি উপার্চ্ছতি।

১৬। অবর্ণান্ত উপসর্গের পরে ধাতুর একার বা ওকার থাকিলে, ঐ অবর্ণের লোপ হয়। প্র এজতে প্রেজতে। কিন্তু ইণ্ ও এধ্ ধাতুর একার পরে থাকিলে পূর্ববর্তী অবর্ণের লোপ হয় না। উপ এতি উপৈতি, উপ এধতে উপৈধতে।

---

১২। ওত্বোষ্ঠয়োঃ সমাসে বা। বিম্বোষ্ঠ = বিম্বফলবৎ রক্তবর্ণ ওষ্ঠ যার।

১৩। ঋতে চ তৃতীয়া-সমাসে। 'সুখেন ঋতঃ' 'ক্ষুধয়া ঋতঃ' এইরূপ তৃতীয়াতৎপুরুষ সমাস। 'ক্ষুধ্'শব্দের প্রয়োগ করিলে, অসমাসে ক্ষুধা ঋতঃ ক্ষুধর্তঃ।

১৪। অক্ষাদূহিন্যামুপসংখ্যানম্ ( বৃদ্ধিরেকাদেশঃ ), স্বাদীরেরিণোঃ ( বৃদ্ধিরেকাদেশঃ ), প্রাদূহোঢোঢ্যেষৈষ্যেষু ( বৃদ্ধিরেকাদেশঃ )।

১৫-১৬। ( আদ্ ) উপসর্গাদৃতি ধাতৌ ( বৃদ্ধিরেকাদেশঃ ), এঙি পররূপম্। এত্যেধত্যূঠ্সু ( বৃদ্ধিরেকাদেশঃ )।

১৭। শকন্ধু মনীষা প্রভৃতির সন্ধিতে বিশেষ আছে। শক অন্ধু শকন্ধু, মনস্ ঈষা মনীষা, হল ঈষা হলীষা, লাঙ্গল ঈষা লাঙ্গলীষা, সীম অন্ত সীমন্ত—সিঁথি, অন্য অর্থে সীমান্ত।

১৮। স্বর পরে থাকিলে প্লুত স্বরের এবং দ্বিবচনান্ত পদের অন্তস্থ 'ঈ' 'ঊ' বা 'এ'র সন্ধি হয় না। এহি কৃষ্ণ৩ অত্র গৌশ্চরতি, গিরী ইহ, অমূ অধীয়াতে, লতে এতে, শেবহে আবাম্, পচেতে ইমৌ।

১৯। পুংলিঙ্গ অদস্ শব্দের প্রথমার বহুবচনে 'অমী' পদ হয়; পরবর্তী স্বরের সহিত এই অমী পদের ঈকারের সন্ধি হয় না। অমী অশ্বাঃ।

২০। স্বর পরে থাকিলে ওকারান্ত নিপাতের এবং একস্বর (অ ই উ) নিপাতের এবং বাক্য ও স্মরণার্থ 'আ' নিপাতের সন্ধি হয় না। অহো আশ্চর্যম্, অ অপেহি, ই ইহাগচ্ছ, উ উত্তিষ্ঠ, আ এবং কিল তৎ। ঈষদর্থে, ক্রিয়াযোগে, মর্যাদা (সীমা) অর্থে, অভিবিধি (ব্যাপ্তি) অর্থে 'আঙ্' নিপাতের সন্ধি হয়। আ উষ্ণ ওষ্ণ (ঈষদুষ্ণ), আ ইতঃ এতঃ, আ উদকান্তাৎ ওদকান্তাৎ।

## স্বরসন্ধিসংক্ষেপ

১। সমান+সবর্ণ স্বর—দীর্ঘ সমান।

২-৫। অবর্ণ+ইবর্ণ, উবর্ণ, ঋবর্ণ বা ৯বর্ণ—যথাক্রমে এ ও অর্ অল্ (গুণ)।

৬-৭। অবর্ণ+এ বা ঐ—ঐ (বৃদ্ধি), অবর্ণ+ও বা ঔ—ঔ (বৃদ্ধি)।

৮। ইবর্ণ, উবর্ণ, ঋবর্ণ বা ৯বর্ণ+অসবর্ণ স্বর—যথাক্রমে য্ ব্ র্ ল্ (অন্তস্থাবর্ণ)+অসবর্ণ স্বর।

৯। এ ঐ ও ঔ+স্বর—যথাক্রমে অয়্ আয়্ অব্ আব্+স্বর।

---

১৭। শকন্ধ্বাদিষু পররূপং বাচ্যম্ (টৈঃ)—শক মনস্ প্রভৃতির টি এবং তৎপরবর্তী স্বর, এই উভয়ের স্থানে পররূপ একাদেশ হয়। শক অন্ধু শকন্ধু। অচোঽন্ত্যাদি টি। ১।১২ পা. টী.

১৮-২০। প্লুতপ্রগৃহ্যা অচি নিত্যম্। ঈদূদেদ্ দ্বিবচনম্ প্রগৃহ্যম্, বহুবচনমমী, নিপাত একাজনাঙ্, ওদন্তশ্চ। ১।১২, ৫।১৪ দেখ।

১০-১১। পদান্ত এ ঐ ও ঔ+স্বর=(১) অয়্ আয়্ অব্ আব্ (যথাক্রমে)+স্বর, অথবা (২) অ আ অ আ (যথাক্রমে)+স্বর। কিন্তু পদান্ত এ ও+অ=যথাক্রমে এ ও।

## অনুশীলন ২

(ক) নিম্নলিখিত বাক্যগুলিতে সূত্রোল্লেখপূর্বক যথাসম্ভব সন্ধি ও সন্ধি-বিশ্লেষ কর :

হরে এহি। ত্র্যম্বকং পূজয়ামঃ। আরুণে ক অসি? বৎস আগচ্ছ। শম্ভো ইদং গৃহাণ। তে অধুনা কুত্র গতাঃ। কয়েতে বালকাঃ? যাচেতে অর্থং দরিদ্রৌ। মা উদকং দেহি। জানাম্যধর্ম্মং ন চ মে নিবৃত্তিঃ। ব্যাধিতস্য ঔষধং পথ্যম্।

(খ) সন্ধ্যক্ষরের পর স্বর থাকিলে কিরূপ সন্ধি হয় উদাহরণ দিয়া বুঝাইয়া দাও।

(গ) সন্ধিতে অসবর্ণ স্বর পরে থাকিলে, কোন্ স্বরের কি পরিবর্তন হয়, তাহা উদাহরণ দিয়া বুঝাইয়া দাও।

(ঘ) কোন্ কোন্ স্থানে স্বরসন্ধি নিষিদ্ধ?

## অনুশীলন ৩

সংস্কৃত কর :

এখানে তাড়কা রাক্ষসী আছে (অস্তি)। প্রদ্যুম্ন এবং সাত্যকি বৃষ্ণিদের দুইজনই মহারথ। কার ছেলে এরা দুজন? তাঁহারও সন্তান (অপত্যম্) নাই। অহল্যা বলিলেন, "ধন্য হইলাম (অস্মি), অনুগৃহীত হইলাম।" Râma killed (হতবান্) Tâḍakâ with one arrow only. Sahadeva, bring fire, I shall burn (ধক্ষ্যামি) his hands with it. The great sage

Viśvâmitra said to Daśaratha. Those eggs were restored to the bird. I saw ( অপশ্যম্ ) five temples.

## ব্যঞ্জনসন্ধি

২১। স্বর কিংবা ঘোষবান্ বর্ণ (voiced consonant) পরে থাকিলে, পদান্ত বর্গীয় প্রথম বর্ণের স্থানে সেই বর্গের তৃতীয় বর্ণ হয়। ধিক্ ইন্দ্রজিতম্ ধিগিন্দ্রজিতম্, সম্রাট্ যাতি সম্রাড্যাতি, সরিৎ ইয়ম্ সরিদিয়ম্, বৃহৎ বনম্ বৃহদ্বনম্। এই উদাহরণগুলিতে ক্ ট্ ত্ পদান্ত, কেন না, ধিক্ সম্রাট্ সরিৎ এবং বৃহৎ সুবন্ত বা নামপদ। পঠেৎ গ্রন্থম্ পঠেদ্গ্রন্থম্, এই উদাহরণেও ত্ পদান্ত, কেন না পঠেৎ তিঙন্ত পদ।

বাক্ ঈশ বাগীশ, দিক্ গজ দিগ্গজ, অচ্ অন্ত অজন্ত, ষট্ আনন ষড়ানন, ভবৎ উক্ত ভবদুক্ত, অপ্ দ অব্দ, অপ্ ভক্ষ অব্ভক্ষ প্রভৃতি সমাসে যদিও পদগুলির বিভক্তি লোপ পাইয়াছে, তথাপি উহারা পদ বলিয়া গণ্য এবং উহাদের অন্ত ক্ চ্ ট্ ত্ প্ পদান্ত।

২২। বর্গ-পঞ্চম পরে থাকিলে, পদান্ত বর্গ-প্রথমের স্থানে বিকল্পে সেই বর্গের তৃতীয় বা পঞ্চম বর্ণ হয়। দিক্ নাগ দিঙ্নাগ দিগ্নাগ, জগৎ নাথ জগন্নাথ জগদ্নাথ, ষট্ মুখানি ষণ্মুখানি ষড্মুখানি।

---

২১-২৩। বর্গ-প্রথমাঃ পদান্তাঃ স্বর-ঘোষবৎসু তৃতীয়ান্, পঞ্চমে পঞ্চমাংস্তৃতীয়ান্ বা, প্রত্যয়-মে নিত্যং পঞ্চমো ভাষায়াম্। সুপ্-তিঙন্তম্ পদম্, সুবন্ত ও তিঙন্ত পদ। ভবতি ভবিষ্যতি বভূব প্রভৃতি ক্রিয়াপদ (verb) তিঙন্ত, বৃক্ষঃ বৃক্ষৌ বৃক্ষাঃ, অহম্, গতবান্, আগতা, স্বঃ, চ, বা প্রভৃতি অন্য সব পদ সুবন্ত। ঝলাং জশোঽন্তে।

২৩। প্রত্যয়ের ম পরে থাকিলে বর্গ-প্রথমের স্থানে নিত্য পঞ্চম বর্ণ হয় (অর্থাৎ পূর্বসূত্র-অনুসারে তৃতীয় বর্ণ হয় না)। বাক্ ময় বাঙ্ময়, চিৎ ময় চিন্ময়, মৃৎ ময় মৃন্ময়, চিৎ মাত্র চিন্মাত্র। 'ময়' ও 'মাত্র' তদ্ধিত প্রত্যয়।

২৪। পদান্ত বর্গ-প্রথমের কিংবা বর্গ-তৃতীয়ের পর হ্ থাকিলে, যে বর্গের পর হ্ থাকে, ঐ 'হ্' স্থানে বিকল্পে সেই বর্গের চতুর্থ বর্ণ হয়। বাক্ হীন বাগ্ঘীন বাগ্হীন, ষট্ হলানি ষড্ঢলানি ষড্হলানি, অচ্ হল্ অজ্ঝল্ অজ্হল্, উদ্ হত উদ্ধত উদ্হত।

২৫। পদান্ত বর্গ-প্রথমের পরস্থিত শকারের অব্যবহিত পরে যদি স্বর, য্, ব্ কিংবা র্ থাকে তবে ঐ শ্-স্থানে বিকল্পে ছ্ হয়। বাক্ শূর বাক্ছূর বাক্শূর, ষট্ শিশবঃ ষট্ছিশবঃ ষট্শিশবঃ। পদান্ত বর্গ-প্রথমের পরস্থিত শকারের পর স্বর-য্-ব্-র্-ভিন্ন বর্ণ থাকিলে, ছ্ হয় না। বাক্ শ্চ্যোততি।

২৬। শকার পরে থাকিলে, পদান্ত তকারের ও পদান্ত দকারের স্থানে চ্ হয়। তদ্ শকটম্ বা তৎ শকটম্ তচ্শকটম্ তচ্ছকটম্ (২৫ সূত্র)।

২৩। মৃদ্-ময় (প্রত্যয়, ১২।২৪, ৭) = মৃৎ + ময় = মৃন্ময় (ণত্ব হইবে না)। বাচ্ + ময় = বাক্ + ময় (১২।৭) = বাঙ্ময়।

২৪। বর্গ-প্রথম-তৃতীয়েভ্যো হকারঃ পূর্বচতুর্থং বা। ২১ সূত্র-অনুসারে পূর্ববর্তী বর্গ-প্রথম-স্থানে বর্গ-তৃতীয় হইয়াছে।

২৫। বর্গ-প্রথমেভ্যঃ শকারঃ স্বর-য-ব-র-পরশ্ছকারং ন বা। অনেকের মতে, শকারের পর ল্ কিংবা অনুনাসিক বর্ণ থাকিলেও শ্-স্থানে ছ্ হয়। লানুনাসিকেষ্বপি ইচ্ছন্ত্যন্যে। তচ্ছ্লোকেন তচ্শ্লোকেন, তচ্ছ্মশানং তচ্শ্মশানম্।

২৬। তদৌ চং শে।

২৭। ল্, চবর্গ কিংবা টবর্গ পরে থাকিলে, পদান্ত ত্ দ্ পররূপ প্রাপ্ত হয়। তৎ বা তদ্ লক্ষণম্ তল্লক্ষণম্, তৎ বা তদ্ চন্দনম্ তচ্চন্দনম্, তৎ বা তদ্ টঙ্কার তট্টঙ্কার।

২৮। অঘোষ বর্ণ ( অর্থাৎ বর্গের প্রথম দ্বিতীয় এবং শ্ ষ্ স্ ) পরে থাকিলে, অন্তস্থানুনাসিক-ভিন্ন ব্যঞ্জনের স্থানে বর্গের প্রথম বর্ণ হয়। সুহৃদ্ + সু = সুহৃৎসু, ককুভ্ + সু = ককুপ্সু, উদ্ ছেদ উচ্ছেদ ( ২৭, ২৮ ), এতদ্ ঠকার এতট্ঠকার ( ২৭, ২৮ ), অদ্ তি অত্তি, ছেদ্ স্যতি ছেৎস্যতি, বিদ্ থ বিত্থ।

২৯। স্বর পরে থাকিলে, হ্রস্ব স্বরের পরবর্তী পদান্ত ঙ্ ণ্ ন্ দ্বিত্ব প্রাপ্ত হয়। প্রত্যঙ্ আত্মা প্রত্যঙ্ঙাত্মা, সুগণ্ ঈশঃ সুগণ্ণীশঃ, সন্ অচ্যুতঃ সন্নচ্যুতঃ। মহান্ উপকারঃ মহানুপকারঃ, এখানে 'ন্' দীর্ঘের পরে আছে বলিয়া উহার দ্বিত্ব হইল না।

৩০। চ্ ছ্ পরে থাকিলে পদান্ত ন্-স্থানে 'ং শ্' ( অনুস্বারপূর্ব শ্ ) হয়। হসন্ চলতি হসংশ্চলতি, ভবান্ ছাত্রঃ ভবাংশ্ছাত্রঃ।

৩১। ট্ ঠ্ পরে থাকিলে পদান্ত নকারের স্থানে 'ং ষ্' ( অনুস্বার-পূর্ব ষ্ ) হয়। উত্থন্ টঙ্কারঃ উত্থংষ্টঙ্কারঃ, মহান্ ঠক্কুরঃ মহাংষ্ঠক্কুরঃ।

৩২। ত্ থ্ পরে থাকিলে পদান্ত নকারের স্থানে 'ং স্' ( অনুস্বার-পূর্ব স্ ) হয়। মহান্ তড়াগঃ মহাংস্তড়াগঃ।

---

২৭। পররূপং তদৌ লচটবর্গেষু।

২৮। খরি চ ( ঝলাং চরঃ ), ভিদ্ + তব্য = ভেত্তব্য ( গুণ ১১।১২ )।

২৯। পদান্তা ঙ-ণ-না হ্রস্বোপধাঃ স্বরে দ্বিঃ। তিঙ্ অন্ত তিঙন্ত, উণ্ আদি উণাদি প্রভৃতি স্থলে এই সূত্র খাটিল না। সন্ + অন্ত = সনন্ত সনন্ত, উভয় রূপই দেখা যায়।

৩০-৩৫। নোঽন্তশ্চছয়োঃ শকারমনুস্বার-পূর্বম্, টঠয়োঃ ষকারম্, তথয়োঃ সকারম্, লে লম্ অনুনাসিকম্, জ-ঝ-ঞ-শকারেষু ঞকারম্, ডঢণেষু ণকারম্।

৩৩। ল্ পরে থাকিলে পদান্ত ন্ অনুনাসিক 'লঁ' হয়। তান্ লোকান্ তাঁল্ লোকান্।

৩৪। জ্ ঝ্ ঞ্ কিংবা শ্ পরে থাকিলে পদান্ত ন্ 'ঞ্' হয়। ভগবান্ জয়তি ভগবাঞ্জয়তি, মহান্ শব্দঃ মহাঞ্শব্দঃ, মহান্ ঋষঃ মহাঞ্ঝষঃ।

৩৫। ড্ ঢ্ কিংবা ণ্ পরে থাকিলে পদান্ত ন্ 'ণ্' হয়। গরুত্মান্ ডয়তে গরুত্মাণ্ ডয়তে।

৩৬। উষ্মবর্ণ পরে থাকিলে অপদান্ত অর্থাৎ পদমধ্যবর্তী নকারের ও মকারের স্থানে অনুস্বার হয়। দন্শ্ অন দংশন, পয়ান্স্ ই পয়াংসি, নিনম্ স তি নিনংসতি। ন্ পদান্ত হইলে অনুস্বার হয় না। ক্রুধ্যান্ শপতি, রিপূন্ হন্তি। ম্ পদান্ত হইলেও অনুস্বার হয়। কৃষ্ণম্ স্মরতি কৃষ্ণং স্মরতি (৩৮ সূত্র)।

৩৭। বর্গীয় বর্ণ পরে থাকিলে, পদমধ্যস্থ নকারের ও মকারের স্থানে, যে বর্গের বর্ণ পরে থাকে, সেই বর্গের পঞ্চম বর্ণ হয়। শন্ক্ অ তে শঙ্কতে, বান্ছ্ অতি বাঞ্ছতি, কন্প্ ই তব্য কম্পিতব্য, গম্ তব্য গন্তব্য, ক্ষাম্ তি ক্ষান্তি, শাম্ ত শান্ত।

৩৮। অবর্গীয় ব্যঞ্জন পরে থাকিলে, পদান্ত ম্ অনুস্বার হয়। গৃহম্ যাতি গৃহং যাতি, ধনম্ লভতে ধনং লভতে, হরিম্ স্মরতি হরিং স্মরতি।

---

৩৪। পদান্ত নকারের পর শ্ থাকিলে সন্ধিতে চার রকম রূপ হয়। মহান্ শব্দঃ মহাঞ্ছব্দঃ মহাঞ্ ছব্দঃ মহাঞ্ শব্দঃ মহাঞ্ শব্দঃ। ঞছৌ ঞচছা ঞচশা ঞশাবিতি চতুষ্টয়ম্।

৩৬। অপদান্তয়োর্মনোরনুস্বারো ঝলি।

৩৭। বর্গে বর্গান্তঃ অনুস্বারস্যাপদান্তস্য। শঙ্কিতুম্, বাঞ্ছতি, উৎকণ্ঠতে, কম্পিতব্য, গন্তব্য, ক্ষান্তি, শান্ত প্রভৃতি শব্দে পঞ্চমবর্ণস্থানে অনুস্বার দিলে ভুল হয়।

৩৮-৩৯। মোঽন্তোঽনুস্বারং ব্যঞ্জনে। বর্গে তদ্বর্গপঞ্চমং বা। মো রাজি সমঃ কৌ।

(ক) সম্ উপসর্গের পর রাজ্ (রাজ্+ক্বিপ্) শব্দ থাকিলে সন্ধিতে (রাজাধিরাজ অর্থে) সম্রাজ্ হয়।

৩৯। বর্গীয় বর্ণ পরে থাকিলে, যে বর্গের বর্ণ পরে থাকে, পদান্ত-মকার-স্থানে বিকল্পে সেই বর্গের পঞ্চম বর্ণ অথবা অনুস্বার হয়। কিম্ করোষি কিঙ্করোষি কিংকরোষি, ক্ষিপ্রম্ চলতি ক্ষিপ্রঞ্চলতি ক্ষিপ্রংচলতি, নদীম্ তরতি নদীন্তরতি নদীংতরতি, কিম্ ফলম্ কিম্ফলম্ কিংফলম্।

৪০। ছ্ পরে থাকিলে, স্বরের পর (ছকারের পূর্বে) চ হয়। গৃহ ছিদ্র গৃহচ্ছিদ্র, পরি ছদ পরিচ্ছদ।

ছ্ পরে থাকিলে পদান্ত দীর্ঘ স্বরের পর বিকল্পে চ্ হয়, কিন্তু 'আঙ্' ও 'মাঙ্' এই দুইটির পর নিত্য। কুটীচ্ছায়া কুটীছায়া, আচ্ছাদয়তি, মাচ্ছিদৎ।

৪১। রেফের পরস্থিত ব্যঞ্জনের বিকল্পে দ্বিত্ব হয়। অৰ্চ্চনা অর্চনা, চতুর্ণ্ণাম্ চতুর্ণাম্, ধৰ্ম্ম ধর্ম, কৰ্ম্ম কর্ম, সৰ্ব্ব সর্ব, কাৰ্য্য কার্য। উষ্মবর্ণের হয় না। স্পর্শ, হর্ষ, অর্হন্।

৪২। বর্গের তৃতীয় চতুর্থ বর্ণ পরে থাকিলে অন্তস্থানুনাসিক-ভিন্ন ব্যঞ্জনের স্থানে বর্গ-তৃতীয় হয়। অর্ধ অৰ্দ্ধ, ঊর্ধ্ব ঊৰ্দ্ধ (৪১, ৪২), লভ্+তব্য=লভ্+ধব্য (৮।৫৮খ)=লব্ধব্য, দহ্+তুম্=দঘ্+ধুম্ (৮।৫৯ক, ৫৮খ)=দগ্ধুম্।

---

বাক্যের শেষে বা স্বরের পূর্বে অনুস্বার প্রয়োগ করিবে না। 'শরীরং আদ্যং খলু ধর্মসাধনং' না লিখিয়া 'শরীরমাদ্যং খলু ধর্মসাধনম্' লিখিবে। কোন কোন বৈয়াকরণ বলেন 'পদান্ত ম্ বিকল্পে অনুস্বার হয়=মো বিন্দুরবসানে বা'; এই মতে 'শরীরমাদ্যং খলু ধর্মসাধনং' অপপ্রয়োগ নহে।

৪০। ছে চঃ স্বরাৎ, দীর্ঘাৎ পদান্তাদ্বা, আঙ্মাভ্যাং নিত্যম্।

৪১। দ্বির্বা রেফাৎ ব্যঞ্জনম্ উষ্মবর্জম্। রেফের পরস্থিত শ্, ষ্, স্ বর্ণের পর স্বর থাকিলেই উহাদের দ্বির্ভাব নিষিদ্ধ, অন্যত্র দর্শ্শ্যতে দর্শ্যতে, ঈর্ষ্য্যা ঈর্ষ্যা। শাকল্যের মতে, কোথাও দ্বির্বচন করা উচিত নহে।

৪২। ঝলাং জশ্ ঝশি।

৪৩। উদ্ উপসর্গের পরস্থিত স্থা এবং স্তম্ভ্ ধাতুর স্ লোপ পায়। উদ্ স্থান উত্থান, উদ্ স্থিত উত্থিত, উদ্ স্তম্ভিত উত্তম্ভিত। ২৮ সূত্র অনুসারে, অঘোষবর্ণ (voiceless consonant) 'থ্' ও 'ত্' পরে থাকায় উদের দ্ স্থানে ত্ হইয়াছে।

৪৪। চ্ ছ্ পরে থাকিলে পুম্ শব্দের পর শকার, ট্ ঠ্ পরে থাকিলে পুম্ শব্দের পর ষকার, ক্ খ্ ত্ থ্ প্ ফ্ পরে থাকিলে পুম্ শব্দের পর সকার হয়, যদি ঐ সকল বর্গপ্রথম বর্গদ্বিতীয় বর্ণের পরে অম্ থাকে। পুম্ চকোর পুংশ্চকোর, পুম্ ছাগ পুংশ্ছাগ, পুম্ টিট্টিভ পুংষ্টিট্টিভ, পুম্ কোকিল পুংস্কোকিল।

বর্গ-প্রথম-দ্বিতীয়ের পর অম্ ( প্রত্যাহার ) না থাকিলে হয় না এবং পুম্ শব্দের পর খ্য (খ্ + য্) থাকিলেও হয় না। পুম্ ক্ষত্রিয় পুংক্ষত্রিয় পুঙ্ক্ষত্রিয়, পুম্ খ্যাতি পুংখ্যাতি পুঙ্খ্যাতি।

## ব্যঞ্জনসন্ধিসংক্ষেপ

২১। পদান্ত বর্গ-প্রথম + স্বর বা ঘোষবান্ = স্ব-বর্গ-তৃতীয় + স্বর বা ঘোষবান্।

২২-২৩। পদান্ত বর্গ-প্রথম + বর্গ পঞ্চম = স্ববর্গের তৃতীয় বা পঞ্চম + বর্গ-পঞ্চম। কিন্তু বর্গ-প্রথম + প্রত্যয়স্থ ম = স্ববর্গ-পঞ্চম + ম।

২৪। পদান্ত বর্গ-প্রথম বা বর্গ-তৃতীয় + হ = (১) বর্গ-তৃতীয় + হ্, (২) বর্গ-তৃতীয় + বর্গ-চতুর্থ।

২৫। পদান্ত বর্গ-প্রথম + শ (+ স্বর, য্, ব্, র্) = (১) বর্গ-প্রথম + ছ্ (+ স্বর, য্, ব্, র্), (২) বর্গ-প্রথম + শ্ (+ স্বর, য্, ব্, র্)।

---

৪৩। উদঃ স্থা-স্তম্ভোঃ স-লোপঃ।

৪৪। পুমঃ শবসা বর্গপ্রথমদ্বিতীয়য়োঃ অম্-পরয়োঃ। সমাসে বিভক্তিলোপের পর 'পুমস্' শব্দের স্-লোপে 'পুম্' হইয়াছে (৭।৩); পুমস্ কোকিল = পুম্ কোকিল = পুংস্ কোকিল।

২৬। পদান্ত ত্ বা দ্+শ্=(১) চ্+শ্, (২) চ্+ছ্।

২৭। পদান্ত ত্ বা দ্+ল্ চবর্গ টবর্গ=ল্ চবর্গ টবর্গ (পররূপ)+ল্ চবর্গ টবর্গ।

২৮। ঝল্+খর্=চর্+খর্। অন্তস্থানুনাসিক-ভিন্ন ব্যঞ্জন+অঘোষ=বর্গ-প্রথম+অঘোষ।

২৯। হ্রস্বোপধ পদান্ত ঙ্ ণ্ ন্+স্বর=ঙ্ঙ্ ণ্ণ্ ন্ন্+স্বর।

৩০। পদান্ত ন্+চ্ ছ্=ং+শ্চ্, ং+শ্ছ্।

৩১। পদান্ত ন্+ট্ ঠ্=ং+ষ্ট্, ং+ষ্ঠ্।

৩২। পদান্ত ন্+ত্ থ্=ং+স্ত্, ং+স্থ্।

৩৩। পদান্ত ন্+ল্=ল্ঁ+ল্।

৩৪। পদান্ত ন্+জ্ ঝ্ ঞ্ শ্=ঞ্+জ্ ঝ্ ঞ্ শ্।

৩৫। পদান্ত ন্+ড্ ঢ্ ণ্=ণ্+ড্ ঢ্ ণ্।

৩৬। অপদান্ত ন্ অথবা ম্+উষ্ম=ং+উষ্ম।

৩৭। অপদান্ত ন্ অথবা ম্+বর্গীয় বর্ণ=বর্গ-পঞ্চম+বর্গীয় বর্ণ।

৩৮। পদান্ত ম্+অবর্গীয় ব্যঞ্জন=ং+অবর্গীয় ব্যঞ্জন।

৩৯। পদান্ত ম্+বর্গীয় ব্যঞ্জন=(১) ং+বর্গীয় ব্যঞ্জন অথবা (২) বর্গ-পঞ্চম+বর্গীয় ব্যঞ্জন।

৪০। স্বর+ছ্=স্বর+চ্ছ্। পদান্ত দীর্ঘ স্বর+ছ্=(১) দীর্ঘ+ছ্, (২) দীর্ঘ+চ্ছ্।

৪২। ঝল্+ঝশ্=জশ্+ঝশ্। অন্তস্থানুনাসিক-ভিন্ন ব্যঞ্জন+বর্গ-তৃতীয় বা বর্গ চতুর্থ=বর্গ-তৃতীয় বা বর্গ-চতুর্থ।

## অনুশীলন ৪

অনুবাদ কর এবং অপেক্ষিত সূত্র লিখিয়া সন্ধি ও সন্ধিবিশ্লেষ কর:

জগদীশ মাং রক্ষ। সুরভি এতৎ চন্দনম্। ভবান্ জীবতু শরদঃ (years) শতম্। ন কিঞ্চিদ্ দুর্লভমিহ বিষ্ণুভক্তস্য বিদ্যতে। তেন ভগবাংশ্চন্দ্রচূড়ঃ চিরম্

আরাধিতঃ। সব্যসাচী তস্য বাহূন্ ছিচ্ছেদ। আলস্যেন নিদ্রয়া চ যস্য দিনানি যান্তি স শ্বসন্ (breathing) অপি ন জীবতি (lives)। মহান্ শব্দঃ শ্রুতঃ। এতত্তরুচ্ছায়ায়াম্ উপবিশ। শ্রদ্ধাবান্ লভতে জ্ঞানম্। দ্রব্যময়যজ্ঞাৎ জ্ঞানযজ্ঞঃ শ্রেয়ান্। এতজ্ জ্ঞানমিতি প্রোক্তম্। কৃপণেন সমো দাতা ন ভূতো ন ভবিষ্যতি, অস্পৃশন্নেব বিত্তানি যঃ পরেভ্যঃ প্রযচ্ছতি। তৎ শ্মশানং দৃষ্টম্। জগাম হনূমান্ শীঘ্রম্ অশোক-বনিকাং শুভাম্। ন ত্বাঞ্ ছোচিতুম্ অর্হসি।

## অনুশীলন ৫

সংস্কৃত করিয়া যথাসম্ভব সন্ধি কর :—

সেই পরিব্রাজক হাসিতে হাসিতে বলিলেন। এই গ্রামেই তাহার নিবাস ছিল। এই বিদ্যালয়েই ঈশ্বরচন্দ্র পড়িতেন। সেই গাড়ীটি এখানে আন। এখানে ছয়টি শিশু খেলিতেছে (ক্রীড়ন্তি)। The boy speaks sweetly. Where is that umbrella? Give him half a dozen (ষট্কম্) cows (গবাম্). The sannyāsin (পরিব্রাট্) has arrived. This is a large tank (তড়াগঃ).

## অনুশীলন ৬

(ক) কারণ-প্রদর্শনপূর্বক যথাসম্ভব শুদ্ধ কর :

তব এতদ্ জ্ঞানং অপি নাস্তি। বিদ্যা দদাতি বিনয়ং। অধুনেব ময়া গংতব্যম্। ইদং পাত্রং মৃদ্ময়ম্। অত্র একঃ মহাস্তড়াগোঽস্তি। স যুবা ধনবাঙ্ বভূব।

(খ) 'গুরুরমতি' ও 'গুরূরমতি' এই দুইটি বাক্যের বাংলায় অনুবাদ কর।

## বিসর্গসন্ধি

৪৫। অকারের পরস্থিত বিসর্গের পর অকার থাকিলে, পূর্ববর্তী অকার ও বিসর্গ—এই উভয়ের স্থানে 'ও' হয়, এবং পরবর্তী অকারের লোপ হয়। গোবিন্দঃ অবতু গোবিন্দোঽবতু। লুপ্ত অকারের চিহ্ন 'ঽ' না দিলেও চলে, গোবিন্দোবতু।

৪৬। অকারের পরস্থিত বিসর্গের পর ঘোষবান্ বর্ণ ( বর্গের তৃতীয়, চতুর্থ, পঞ্চম য র ল ব হ ) থাকিলে, পূর্ববর্তী অকার ও বিসর্গ—এই উভয়ের স্থানে 'ও' হয়। নূতনঃ ঘটঃ নূতনো ঘটঃ, অশ্বঃ ধাবতি অশ্বো ধাবতি।

৪৭। অকার-ভিন্ন স্বর পরে থাকিলে অকারের পরস্থিত বিসর্গের লোপ হয় অথবা বিসর্গের স্থানে 'য়্' হয়। বিসর্গ-লোপের পর পুনরায় সন্ধি হয় না। কুতঃ আগতঃ কুত আগতঃ কুতয়াগতঃ, ইতঃ ঊর্ধ্বম্ ইত ঊর্ধ্বম্ ইতয়ূর্ধ্বম্।

৪৮। স্বর পরে থাকিলে আকারের পরস্থিত বিসর্গের এবং ভোঃ ভগোঃ অঘোঃ এই তিন পদের বিসর্গের লোপ হয় কিংবা বিসর্গের স্থানে 'য়্' হয়। অশ্বাঃ অমী অশ্বা অমী অশ্বায়মী। ভোঃ উত্তিষ্ঠ ভো উত্তিষ্ঠ ভোয়ুত্তিষ্ঠ।

---

৪৫-৪৬। বিসর্জনীয়ঃ উম্ অকারয়োর্মধ্যে, অ-ঘোষবতোশ্চ। ২।১১ দেখ।

৪৭। অপরো লোপ্যোঽন্যস্বরে যং বা।

'বিসর্গলোপের পর পুনর্বার সন্ধি হয় না—ন বিসর্জনীয়-লোপে পুনঃ সন্ধিঃ' এটি সাধারণ সূত্র। 'কুতঃ আগতঃ', 'অশ্বাঃ অমী' (৪৮), 'সঃ আগচ্ছতি' (৫০) প্রভৃতি বাক্যে বিসর্গলোপের পর সন্ধি করিয়া 'কুতাগতঃ' প্রভৃতি প্রয়োগ করিলে ভুল হয়।

৪৮। আ-ভো-ভগো-অঘোভ্যঃ স্বরে।

৪৯। ঘোষবান্ বর্ণ পরে থাকিলে, আকারের পরস্থিত বিসর্গের এবং ভোঃ ভগোঃ অঘোঃ এই তিন পদের বিসর্গের লোপ হয়। ভৃত্যাঃ গতাঃ ভৃত্যা গতাঃ, বালকাঃ হসন্তি বালকা হসন্তি, ভোঃ মিত্র ভো মিত্র।

৫০। অকার-ভিন্ন বর্ণ পরে থাকিলে 'সঃ' ( তদ্ শব্দ পুংলিঙ্গ, প্রথমার একবচন ) এবং 'এষঃ' ( এতদ্ পুং ১মা ১ব ) এই দুই পদের বিসর্গের লোপ হয়। সঃ আগচ্ছতি স আগচ্ছতি, সঃ হসতি স হসতি, এষঃ ইচ্ছতি এষ ইচ্ছতি, এষঃ ধাবতি এষ ধাবতি

৫১। অবর্ণ ভিন্ন স্বরের পরবর্তী বিসর্গের পরে স্বর বা ঘোষবান্ বর্ণ থাকিলে ঐ বিসর্গের স্থানে 'র্' হয়। পণ্ডিতৈঃ উক্তম্ পণ্ডিতৈরুক্তম্, শিশুঃ হসতি শিশুর্হসতি, অগ্নিঃ জ্যোতিঃ অগ্নির্জ্যোতিঃ।

৫২। স্বর ও ঘোষবান্ বর্ণ পরে থাকিলে স্বরের পরবর্তী র-জাত বিসর্গের স্থানে 'র্' হয়। স্বঃ অব্যয়ম্ স্বরব্যয়ম্, পুনঃ অপি পুনরপি, পিতঃ নমামি পিতর্নমামি।

৫৩। 'পদান্ত স্ ও র্ বিসর্গ হয়'—এই সূত্র-অনুসারে সু ( স্ ), জস্ শস্ ( অস্ ), ভিস্ প্রভৃতি সুপ্-বিভক্তির স্-স্থানে বিসর্গ হয়, নরঃ মুনয়ঃ সুহৃদঃ নদীঃ সুধীভিঃ ফলেভ্যঃ ধনিনঃ ধনিনোঃ, ইহারা সকলেই স-জাত বিসর্গ। গচ্ছতঃ গচ্ছথঃ গচ্ছাবঃ গচ্ছামঃ গচ্ছেয়ুঃ প্রভৃতির বিসর্গও স-জাত, কেন না, এই পদগুলি তস্ থস্ বস্ মস্ যুস্ প্রভৃতি সকারান্ত তিঙ্-বিভক্তিযোগে সিদ্ধ হইয়াছে।

র-জাত বিসর্গের উদাহরণ দেওয়া যাইতেছে—স্বর্ পুনর্ অন্তর্ প্রাতর্ প্রভৃতি অব্যয়ের উত্তর সুপ্-বিভক্তির লোপ হয় এবং 'পদান্ত স্ ও র্ বিসর্গ

৪৯। ঘোষবতি লোপম্। ৫০। এষ-স পরো ব্যঞ্জনে লোপ্যো বিসর্গঃ।

৫১-৫২। স্বরাৎ অনবর্ণাদ্ বিসর্গস্ত রঃ স্বরঘোষবৎসু, অবর্ণাচ্চ রেফজাতস্য।

৫৩। রেফসোর্বিসর্গঃ পদান্তে।

হয়'—এই সূত্র অনুসারে উহাদের র্-স্থানে বিসর্গ হইয়া স্বঃ পুনঃ অন্তঃ প্রাতঃ প্রভৃতি পদ হয়। সম্বোধনের একবচনে দাতৃ প্রভৃতি ঋকারান্ত প্রাতিপদিকের ঋকারের গুণ হইয়া 'অর্' হয়, তৎপরে 'পদান্ত র্ ও স্ বিসর্গ হয়'—এই সূত্র অনুসারে ঐ 'অর্' এর 'র্'-স্থানে বিসর্গ হইয়া দাতঃ পিতঃ ভ্রাতঃ মাতঃ প্রভৃতি পদ হয়। কাজেই স্বঃ পুনঃ প্রভৃতির এবং দাতঃ পিতঃ প্রভৃতির বিসর্গ র-জাত।

৫৪। অহরহঃ অহর্দিবম্ অহর্নিশম্ প্রভৃতিতে অহন্ শব্দের বিসর্গস্থানে র্ হয়, কিন্তু অহোরাত্রঃ অহোভিঃ অহোভ্যঃ প্রভৃতি স্থলে বিসর্গের স্থানে র্ হয় না।

৫৫। পতি শব্দ পরে থাকিলে* গির্ ধুর্ অহন্ এই তিনের বিসর্গস্থানে বিকল্পে র্ হয়। গীঃ পতিঃ গীর্পতিঃ গীঃপতিঃ, অহঃ পতিঃ অহর্পতিঃ অহঃপতিঃ। কেহ কেহ 'গীষ্পতিঃ'কেও সাধু বলিয়াছেন।

৫৬। র্ পরে থাকিলে র্ লোপ পায় ও পূর্ববর্তী হ্রস্ব স্বর দীর্ঘ হয়। পিতঃ রক্ষ = পিতর্ রক্ষ (৫২ সূত্র) = পিতা রক্ষ (৫৬), নিঃ রব নীরব, দাশরথিঃ রামঃ দাশরথী রামঃ, ভ্রাতঃ রঘো ভ্রাতা রঘো, উচ্চৈঃ রৌতি উচ্চৈ রৌতি।

৫৭। চ্ ছ্ পরে থাকিলে বিসর্গের স্থানে শ্, ট্ ঠ্ পরে থাকিলে বিসর্গের স্থানে ষ্, ত্ থ্ পরে থাকিলে বিসর্গের স্থানে স্ হয়। পূর্ণঃ চন্দ্রঃ পূর্ণশ্চন্দ্রঃ, তরোঃ ছায়া তরোশ্ছায়া, ধনুঃ টঙ্কারঃ ধনুষ্টঙ্কারঃ, কঃ তে পুত্রঃ কস্তে পুত্রঃ।

৫৮। শ্ ষ্ স্ পরে থাকিলে বিসর্গ বিকল্পে পররূপ প্রাপ্ত হয়। সুপ্তঃ

---

৫৫। পতৌ গির ধুর্ অহ্নাম্ রো বিভাষা।

৫৬। রো রে লোপং স্বরশ্চ পূর্বো দীর্ঘঃ।

৫৭। বিসর্জনীয় শ্চে ছে বা শম্, টে ঠে বা ষম্ তে থে বা সম্।

৫৮। শষসেষু বিসর্গস্তু শষসাঃ স্যুর্বিভাবয়॥

শিশুঃ সুপ্তশ্‌শিশুঃ সুপ্তঃশিশুঃ, মত্তঃ ষট্‌পদঃ মত্তষ্‌ষট্‌পদঃ মত্তঃষট্‌পদঃ, রবেঃ সংক্রমঃ রবেস্‌সংক্রমঃ রবেঃসংক্রমঃ।

৫৯। শ্‌ ষ্‌ স্‌ এর বর্গের অব্যবহিত পরে অঘোষ বর্ণ থাকিলে ঐ শ্‌ ষ্‌ স্‌ এর পূর্ববর্তী বিসর্গের বিকল্পে লোপ হয়। কঃ ষ্ঠীবতি কষ্‌ ষ্ঠীবতি কষ্ঠীবতি, রামঃ স্থাতা রামস্‌স্থাতা রামস্থাতা, নিঃস্পৃহ নিস্‌স্পৃহ নিস্পৃহ, অন্তঃস্থ অন্তস্‌স্থ অন্তস্থ, দুঃস্থ দুস্‌স্থ দুস্থ।

৬০। ক্‌ খ্‌ প্‌ ফ্‌ পরে থাকিলে দুঃ নিঃ আবিঃ প্রাদুঃ বহিঃ চতুঃ শব্দের বিসর্গের স্থানে ষ্‌ হয়। দুঃ কর দুষ্কর, দুঃ পরিহর দুষ্পরিহর, নিঃ কারণ নিষ্কারণ, নিঃ ফল নিষ্ফল, আবিঃ কৃত আবিষ্কৃত, প্রাদুঃ কৃত প্রাদুষ্কৃত, বহিঃ কার বহিষ্কার, চতুঃ পথ চতুষ্পথ।

৬১। ক্‌ খ্‌ প্‌ ফ্‌ পরে থাকিলে আয়ুঃ সর্পিঃ বর্হিঃ অর্চিঃ হবিঃ চক্ষুঃ ধনুঃ যজুঃ প্রভৃতির বিসর্গস্থানে বিকল্পে ষ্‌ হয়, কিন্তু সমাসে নিত্য ষ্‌ হয়। সর্পিঃ পিবতি সর্পিষ্পিবতি সর্পিঃ পিবতি, আয়ুঃ কাম আয়ুষ্কাম, ধনুঃ পাণি ধনুষ্পাণি, সর্পিঃ পাত্র সর্পিষ্পাত্র।

আয়ুঃ প্রভৃতির পূর্বে শব্দান্তরের যোগ থাকিলে, বিসর্গস্থানে ষ্‌ হয় না। দীর্ঘায়ুঃ-কামঃ, দৃঢ়-ধনুঃ-পাণিঃ, পূতহবিঃ-পাত্রম্‌।

৬২। কৃধাতু পরে থাকিলে নমঃ পুরঃ শব্দের বিসর্গের স্থানে স্‌ হয়। নমঃ করোতি নমস্করোতি, পুরঃ কার পুরস্কার।

## বিসর্গসন্ধিসংক্ষেপ

৪৫। অঃ+অ=ওऽ ( লুপ্ত অকারের চিহ্ন ऽ না দিলেও চলে )।

৪৬। অঃ+ঘোষবান্‌=ও+ঘোষবান্‌।

৪৭। অঃ+অকার-ভিন্ন স্বর=(১) অ+অকার-ভিন্ন স্বর, অথবা (২) অয়্‌+অকার-ভিন্ন স্বর।

---

৫৯। খর্‌-পরে শরি বা লোপো বিসর্গস্য=শষসেষঘোষপরেষু বিসর্জনীয়স্য বা লোপঃ।

৪৮। আঃ ( বা ভোঃ )+স্বর=(১) আ ( বা ভো )+স্বর, অথবা (২) আয়্ ( বা ভোয়্ )+স্বর।

৪৯। আঃ ( বা ভোঃ )+ঘোষবান্=আ ( বা ভো )+ঘোষবান্।

৫০। সঃ ( বা এষঃ )+অকার-ভিন্ন-স্বর বা ব্যঞ্জন=স ( বা এষ )+অকার-ভিন্ন-স্বর বা ব্যঞ্জন।

৫১। অবর্ণ-ভিন্ন-স্বর+ঃ+স্বর বা ঘোষবান্=অবর্ণ-ভিন্ন স্বর+র্+স্বর বা ঘোষবান্।

৫২। স্বর+র-জাত বিসর্গ+স্বর বা ঘোষবান্=স্বর+র্+স্বর বা ঘোষবান্।

৫৩। হ্রস্ব+র্+র্=দীর্ঘ+র্।

৫৭। ঃ+চ্ ছ্=শ্চ্ শ্ছ্। ঃ+ট্ ঠ্=ষ্ট্ ষ্ঠ্। ঃ+ত্ থ্=স্ত্ স্থ্।

৫৮। ঃ+শ্ ষ্ স্=(১) ঃ+শ্, ঃ+ষ্, ঃ+স্ অথবা (২) শ্+শ্, ষ্+ষ্, স্+স্।

---

## অনুশীলন ৭

অপেক্ষিত সূত্র লিখিয়া যথাসম্ভব সন্ধি ও সন্ধিবিশ্লেষ কর এবং অনুবাদ কর:

নাবিক উবাচ ক্ষালয়ামি তব পাদপঙ্কজম্। নান্তঃ বহিঃ যদি হরিঃ তপসা ততঃ কিম্? শাস্ত্রাণ্যধীত্য অপি ভবন্তি মূর্খাঃ, যস্তু ক্রিয়াবান্ পুরুষঃ সঃ বিদ্বান্। দেবঃ অস্মাসু প্রসীদতি। নামিপশ্চাৎ বিসর্গস্য রেফঃ স্যাৎ স্বরঘোষয়োঃ। অনামিনঃ পরস্যাপি র-স্থান-প্রভবস্য তু॥ মকারস্য পদান্তস্য অনুস্বারঃ ব্যঞ্জনে পরে। শিবিরান্ নির্যযুঃ রাজন্ পাণ্ডবা যুদ্ধদুর্মদাঃ।

হ্রস্বাৎ পরস্থা ঙণনাঃ পদান্তাঃ দ্বির্ভবন্তি অচি। একারাদিচতুর্বর্ণা এচঃ সন্ধ্যক্ষরাণি চ। ককারাদি-হকারান্তা ব্যঞ্জনানি হলশ্চ তে।

---

## অনুশীলন ৮

(ক) কারণ প্রদর্শনপূর্বক যথাসম্ভব শুদ্ধ কর এবং অনুবাদ কর :

অর্জুনোবাচ নাহং যোৎস্যে। লোভো পাপস্য কারণম্। ধেনুর্বৎসস্য গোপস্য স্বামিনো তস্করস্য চ। পয়স্পিবতি যে৷ তস্যা ধেনুস্তস্যেতি নিশ্চয়ঃ॥ ভাস্করাচার্যেণ ষট্‌ত্রিংশদ্বর্ষবয়স্কেন সিদ্ধান্তশিরোমনী রচিতঃ। আজগ্মু রাঘবং দ্রষ্টুং যমুনাতীর-বাসিনঃ। নিস্পৃহাঃ সাধবো অর্থেষু।

(খ) Show by illustrations that in a সন্ধি, a surd is sometimes replaced by a sonant, and a sonant is sometimes replaced by a surd (1942). ২।২৮, ২।২১-২৪ দেখ।

(গ) Join the following in *Sandhi*, quoting the relevant *Sūtra* in every case and giving *all* possible forms :

ভবান্+শূরঃ। ভূপতিঃ+রামচন্দ্রঃ। তব+ছত্রম্। রামঃ+স্নাতা। আ+ছাদয়তি।

(ঘ) সন্ধি-প্রকরণে অধীত দ্বির্ভাব-বিধায়ক সূত্র ও তাহার উদাহরণ লিখ।

(ঙ) নিম্নলিখিত সংজ্ঞাগুলির অর্থ বা সংজ্ঞী লিখ :—

অচ্, হল্, সমান স্বর, সন্ধ্যক্ষর, বিসর্জনীয়, নামিন্, ঘোষবান্ বর্ণ, শর্, ঝশ্, খর্।

(চ) নকার ও মকার সন্ধিতে কিরূপ বিকার প্রাপ্ত হয়? বিসর্গসন্ধির প্রধান সূত্রগুলি লিখ।

# তৃতীয় অধ্যায়

## ণত্ব-ষত্ব

### ণত্ব

১। ঋ ৠ র্ ষ্ এই চার বর্ণের পরবর্তী দন্ত্য ন মূর্ধন্য হয়। তিসৃণাম্ চতসৃণাম্, মাতৄণাম্ পিতৄণাম্, চতুর্ণাম্, বিস্তীর্ণম্, পূষ্ণা, মুষ্ণাতি।

২। স্বর কবর্গ পবর্গ য্ ব্ হ্ অযোগবাহ ( অনুস্বার, বিসর্গ ) এই সকল বর্ণের এক বা একাধিক দ্বারা ব্যবধান হইলেও ঋ-ৠ-র্-ষ্-বর্ণের উত্তরস্থ নকারের ণত্ব হয়। করণম্, হরীণাম্, অর্কেণ, মূর্খেণ, মৃগেণ, দীর্ঘেণ ভৃঙ্গেণ, দর্পেণ, রেফেণ, রয়েণ, গর্বেণ, গ্রহেণ, বৃংহণম্, উরঃপেণ।

৩। স্বর কবর্গ পবর্গ য্ ব্ হ্ ও অযোগবাহ ভিন্ন অন্য বর্ণের ব্যবধান থাকিলে ঋ ৠ র্ ষ্ বর্ণের পরস্থ নকারের ণত্ব হয় না। অর্চনা, অর্জনম্, দৃঢ়েন, অর্থেন, রসেন।

৪। পদান্তবর্তী ন মূর্ধন্য হয় না। নরান্, স্মরন্, অকুর্বন্।

৫। ন-ভিন্ন-তবর্গীয়-বর্ণের সহিত যোগ থাকিলে দন্ত্য ন মূর্ধন্য হয় না। শ্রান্তঃ, গ্রন্থঃ, বৃন্দঃ, রন্ধ্রঃ। কিন্তু বিষণ্ণ [ বি-সদ্+ক্ত= বি-ষন্ ন=বিষণ্ ন=বিষণ্ণ, ১১।৪৭(ক) ]।

---

১। রষাভ্যাং নো ণঃ সমান-পদে, ঋবর্ণাচ্চ। ৩।৬ দেখ। ২। অট্‌কুপ্বাঙ্‌নুম্‌-ব্যবায়েঽপি।

৪। ন পদান্তস্য। ৫। ন ন-বর্জ-তবর্গ-যোগে।

৬। ণত্বের নিমিত্ত অর্থাৎ ঋ ৠ র্ ষ্ এবং ঐ নিমিত্তের পরবর্তী ন এক অখণ্ড পদে না থাকিলে ণত্ব হয় না। অরি-নগরম্, বৃষ-যানম্, পিতৃ-বনম্ ( =শ্মশানম্ )।

৭। যদি ণত্বের নিমিত্ত ঋ ৠ র্ ষ্ পূর্ব পদে থাকে এবং উত্তরপদস্থ দন্ত্য ন যদি বিভক্তিস্থানে জাত অথবা প্রাতিপদিকের অন্ত্যবর্ণ হয়, তাহা হইলে বিকল্পে ণত্ব হয়। প্র-ভাবেণ প্র-ভাবেন, গৃহ-যায়িণা গৃহ-যায়িনা।

(ক) কিন্তু যদি উত্তরপদ একস্বর-বিশিষ্ট বা কবর্গযুক্ত হয়, তাহা হইলে নিত্য ণত্ব হয়। বৃত্রহণৌ, ক্ষীরপাণি, ক্ষীরপেণ; স্বর্গ-কামিণৌ, বৃষগামিণৌ, বস্ত্রযুগাণি, বস্ত্রযুগেণ। বৃত্রহন্ ও ক্ষীরপ শব্দের উত্তরপদ 'হন্' ও 'প' একস্বর-বিশিষ্ট।

৮। সংজ্ঞা বুঝাইলে, পূর্বপদস্থিত নিমিত্তের ( ঋ ৠ র্ ষ্ ) পরবর্তী অন্ত-পদস্থিত দন্ত্য ন মূর্ধন্য হয়। সূর্পণখা, উত্তরায়ণ, নারায়ণ। নিমিত্ত ও নকারের মধ্যে গ থাকিলে হয় না, মৃগনাভি।

এই সূত্রের বহু ব্যভিচার আছে, রঘুনন্দন, ত্রিনেত্র, বারিনিধি, সর্বনাম।

৯। বন শব্দের ন কতিপয় স্থলে মূর্ধন্য হয়—আম্রবণ, ইক্ষুবণ; ক্বচিৎ বিকল্পে শিরীষবন, শিরীষবণ; ক্বচিৎ মূর্ধন্য হয় না—হরিদ্রাবন, দেবদারুবন, নারিকেরবন, কুবেরবন।

১০। অকারান্ত পূর্বপদস্থ রেফের ও ষকারের পরবর্তী 'অহ্ন' আদেশের ন

---

৬। ঋরষেভ্যো নো ণঃ সমান-পদে, 'সমান-পদ' অর্থ অখণ্ড পদ। 'অরিনগর' প্রভৃতি পদে দুই দুইটি খণ্ড আছে, (১) অরি (২) নগর, (১) বৃষ (২) যান, এবং (১) পিতৃ (২) বন; কাজেই ইহারা প্রত্যেকে একটি পদ ( সমাস ) হইলেও, উহারা অখণ্ড পদ নহে।

৭। প্রাতিপদিকান্ত-নুম্-বিভক্তিষু চ। (ক) একাজুত্তরপদে ণঃ, কুমতি চ।

৮। পূর্বপদাৎ সংজ্ঞায়াম্ অগঃ।

৯। বনং পুরগা-মিশ্রকা-সিধ্রকা-শারিকা-কোটরাগ্রেভ্যঃ, প্রনিরন্তঃশরেক্ষুপ্লক্ষাম্রকার্ষ্যখদির-পীযূক্ষাভ্যোঽসংজ্ঞায়ামপি, বিভাষৌষধিবনস্পতিভ্যঃ।

১০। অহ্নোঽদন্তাৎ। ক্ষুভ্নাদিষু চ ( গণত্বং ন )—দীর্ঘাহ্নী প্রাবৃট্।

মূর্ধন্য হয়। প্রাহ্ণঃ, পূর্বাহ্ণঃ, অপরাহ্ণঃ। আকারান্ত 'পরা' পূর্বে থাকিলে, পরাগতম্ অহঃ পরাহ্ণঃ।

১১। পূর্বপদের অন্তে ষ্ থাকিলে, পরপদবর্তী ন মূর্ধন্য হয় না। নিষ্কামেন, নিষ্পাপেন, আয়ুষ্কামেন।

১২। নিমিত্ত ও নিমিত্তীর মধ্যে অন্য পদের ব্যবধান থাকিলে ণত্ব হয় না। রোষভীমমুখেন। আর্দ্রগোময়েণ, শুষ্কগোময়েণ প্রভৃতি তদ্ধিতে ণত্ব হয়।

১৩। ধাতুর পূর্বে প্র পরা পরি নির্ উপসর্গ অথবা অন্তর্ শব্দ থাকিলে, স্বরের পরস্থিত কৃতের দন্ত্য ন মূর্ধন্য হয়। অন প্রত্যয়—প্রয়াণ, প্রহাণ, প্রাপণ, পরিমাণ, প্রমাণ। অনীয়—প্রমাণীয়। মান (শানচ্)—প্রোহ্যমাণ, প্রাপ্যমাণ। ইনি—প্রযায়িণৌ। ক্ত-ক্তবতুর স্থানে আদেশ—প্রহীণ, পরিহীণ। ব্যঞ্জনের পর হইলে ণত্ব হয় না, প্রভুগ্ন।

(ক) ণিজন্ত ধাতুর উত্তর এবং ব্যঞ্জনাদি ইজুপধ (নাম্যুপধ) ধাতুর উত্তর বিকল্পে ণত্ব হয়। প্রযাপণ, প্রযাপন; প্রকোপন, প্রকোপণ। এই সূত্রের ব্যভিচার আছে—প্রখ্যান, প্রখ্যাপন, পরিভূয়মান, প্রকম্পন।

## ষত্ব

১৪। অবর্ণ-ভিন্ন-স্বর, হ্, য্, ব্, র্, ল্ এবং কবর্গের পরবর্তী প্রত্যয়ের ও আগমের দন্ত্য স্ মূর্ধন্য ষ্ হয়। মুনিষু, গৌরীষু, সাধুষু, বধূষু, বৃক্ষেষু, গোষু, নৌষু, চতুর্ষু, হল্ষু, দিক্ষু, অকার্ষীৎ।

---

১১। ষাৎ পদান্তাৎ (নস্য ণো ন)।

১২। পদব্যবায়েঽপি (ন ণত্বম্)। অতদ্ধিতে ইতি বাচ্যম্।

১৩। কৃত্যচঃ (=উপসর্গস্থাৎ নিমিত্তাৎ পরস্য অচঃ উত্তরস্য কৃৎস্থস্য নস্য ণত্বং স্যাৎ), ণে বিভাষা; হলশ্চেজুপধাৎ। ইচ্=অ আ ভিন্ন স্বর=নামী।

১৪, ১৬। ইণ্ কোঃ, নুম্-বিসর্জনীয়-শর্ব্যবায়েঽপি, আদেশ-প্রত্যয়য়োঃ, অপদান্তস্য (সস্য) মূর্ধন্যঃ। ইণ্ প্রত্যাহার=অ-আ-ভিন্ন স্বর এবং হ্ য্ ব্ র্ ল্। কু=কবর্গ (১।১৪)।

১৫। সাতিচ্ প্রত্যয়ের স এবং পদের আদিস্থিত স মূর্ধন্য হয় না। অগ্নিসাৎ, ভূমিসাৎ, বারি সিঞ্চতি।

১৬। বিসর্গ বা নুম্-স্থানে জাত অনুস্বার ব্যবধান থাকিলেও নিমিত্তের পরবর্তী দন্ত্য স মূর্ধন্য হয়। আয়ুঃষু, ধনুঃষু, হবিঃষু, আয়ুংষি, ধনূংষি, হবীংষি। (ক্লীবলিঙ্গে প্রথমার ও দ্বিতীয়ার বহুবচনের পদে নুম্ আগমের ন্-স্থানে অনুস্বার হইয়াছে)। 'নুম্-স্থানে-জাত' ভিন্ন অন্য অনুস্বার ব্যবধানে ষত্ব হয় না. পুংসু (পুম্স্+ সু, এখানে অনুস্বারটি ম্ স্থানে হইয়াছে, নুম্-স্থানে জাত নহে)।

১৭। সু বি নির্ দুর্ উপসর্গের পর সম শব্দ বা সুপ্ (স্বপ্ ধাতুর সম্প্রসারণে 'সুপ্') শব্দ থাকিলে উহাদের আদিস্থিত স মূর্ধন্য হয়। সুষম, বিষম, দুঃষম ; সুষুপ্ত, সুষুপ্তি, দুঃষুপ্ত।

১৮। সমাস হইলে, মাতৃ পিতৃ শব্দের পরবর্তী স্বসৃ শব্দের আদিস্থিত স মূর্ধন্য হয়। মাতৃষ্বসা, পিতৃষ্বসা। (ক) অলুক্ সমাস হইলে বিকল্পে হয়। মাতুঃষ্বসা, মাতুঃস্বসা, ; পিতুঃষ্বসা, পিতুঃস্বসা। সমাস না হইলে—মাতুঃ স্বসা, পিতুঃ স্বসা।

১৯। অম্বষ্ঠ, গোষ্ঠ, দ্বিষ্ঠ, ভূমিষ্ঠ, দিবিষ্ঠ, যুধিষ্ঠির, সুষ্টু, দুষ্টু, সব্যেষ্ঠ প্রভৃতিতে নিপাতনে দন্ত্য স মূর্ধন্য হইয়াছে। (অম্ব+স্থ,...যুধি+স্থির)।

১৫। সাৎ-পদাদ্যোঃ (ন ষত্বম্)। 'ধাত্বাদেঃ ষঃ সঃ' সূত্র অনুসারে সিঞ্চতি পদের স আদেশ (ষ-স্থানে স আদেশ), অতএব 'আদেশ-প্রত্যয়য়োঃ' সূত্র অনুসারে প্রাপ্ত ষত্বের নিষেধ হইল। ৮।৫১, ১০৬ দ্রষ্টব্য।

১৭। সু-বি-নির্দুর্ভ্যঃ সুপি-সূতি-সমাঃ।

১৮। মাতৃপিতৃভ্যাং স্বসা। মাতুঃপিতুর্ভ্যাম্ অন্যতরস্যাম্।

১৯। গবিযুধিভ্যাং স্থিরঃ, অম্বাম্বগোভূমিসব্যাপদ্বিত্রিকুশেকুশঙ্কঙ্গুমঞ্জিপুঞ্জিপরমেবর্হির্দিব্যগ্নিভ্যঃ স্থঃ, সুষামাদিষু চ।

## অনুশীলনম্ ৯

(ক) নিম্নলিখিত বাক্যগুলিতে ষত্ব-ণত্বের ও তদভাবের কারণ নির্দেশ কর, এবং বাক্যগুলির অনুবাদ কর :—

ভ্রাতৃন্ বঞ্চয়িত্বা ন বিত্তম্ অর্জয়েৎ। বৃংহণঃ পুষ্টিকারকঃ, বৃংহণং গজগর্জিতম্। নীচঃ সর্ষপমাত্রাণি পরচ্ছিদ্রাণি পশ্যতি। আত্মনো বিল্বমাত্রাণি পশ্যন্নপি ন পশ্যতি॥ বিষ্ণুং স্মরন্ কলেবরং মুক্ত্বা বিষ্ণুলোকং যাতি। ন লোভাদ্ অর্থসম্পত্তির্নরাণামিহ দৃশ্যতে। কবিষু কালিদাসঃ শ্রেষ্ঠঃ। আপৎসু মিত্রং জানীয়াৎ। বিদ্যাসু ব্রহ্মবিদ্যা শ্রেষ্ঠা। অপীতেষু যুষ্মাসু ইয়ং ন সলিলং পিবতি।

(খ) শুদ্ধ কর—

যস্যার্থস্তস্য মিত্রানি। বৃত্তেণ হি ভবেদ্ দ্বিজঃ। লোকরঞ্জণমেবাত্র রাজ্ঞো ধর্ম্মঃ সনাতনঃ। অষ্টাষু দিক্ষু দূতাঃ প্রহিতাঃ। মহান্ মহৎস্বেব করোতি বিক্রমম্।

(গ) সংস্কৃতে অনুবাদ কর—

মহাভারত সকল কবির উপজীব্য। বিদ্যাবান্ ব্যক্তি সর্বদেশে পূজিত হয়েন ( পূজ্যতে )। অধর্মদ্বারা কাহারও স্থায়ী উন্নতি হয় না। হরিকে স্মরণ করিতে করিতে সব কার্য আরম্ভ করিবে ( আরভেত )। তিনি আমার পিসী মা, তোমার মাসী মা।

(ঘ) ষত্ব-ণত্বের প্রধান সূত্রগুলি লিখ, এবং প্রত্যেক সূত্রের উদাহরণ প্রত্যুদাহরণ দাও।

# চতুর্থ অধ্যায়

## সুবন্ত-প্রক্রিয়া (DECLENSION)

১। অর্থ-সমাপ্তি-সমর্থ পদসমূহকে বাক্য (sentence) বলে।[1]

বাক্য প্রয়োগ করিয়া লোকে নিজের জ্ঞান অন্যে সঞ্চারিত করে। 'রামঃ অস্তি', 'রামঃ সীতা চ প্রণমতঃ', 'রামঃ মধুরং হসতি', 'রামঃ গহনং বনং গতবান্', 'সপ্ত বিভক্তয়ঃ' প্রভৃতি বাক্য। বাক্যই মুখ্য শব্দ; বাক্যের বিশ্লেষণ (analysis) করিয়া **পদ** এবং পদের বিশ্লেষণ করিয়া **প্রকৃতি** ও **প্রত্যয়** পাওয়া যায়।

২। বাক্যস্থ পদগুলি দুই ভাগে বিভক্ত, (১) নাম বা সুবন্ত (noun, adjective, etc.), (২) আখ্যাত বা তিঙন্ত (verb)। উপরিলিখিত বাক্য-গুলিতে 'রামঃ' 'সীতা' 'চ' 'প্র' 'মধুরম্' 'গহনম্' 'বনম্' 'গতবান্' 'সপ্ত' 'বিভক্তয়ঃ' এই দশটি নাম পদ (সুবন্ত) এবং 'অস্তি' 'নমতঃ' 'হসতি' আখ্যাত (তিঙন্ত)। ইংরেজিতে যাহাদিগকে noun, pronoun, adjective, adverb, preposition, conjunction, ও interjection বলে, তাহারা সকলেই সুবন্ত বা নাম পদ; কেবল verb তিঙন্ত বা আখ্যাত।

৩। প্রত্যেক নাম পদের দুইটি ভাগ আছে: (১) **প্রকৃতি**—'রাম' 'বন' 'মধুর' প্রভৃতি, ইহাদিগকে **প্রাতিপদিক** বলে, (২) **প্রত্যয়**—'রামঃ' পদের বিসর্গ (স্), গহনম্ পদের ম্ (অম্) প্রভৃতি, ইহাদিগকে **সুপ্ বিভক্তি** বলে।

---

১। পদসমূহো বাক্যম্ অৎসমাপ্তৌ। বাক্যমেব মুখ্যঃ শব্দঃ।

২। চত্বারি পদ-জাতানি নামাখ্যাতে চ উপসর্গ-নিপাতাশ্চ। মূলে উপসর্গ ও নিপাতকে 'নাম' বলিয়া ধরা হইয়াছে। পদজাতানি=kinds of words, parts of speech.

৩-৪। যাহার উত্তর প্রত্যয় হয় তাহাকে প্রকৃতি বলে। প্রকৃতি ও প্রত্যয় সম্বন্ধী শব্দ (correlative terms)। বিভক্তি দুই প্রকার, সুপ্ ও তিঙ্। সুপ্ বিভক্তি প্রাতিপদিকের উত্তর এবং তিঙ্ বিভক্তি ধাতুর উত্তর হয়। সুবন্তকে ও তিঙন্তকে পদ বলে। ধাতু ক্রিয়াবাচক। বিভক্তি ভিন্ন আরও নানা প্রত্যয় আছে।

৪। প্রত্যেক আখ্যাতিক পদেরও দুইটি ভাগ আছে: (১) প্রকৃতি—'অদ্' 'নম্' 'হস্' 'গম্' প্রভৃতি, ইহারা ধাতু, (২) প্রত্যয়—'তি (প্)' 'তঃ (তস্)' প্রভৃতি, ইহাদিগকে তিঙ্ বিভক্তি বলে। অদ্+তি=অত্তি, নম্+তঃ=নমতঃ (অকার আসিল)।

৫। ধাতু-ভিন্ন, প্রত্যয়-ভিন্ন ও প্রত্যয়ান্ত-ভিন্ন অর্থবান্ শব্দ এবং কৃৎ-প্রত্যয়ান্ত, তদ্ধিত-প্রত্যয়ান্ত ও সমাস প্রাতিপদিক। ক্রিয়াবাচক ভূ, স্থা, গম্ প্রভৃতি অর্থবান্ শব্দ ধাতু, উহারা প্রাতিপদিক নহে। কৃৎ-প্রত্যয় ও তদ্ধিত-প্রত্যয়ও অর্থবান্; কুম্ভকার শব্দের 'অ(ণ্)' প্রত্যয়ের অর্থ কর্তা, নৃপত্ব শব্দের 'ত্ব' প্রত্যয়ের অর্থ ভাব, কিন্তু এই 'অ' ও 'ত্ব' শব্দ প্রাতিপদিক নহে। কুম্ভকারঃ কুম্ভকারৌ কুম্ভকারাঃ ভবতি ভবতঃ ভবন্তি প্রভৃতি প্রত্যয়ান্ত (বিভক্ত্যন্ত) শব্দগুলিও অর্থবান্, কিন্তু উহারা প্রাতিপদিক নহে। কুম্ভকার প্রভৃতি কৃদন্ত শব্দ, নৃপত্ব প্রভৃতি তদ্ধিতান্ত শব্দ, রাজপুরুষ প্রভৃতি সমাস এবং উচ্চৈঃ, চ, বা প্রভৃতি অব্যয় শব্দ প্রাতিপদিক। প্রাতিপদিক বা নাম সাধারণত সত্ত্ব-বাচক (বা বস্তু-বাচক)। ৫।১-১১ দেখ।

৬। বিভক্তিযোগে কোন্ প্রাতিপদিক কিরূপ আকার ধারণ করে, তাহা এই সুবন্ত-প্রক্রিয়া (Declension) অধ্যায়ে দেখান হইবে।

৭। সংস্কৃতে তিন লিঙ্গ, (১) পুংলিঙ্গ, (২) স্ত্রীলিঙ্গ, এবং (৩) নপুংসকলিঙ্গ বা ক্লীবলিঙ্গ।

প্রাণীদের মধ্যে যাহারা পুরুষ, তদ্বাচক শব্দ সাধারণত পুংলিঙ্গ; যাহারা স্ত্রী, তদ্বাচক শব্দ সাধারণত স্ত্রীলিঙ্গ। মানুষ, ব্যাঘ্র, অজ পুংলিঙ্গ; মানুষী, ব্যাঘ্রী, অজা স্ত্রীলিঙ্গ। এ নিয়ম সর্বত্র খাটে না; ভার্যা-বাচক 'দার' পুংলিঙ্গ, 'কলত্র' ক্লীবলিঙ্গ, 'ভার্যা' স্ত্রীলিঙ্গ। প্রাণিবাচক ও অপ্রাণিবাচক সংস্কৃত

---

৫। অর্থবদ্ অধাতুঃ অপ্রত্যয়ঃ প্রাতিপদিকম্ (সন্ধি করিয়া পড়)। কৃত্তদ্ধিতসমাসাশ্চ। প্রাতিপদিককে নাম বা লিঙ্গও বলে। বস্তু-বাচীনি নামানি। বস্তু বা সত্ত্ব নানা-প্রকার, তদ্বাচক নামও নানা-প্রকার। গো মনুষ্য প্রভৃতি জাতিবাচক, শুক্ল কৃষ্ণ জ্ঞান প্রভৃতি গুণ-বাচক, গমন দর্শন প্রভৃতি ক্রিয়া-বাচক, শ্রীকৃষ্ণ, কাশী প্রভৃতি এক-ব্যক্তি-বাচক।

৭,৯। স্ত্রীপুংনপুংসকানি সত্ত্বগুণাঃ একত্ব-দ্বিত্ব-বহুত্বানি চ।

শব্দের লিঙ্গ ব্যাকরণ, কোষ এবং শিষ্ট প্রয়োগ দেখিয়া শিখিতে হয়। 'বৃক্ষো মহীরুহঃ শাখী বিটপী পাদপস্তরুঃ' এইসকল বৃক্ষবাচী শব্দ পুংলিঙ্গ, 'বল্লী তু ব্রততী লতা' এই সকল লতাবাচক শব্দ স্ত্রীলিঙ্গ, 'সলিলমুদকং জলম্' এই সকল জল-বাচক শব্দ নপুংসকলিঙ্গ। সুহৃদ্বাচক সখি শব্দ পুংলিঙ্গ, মিত্র শব্দ ক্লীবলিঙ্গ (কিন্তু অসুহৃদ্বাচক অমিত্র শব্দ পুংলিঙ্গ)। মিত্রত্ব-বাচক সখ্য ও মিত্রত্ব শব্দ ক্লীবলিঙ্গ, মৈত্রী ও মিত্রতা শব্দ স্ত্রীলিঙ্গ। দেবতা-বাচক দেব শব্দ পুংলিঙ্গ, দেবতা শব্দ স্ত্রীলিঙ্গ, দৈবত শব্দ ক্লীবলিঙ্গ।

৮। কোনও কোনও শব্দ একাধিক লিঙ্গে ব্যবহৃত হয়। অয়ং গৌঃ (পুংলিঙ্গ, this bull), ইয়ং গৌঃ (স্ত্রীলিঙ্গ, this cow); ইদং ঘৃতম্ (ক্লীং), অয়ং ঘৃতঃ (পুং)।

৯। সংস্কৃতে তিন বচন। বচনভেদে নামপদের ও আখ্যাতিক পদের রূপভেদ হয়। অহম্ গচ্ছামি—আমি যাই, আবাম্ গচ্ছাবঃ—আমরা দুইজনে যাই, বয়ম্ গচ্ছামঃ—আমরা (দুইজনের অধিক) যাই। বৃক্ষঃ তিষ্ঠতি, বৃক্ষৌ তিষ্ঠতঃ, বৃক্ষাঃ তিষ্ঠন্তি। একবচনে এক, দ্বিবচনে দুই এবং বহুবচনে দুইয়ের অধিক বুঝায়। বাংলায় ও ইংরেজিতে দ্বিবচন নাই, একের অধিক বুঝাইলেই বহুবচন হয়।

১০। প্রাতিপদিকের উত্তর সাত বিভক্তি (case ending) হয়। প্রত্যেক বিভক্তির তিন বচন। অশ্বঃ—একটি ঘোড়া, অশ্বৌ—দুইটি ঘোড়া, অশ্বাঃ—দুইয়ের অধিক ঘোড়া। বাংলায় ও ইংরেজিতে দ্বিবচন নাই, কাজেই দুইজন মানুষ বা two men = দ্বৌ মনুজৌ, দশজন মানুষ বা ten men = দশ মনুজাঃ।

## সুপ্ বিভক্তি

| | একবচন (Singular) | দ্বিবচন (Dual) | বহুবচন (Plural) |
|---|---|---|---|
| প্রথমা (nominative) | সু (স্ = ঃ) | ঔ | জস্ (অস্ = অঃ) |
| দ্বিতীয়া (accusative) | অম্ | ঔট্ (ঔ) | শস্ (অস্ = অঃ) |
| তৃতীয়া (instrumental) | টা | ভ্যাম্ | ভিস্ (ভিঃ) |

| | একবচন (Singular) | দ্বিবচন (Dual) | বহুবচন (Plural) |
|---|---|---|---|
| চতুর্থী (dative) | ঙে (এ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| পঞ্চমী (ablative) | ঙসি (অস্—অঃ) | ভ্যাম্ | ভ্যস্ (ভ্যঃ) |
| ষষ্ঠী (genitive) | ঙস্ (অস্—অঃ) | ওস্ (ওঃ) | আম্ |
| সপ্তমী (locative) | ঙি (ই) | ওস্ (ওঃ) | সুপ্ (সু) |

১১। এই একুশটি বিভক্তির নাম 'সুপ্'। ইহাদের আদি বর্ণ সু (১মা ১ব) ও অন্ত্যবর্ণ প্ ( ৭মী বহুব ) লইয়া 'সুপ্' প্রত্যাহারটি রচিত হইয়াছে (১।১৪)। প্রাতিপদিকের উত্তর সুপ্ বিভক্তির যোগে যে পদ হয় তাহাকে সুবন্ত পদ বা নাম পদ বলে।

১২। প্রথমার উ জ্, দ্বিতীয়ার ট্ শ্, তৃতীয়ার ট্, চতুর্থীর ঙ্, পঞ্চমীর ঙ্ ই, ষষ্ঠীর ঙ্, সপ্তমীর ঙ্ প্ ইৎ অর্থাৎ ইহারা চলিয়া যায়, প্রাতিপদিকে যুক্ত হয় না। এই সকল চলিয়া গেলে এবং স্-স্থানে বিসর্গ হইলে বিভক্তিগুলির যে রূপ হয়, তাহা বন্ধনীর মধ্যে দেওয়া হইয়াছে। চতুর্থীর পঞ্চমীর ষষ্ঠীর সপ্তমীর একবচন ঙিৎ অর্থাৎ ইহাদের ঙ্ ইৎ ; ঙিৎ বিভক্তি বলিলে ইহাকে বুঝায়।

১৩। কর্তৃবাচ্যে (active voice) কর্তায় প্রথমা, কর্মে দ্বিতীয়া হয়। অহং ত্বাং নমামি, বাসুদেবঃ কংসং জঘান। করণে তৃতীয়া,

---

১০-১১। কাতন্ত্রে, মুগ্ধবোধে, হৈমে ও প্রয়োগরত্নমালায় প্রথমার একবচন 'সি' এবং দ্বিতীয়ার দ্বিবচন 'ঔ'। সুপ্ বিভক্তিকে স্বাদি বা স্যাদি বিভক্তিও বলে। সুপ্-তিঙন্তম্ পদম্।

'প্রথমান্ত' বা 'প্রথমাবিভক্ত্যন্ত' কথাটির ইংরেজি nominative case বা nominative, দ্বিতীয়ান্তের ইংরেজি accusative এইরূপ বুঝিতে হইবে। অতএব "The accusative is used with অন্তরা and অন্তরেণ" এইরূপ বলা হয়। Nominative—কর্তৃকারক, accusative—কর্মকারক এইরূপ নহে।

১৩। বিশেষ্যস্য হি যল্লিঙ্গং বিভক্তি-বচনে চ যে।
তানি সর্বাণি যোজ্যানি বিশেষণপদেষ্বপি ॥

ইংরেজিতে যাহাকে adjective বলে, এই কারিকায় তাহাকে 'বিশেষণ' বলা হইয়াছে। বিশেষণ দ্বিবিধ, সমানাধিকরণ ও ব্যধিকরণ। ভিন্নার্থক শব্দ এক পদার্থে প্রযুক্ত হইলে, উহাদিগকে

সম্প্রদানে চতুর্থী, অপাদানে পঞ্চমী, সম্বন্ধে ষষ্ঠী, অধিকরণে সপ্তমী হয়। পরশুনা ছিনত্তি—পরশুদ্বারা কাটিতেছে, দরিদ্রায় দদাতি—দরিদ্রকে দিতেছে, বৃক্ষাৎ পততি—বৃক্ষ হইতে পড়িতেছে, দশরথস্য পুত্রাঃ—দশরথের পুত্রগণ, গ্রামে বসতি—গ্রামে বাস করেন।

বিশেষণপদ (adjective) সাধারণত বিশেষ্যপদের (substantive, noun or pronoun) বিভক্তি, বচন ও লিঙ্গ গ্রহণ করে, এইজন্য ইহাদিগকে 'বিশেষ্য-নিঘ্ন' বলে। নিঘ্ন=অধীন। মহান্ তরুঃ, মহতা ক্লেশেন উপার্জিতং বিত্তম্, নমো দেবায় মহতে, দেব ত্বম্ মহান্ অসি, দেবি ত্বম্ মহতী অসি।

১৪। সম্বোধনে প্রথমা হয় (vocative case)। সম্বোধনের প্রথমার একবচনকে **সম্বুদ্ধি** বলে। বহু প্রাতিপদিকের সম্বুদ্ধির পদ সাধারণ প্রথমার একবচনের পদ হইতে ভিন্ন; এই সকল প্রাতিপদিকের রূপ দেখাইবার সময়ে সম্বুদ্ধির পদ পৃথক্ দেখান হইবে। 'বালক অত্র আগচ্ছ'—হে বালক, এখানে আইস, 'বালকঃ অত্র আগচ্ছতি'—বালকটি এখানে আসিতেছে; সম্বুদ্ধিতে 'বালক' পদে বিসর্গ নাই, সাধারণ প্রথমার একবচনে 'বালকঃ' পদে বিসর্গ আছে। কিন্তু 'বালকৌ, অত্র আগচ্ছতম্', 'বালকাঃ, অত্র আগচ্ছত', 'বালকৌ

সমানাধিকরণ বা একাধিকরণ বলে। নীল শব্দের অর্থ ও উৎপল শব্দের অর্থ এক নহে, উহারা যখন এক পদার্থে (অধিকরণে) প্রযুক্ত হয়, তখন উহারা সমানাধিকরণ (নীলম্ উৎপলম্)। এই সমানাধিকরণ বা একাধিকরণ বিশেষণেই বিশেষ্যের বিভক্তি হয়। ৬।১০০-১০২। 'রাজ্ঞঃ পুরুষঃ' এই বাক্যে 'রাজন্' শব্দ পুরুষের ব্যধিকরণ বিশেষণ, কেন না 'রাজ্ঞঃ' পদদ্বারা রাজ্ঞঃ পুরুষঃ' অন্য পুরুষ হইতে বিশেষিত (ব্যাবর্ত্তিত) হইতেছে।

যদ্ অনেকপ্রকারকবদ্ বস্তু প্রকারান্তরেভ্যো ব্যবচ্ছিদ্য একত্র প্রকারে ব্যবস্থাপয়তি তদ্ ভেদকং বিশেষণম্। উৎপল অনেক-প্রকার, রক্তোৎপল, নীলোৎপল, শুক্লোৎপল ইত্যাদি। নীল এই বিশেষণ পদটি নীলাতিরিক্ত প্রকার হইতে ব্যবচ্ছেদ ঘটাইয়া নীল এই প্রকারে উহাকে সীমাবদ্ধ করিল।

অত্র আগচ্ছতঃ' 'বালকাঃ অত্র আগচ্ছন্তি' এই দ্বিবচন-বহুবচনে সম্বোধনে ও অসম্বোধনে সর্বত্র একই রূপ।

১৫। স্ত্রীলিঙ্গে ও পুংলিঙ্গে 'সু ঔ জস্ অম্ ঔট্' এই পাঁচ বিভক্তিকে এবং নপুংসকলিঙ্গে 'জস্ ও শস্' এই দুই বিভক্তিকে **সর্বনামস্থান** বলে।

১৬। নৌ (নৌকা, জাহাজ), গ্লৌ (চন্দ্র—পুংলিঙ্গ), বর্ষাভূ (ভেক), করভূ (হাতের নখ), হাহা (গন্ধর্বের নাম) প্রভৃতি প্রাতিপদিকের উত্তর বিভক্তি যোগ করিয়া যথাসম্ভব সন্ধি করিলেই সুবন্ত পদগুলি নিষ্পন্ন হয়। হাহা শব্দের দ্বিতীয়ার বহুবচন 'হাহান্' এই মাত্র বিশেষ।

## নৌ (স্ত্রীলিঙ্গ)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | নৌঃ | নাবৌ | নাবঃ |
| দ্বিতীয়া | নাবম্ | নাবৌ | নাবঃ |
| তৃতীয়া | নাবা | নৌভ্যাম্ | নৌভিঃ |
| চতুর্থী | নাবে | নৌভ্যাম্ | নৌভ্যঃ |
| পঞ্চমী | নাবঃ | নৌভ্যাম্ | নৌভ্যঃ |
| ষষ্ঠী | নাবঃ | নাবোঃ | নাবাম্ |
| সপ্তমী | নাবি | নাবোঃ | নৌষু |

---

১৫। পঞ্চাদৌ সর্বনামস্থানানি, জস্‌শসৌ নপুংসকে। অথবা 'শি সর্বনামস্থানম্, সুড়-নপুংসকস্য'—নপুংসকলিঙ্গে জস্ ও শস্ সর্বত্রই শি (ই) হয়; এই শি এবং পুংলিঙ্গে ও স্ত্রীলিঙ্গে সুট্ (সু ঔ জস্ অম্ ঔট্) সর্বনামস্থান। সুট্ + অনপুংসকস্য = সুড়নপুংসকস্য।

প্রশ্ন—'সুট্' শব্দের অর্থ 'সু ঔ জস্ অম্ ঔট্' হইল কেন?

এই বিভক্তিগুলিতে সিদ্ধ পদে নামের সর্ব অবয়ব (অর্থাৎ পূর্ণতমরূপ) বিদ্যমান থাকে বলিয়া ইহাদিগকে সর্ব-নাম-স্থান (a case-termination before which the strong base of a noun is used) বলে।

ইয়ং নৌঃ—this boat, এই নৌকা, নাবৌ—two boats, নাবম্ আরুহ্য =নৌকায় চড়িয়া, নৌভিঃ—by boats, গ্লৌর্মৃগাঙ্কঃ কলানিধিঃ এতানি চন্দ্রস্য নামানি—গ্লৌ, মৃগাঙ্ক, কলানিধি—এইগুলি চন্দ্রের নাম। গ্লাবঃ কিরণাঃ —চন্দ্রের কিরণ।

(ক) সুহৃদ্ প্রভৃতি দকারান্ত প্রাতিপদিকেও বিভক্তিমাত্র যোগ করিয়া যথাসম্ভব সন্ধি (২।২৮) করিলেই সুবন্ত পদ পাওয়া যায়, কেবল প্রথমার একবচনে 'সুহৃৎ' ও 'সুহৃদ্' হয় এই মাত্র বিশেষ।

সুহৃদ্ ( পুং স্ত্রী, friend )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | সুহৃৎ, সুহৃদ্* | সুহৃদৌ | সুহৃদঃ |
| দ্বিতীয়া | সুহৃদম্ | সুহৃদৌ | সুহৃদঃ |
| তৃতীয়া | সুহৃদা | সুহৃদ্ভ্যাম্ | সুহৃদ্ভিঃ |
| চতুর্থী | সুহৃদে | সুহৃদ্ভ্যাম্ | সুহৃদ্ভ্যঃ |
| পঞ্চমী | সুহৃদঃ | সুহৃদ্ভ্যাম্ | সুহৃদ্ভ্যঃ |
| ষষ্ঠী | সুহৃদঃ | সুহৃদোঃ | সুহৃদাম্ |
| সপ্তমী | সুহৃদি | সুহৃদোঃ | সুহৃৎসু |

পুংলিঙ্গ সভাসদ্, নিরাপদ্ প্রভৃতির, এবং স্ত্রীলিঙ্গ আপদ্, বিপদ্, সম্পদ্, মৃদ্, শরদ্, উপনিষদ্, পরিষদ্, নিরাপদ্ প্রভৃতির রূপ সুহৃদ্ শব্দের ন্যায়।

## অনুশীলনী ১০

(ক) ধর্মঃ সর্বেষাং সুহৃৎ। বিপদঃ তস্য নশ্যন্তি ( সন্ধি কর )। শরদি (in autumn) পুষ্প্যন্তি সপ্তচ্ছদাঃ। মৃদা ঘটঃ ক্রিয়তে। ইয়ং পরিষৎ

* ব্যঞ্জনের উত্তরস্থ প্রথমার একবচন 'সু'র লোপ হয়=সু-লোপো ব্যঞ্জনাদ্ বাচ্যঃ। পদান্তে ঝলের স্থানে বর্গীয় প্রথম ও তৃতীয় বর্ণ হয়=বাবসানে ( ঝলাং চরঃ ), ( ঝলাং জশোঽন্তে )।

(assembly) গুণগ্রাহিণী। তে প্রতিপদি কুষ্মাণ্ডং ন ভক্ষয়ন্তি। আপৎসু মিত্রং জানীয়াৎ। ত্বং জীব শরদঃ (autumns, years) শতম্। দুর্গাশ্রিতানাং ন বিপৎ নরাণাম্ ( সন্ধি কর ) *।

(খ) ঈশ্বর সকলের বন্ধু। সম্পদে সকলেই আত্মীয় হয়। আমি উপনিষদ্ পড়ি ( অধীয়ে )। বিপদে অধীরতা কাপুরুষের লক্ষণ। কৃষ্ণাশ্রিতদের বিপৎ হয় না। †

(গ) You are my friend. He went to Benares in autumn. Boys are playing (ক্রীড়ন্তি) with clay. †

---

নিম্নে অকারান্তাদিক্রমে প্রাতিপদিকের রূপ (declension) লিখিত হইবে ;- যে প্রাতিপদিকটির রূপ প্রথমে লিখিত হইবে, সেইটিই সুবন্তপ্রক্রিয়ায় তৎশ্রেণীস্থ প্রাতিপদিকের আদর্শ (type), যথা—সাধারণ অকারান্ত পুংলিঙ্গ প্রাতিপদিকগুলির রূপ 'মনুজ'বৎ, ইকারান্ত পুংলিঙ্গগুলির রূপ 'কবি'বৎ।

## পুংলিঙ্গ স্বরান্ত প্রাতিপদিক

১৭। পুংলিঙ্গ অকারান্ত মনুজ (man)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | মনুজঃ | মনুজৌ | মনুজাঃ |
| দ্বিতীয়া | মনুজম্ | মনুজৌ | মনুজান্ |
| তৃতীয়া | মনুজেন | মনুজাভ্যাম্ | মনুজৈঃ |

* এইরূপ সংস্কৃত বাক্য মধ্যে মধ্যে দেওয়া হইবে ; উহাদের বাংলায় ও ইংরেজিতে অনুবাদ করিতে হইবে। এই সকল সংস্কৃত বাক্যের আবৃত্তির ফলে প্রাতিপদিকের রূপ, ধাতুর রূপ প্রভৃতি সহজে অভ্যস্ত হইবে।

† এইরূপ বাংলা ইংরেজি বাক্যগুলির সংস্কৃত করিবে, এবং এই সংস্কৃতে সাধারণত অব্যবহিত-পূর্ব-প্রদর্শিত প্রাতিপদিক, ধাতু প্রভৃতির প্রয়োগ করিবে।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| চতুর্থী | মনুজায় | মনুজাভ্যাম্ | মনুজেভ্যঃ |
| পঞ্চমী | মনুজাৎ | মনুজাভ্যাম্ | মনুজেভ্যঃ |
| ষষ্ঠী | মনুজস্য | মনুজয়োঃ | মনুজানাম্ |
| সপ্তমী | মনুজে | মনুজয়োঃ | মনুজেষু |
| সম্বুদ্ধি | মনুজ | | |

দেব, গুণ, গণ, মনুষ্য, নর, পাদপ, বৃক্ষ, স্বর্গ, পর্বত, গজ, বৃষ, শৃগাল, সিংহ, ব্যাঘ্র, মৃগ, লাভ, পাক, আমোদ, শোক, রোগ, তাপ, জয়, ক্ষয়, সঞ্চয়, জনক, পিতৃব্য, মাতুল, শ্বশুর, নৃপ, লোক, কিরণ, সূর্য, চন্দ্র, গ্রহ, খগ (bird), বিহঙ্গ, পাচক, ভৃত্য, বর্গ, সমূহ, দার* ( নিত্য বহুবচন ), প্রাণ (ব. ব.) প্রভৃতির রূপ মনুজ শব্দের ন্যায়।

নর, বৃক্ষ, মৃগ প্রভৃতির পদে যথাসম্ভব ণত্ব হইবে ; নরেণ, বৃক্ষেণ, মৃগেণ, নরাণাম্, বৃক্ষাণাম্, মৃগাণাম্।

প্রশ্ন। মর্ত্যেন, ধূর্তানাম্, তুষ্টেন, দুর্জনানাম্, কৃষ্ণেন, নরান্ এই সকল পদে ণত্ব হইল না কেন ?

(ক)। 'নির্জর' (জরাহীন, দেবতা) শব্দ স্বরাদি বিভক্তি পরে থাকিলে বিকল্পে 'নির্জরস্' হয় অর্থাৎ স্বরাদি বিভক্তিতে 'মনুজ' শব্দের ন্যায় অথবা বেধস্ শব্দের ন্যায় উহার (৪'৮৪) রূপ হয়।

১৮। শসাদি বিভক্তিতে পাদ, দন্ত, মাস ও যূষ শব্দ বিকল্পে পদ্, দত্, মাস্ ও যূষন্ হয়। তখন ইহাদের রূপ যথাক্রমে 'সুহৃদ্', 'সরিৎ', 'ভাস্' ও 'মহিমন্' শব্দের ন্যায়।

* দারাক্ষত-লাজাসূনাং বহুত্বঞ্চ।

১৭ (ক)। জরায়াঃ জরস্ অন্যতরস্যাম্ (অচি বিভক্তৌ)। নিঃ+জরা=নির্জর (বহুব্রীহি)।

১৮। পদ্-দৎ-নস্-মাস্-হৃদ্-নিশ্-অসন্ যূষন্-দোষন্-যকন্-শকন-উদন্-আসন্-শস্ প্রভৃতিষু (৪।৩৪ক)।

১৯। অল্প, প্রথম, চরম, অয়-প্রত্যয়ান্ত দ্বয় ও ত্রয়, তয়-প্রত্যয়ান্ত দ্বিতয়, ত্রিতয় ও চতুষ্টয় প্রভৃতি, অর্ধ, কতিপয় ও নেম—ইহাদের প্রথমার বহুবচনে দুই দুইটি পদ হয়; অল্পে, অল্পাঃ; কতিপয়ে, কতিপয়াঃ; প্রথমে, প্রথমাঃ।

২০। তীয়-প্রত্যয়ান্ত দ্বিতীয় ও তৃতীয় শব্দের ঙিৎ বিভক্তিতে অর্থাৎ চতুর্থীর, পঞ্চমীর, ষষ্ঠীর ও সপ্তমীর একবচনে বিকল্পে অকারান্ত সর্বনামবৎ (৪।১১৮) রূপ হয়। ষষ্ঠীর একবচনে একটি পদই হয়—দ্বিতীয়স্য, তৃতীয়স্য। অন্য ঙিৎ বিভক্তিতে এইরূপ—

| ৪র্থী ১ বচন | ৫মী ১ব. | ৭মী ১ব. |
|---|---|---|
| দ্বিতীয়স্মৈ, দ্বিতীয়ায় | দ্বিতীয়াৎ, দ্বিতীয়স্মাৎ | দ্বিতীয়ে, দ্বিতীয়স্মিন্ |

---

## অনুশীলন ১১

(ক) দ্বিতীয়স্মৈ দরিদ্রায় দেহি। দুর্জনেন সহ ন স্থাতব্যম্। বৃক্ষাণাম্ অশ্বত্থো মহান্। নরেষু ধার্মিকাঃ শ্রেষ্ঠাঃ। অত্র দ্বৌ গজৌ স্তঃ (are)। স্বাভ্যাং করাভ্যাং গৃহাণ। দক্ষিণপাদস্য উপরি সব্যপাদং মা কুরু। ধাতোর্যে প্রত্যয়া বিধীয়ন্তে তিঙশ্চ কৃতশ্চ।

(খ) বৃদ্ধ পর্বত দেখিতেছেন। তৃতীয় বালকটিকে এই পুস্তকখানি (ইমং গ্রন্থম্) দাও। দুর্জনের সহিত গমন করা অন্যায় (ন গন্তব্যম্)। ছাত্রদের মধ্যে সুরেন্দ্র শ্রেষ্ঠ। রামকর্তৃক রাবণ হত হইয়াছেন।

(গ) The servant is looking at the tree. Give food to the poor. He was afraid of the second man. Duryodhana was killed by Bhimasena.

(ঘ) শুদ্ধ কর:—প্রাণো যথাত্মনোঽভীষ্টাঃ ভূতানামপি তে তথা। জ্ঞানাৎ বিপ্রানাং জ্যেষ্ঠত্বং ভবতি, ক্ষত্রিয়নাং বীর্যাৎ, বৈশ্যেণাং ধনাৎ।

---

১৯। পূর্বাদ্যল্প-প্রথম-চরম-তয়ায়ার্ধ-কতিপয়-নেমাঃ জসি বা সর্বনামানি।

২০। তীয়ো ঙিতি বা সর্বনাম।

দেবাভ্যো নমঃ। কৃষ্ণেণ কংসো হতঃ। বৃক্ষস্য শাখা। নরস্য হস্তৌ। মনুষ্যেষু দ্বিজঃ শ্রেষ্ঠঃ। নরাণ্ পশু।

## ২১। পুংলিঙ্গ আকারান্ত (ধাতুর 'আ')

বিশ্বপা (বিশ্ব-পা+ক্বিপ, বিশ্বপালক, সূর্য, অগ্নি), সোমপা (সোম-পা+ক্বিপ্, সোমপানকারী, সোমযাজী), শঙ্খধ্মা (শঙ্খ-ধ্মা+ক্বিপ্, শঙ্খবাদক) প্রভৃতি আকারান্ত শব্দের রূপ সন্ধি করিলেই প্রায়শ সিদ্ধ হয়, কেবল অ-সবনামস্থান স্বরে (অর্থাৎ দ্বিতীয়ার বহুবচনাদি স্বরে) ধাতুর আকারের লোপ হয়, এইমাত্র বিশেষ। সোমপঃ, সোমপা, সোমপে, সোমপঃ, সোমপঃ, সোমপোঃ, সোমপাম্, সোমপি, সোমপোঃ। ইহাদের স্ত্রীলিঙ্গেও রূপ এই প্রকার।

## ২২। পুংলিঙ্গ ইকারান্ত মুনি

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | মুনিঃ | মুনী | মুনয়ঃ |
| দ্বিতীয়া | মুনিম্ | মুনী | মুনীন্ |
| তৃতীয়া | মুনিনা | মুনিভ্যাম্ | মুনিভিঃ |
| চতুর্থী | মুনয়ে | মুনিভ্যাম্ | মুনিভ্যঃ |
| পঞ্চমী | মুনেঃ | মুনিভ্যাম্ | মুনিভ্যঃ |
| ষষ্ঠী | মুনেঃ | মুন্যোঃ | মুনীনাম্ |
| সপ্তমী | মুনৌ | মুন্যোঃ | মুনিষু |
| সম্বুদ্ধি | মুনে | | |

হরি, জ্ঞাতি, শ্রীপতি, অগ্নি, বহ্নি, রবি, কবি, বিধি, নিধি, কপি, অত্রি, ঋষি, গিরি, অহি, দাশরথি প্রভৃতি পুংলিঙ্গ ইকারান্ত শব্দের এই রূপ।

---

২১। আতো ধাতোঃ (লোপঃ অসুট্ স্বরে)। কচিৎ অধাতুর আকারেরও লোপ দেখা যায়, ক্ত্বা+অঃ (ষষ্ঠীর একবচন)=ক্ত্বঃ, সমাসেঽনঞ্পূর্বে ক্ত্বো ল্যপ্। এইরূপ ম্না+অঃ (ষষ্ঠীর একবচন) =ম্নঃ। অধাতোরপি অকাবলোপঃ কচিৎ।

অগ্নি, ঋষি প্রভৃতির পরে যথাসম্ভব ণত্ব হয়; অগ্নিণা, ঋষীণাম্।

## পুংলিঙ্গ দ্বি ও ত্রি

দ্বি শব্দ নিত্য দ্বিবচন, ত্রি নিত্য বহুবচন।

দ্বি—দ্বৌ দ্বৌ দ্বাভ্যাম্ দ্বাভ্যাম্ দ্বাভ্যাম্ দ্বয়োঃ দ্বয়োঃ।

ত্রি—ত্রয়ঃ ত্রীন্ ত্রিভিঃ ত্রিভ্যঃ ত্রিভ্যঃ ত্রয়াণাম্ ত্রিষু।

২৩। সখি (male friend) ও পতি (ruler, husband, owner) প্রাতিপদিকের রূপে বৈশিষ্ট্য আছে।

তৃতীয়াদি বিভক্তির একবচনে সখি ও পতি শব্দের একই রূপ—সখ্যা, সখ্যে, সখ্যুঃ, সখ্যুঃ, সখ্যৌ; পত্যা, পত্যে, পত্যুঃ, পত্যুঃ, পত্যৌ। সর্বনামস্থানে (অর্থাৎ প্রথম পাঁচ বিভক্তিতে পতি 'মুনি'বৎ, কিন্তু সখি শব্দের রূপ এই প্রকার—সখা সখায়ৌ সখায়ঃ (১মা), সখায়ম্ সখায়ৌ (২য়া)।

অন্য সমস্ত বিভক্তিতে পতি ও সখি মুনিবৎ। পতীন্ সখীন্ মুনীন্, পতীনাম্ সখীনাম্ মুনীনাম্, পত্যোঃ সখ্যোঃ মুন্যোঃ।

## পুংলিঙ্গ ইকারান্ত সখি

| | | | |
|---|---|---|---|
| প্রথমা* | সখা | সখায়ৌ | সখায়ঃ |
| দ্বিতীয়া | সখায়ম্ | সখায়ৌ | সখীন্ |
| তৃতীয়া | সখ্যা | সখিভ্যাম্ | সখিভিঃ |
| চতুর্থী | সখ্যে | সখিভ্যাম্ | সখিভ্যঃ |
| পঞ্চমী | সখ্যুঃ | সখিভ্যাম্ | সখিভ্যঃ |
| ষষ্ঠী | সখ্যুঃ | সখ্যোঃ | সখীনাম্ |
| সপ্তমী | সখ্যৌ | সখ্যোঃ | সখিষু |
| সম্বুদ্ধি | সখে | | |

২৩। পতিঃ সমাস এব। পতি শব্দ সমাসেই মুনিবৎ (ঘি-সংজ্ঞক) হয়।

* অতঃপর 'একবচন' 'দ্বিবচন' 'বহুবচন' এই পদগুলি সর্বদা লেখা হইবে না।

সখি শব্দের স্ত্রীলিঙ্গ সখী (female friend), উহার রূপ নদীবৎ (৪।৩৭)।

উপরে 'সখি' শব্দের রূপ সাত বিভক্তিতেই দেওয়া হইয়াছে; 'পতি' শব্দের সাত বিভক্তিতে রূপ বিদ্যার্থীরা নিজেরা লিখিয়া নিবে।

শ্রীপতি, পশুপতি, নরপতি, নৃপতি, ভূপতি, দিক্‌পতি, নিষাদপতি প্রভৃতি সমাসের রূপ মুনিব       স্নিগ্ধেন নিষাদপতিনা অত্র অস্মাকং সমাগমঃ আসীৎ।

২৪। কতি, যতি ও ততি নিত্য বহুবচন, তিন লিঙ্গেই ইহাদের এক রূপ।

কতি কতি কতিভিঃ কতিভ্যঃ কতিভ্যঃ কতীনাম্ কতিষু।

কতি বৎসরান্ (বর্ষাণি সমাঃ বা) কৃষ্ণো বৃন্দাবনে অবাৎসীৎ (lived)? যতি তে নাগ (সম্বুদ্ধি) শীর্ষাণি ততি প্রাপ্নোষি বেদনাঃ।

---

## অনুশীলন ১২

(ক) ত্বং মম সখা। নরপতিনা কবিরাদিষ্টঃ। মুনীনাঞ্চ মতিভ্রমঃ। অদ্রীণাং হিমাচলঃ প্রাংশুতমঃ (highest)। সীতায়াঃ পত্যে নমঃ। সীতাপতয়ে নমঃ। নাসৌ মুনির্যস্য মতং ন ভিন্নম্। ঋষয়ঃ অসত্যং ন ভাষন্তে। লাজানাম্ অঞ্জলিং ভ্রাতা বধ্বঞ্জলৌ দদাতি। ন দরিদ্রো বসুমতো নাবিদ্বান্ বিদুষঃ সখা। প্রেম্ণা পূজয়েৎ জ্ঞাতীন্।

(খ) ঋষিদিগকে প্রণাম করি (প্রণমামি)। সে আমার বন্ধু। অযোধ্যাধিপতির আদেশে (আদেশেন) আমি এখানে আসিয়াছি। রামচন্দ্র কত বৎসর দণ্ডকারণ্যে বাস করিয়াছিলেন?

(গ) This is my friend's book. This is the poet's opinion. Seers (ঋষি) always speak the truth.

(ঘ) শুদ্ধ কর :—নরপত্যা লোকাঃ পালনীয়াঃ। সীতায়াঃ পতয়ে নমঃ। নাসৌ মুনী যস্য মতং ন ভিন্নম্। ত্রয়ান্ মুনিন্ প্রণমামি। ত্রিভ্যো মুনীভ্যো নমঃ। অধুনা কুত্র তে সখয়ঃ গতাঃ? অয়ং মম সখায়াঃ পিতা। ন সুরস্য সখিঃ ক্লীবঃ।

২৫। পুংলিঙ্গ ঈকারান্ত সুধী (wise, intelligent, a learned person)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | সুধী | সুধিয়ৌ | সুধিয়ঃ |
| দ্বিতীয়া | সুধিয়ম্ | সুধিয়ৌ | সুধিয়ঃ |
| তৃতীয়া | সুধিয়া | সুধীভ্যাম্ | সুধীভিঃ |
| চতুর্থী | সুধিয়ে | সুধীভ্যাম্ | সুধীভ্যঃ |
| পঞ্চমী | সুধিয়ঃ | সুধীভ্যাম্ | সুধীভ্যঃ |
| ষষ্ঠী | সুধিয়ঃ | সুধিয়োঃ | সুধিয়াম্ |
| সপ্তমী | সুধিয়ি | সুধিয়োঃ | সুধীষু |

সুশ্রী, শুদ্ধধী, দুধী, যবক্রী (buyer of barley), অপহ্রী (shameless) প্রভৃতি বহু ঈকারান্ত প্রাতিপদিকের এই রূপ।

স্বরাদি বিভক্তিতে 'ঈ' স্থানে 'ইয়্' হইয়াছে, অতএব সুধিয়ৌ, সুধিয়ঃ প্রভৃতি পদে হ্রস্ব 'ই'; ব্যঞ্জনাদি-বিভক্তিজাত সুধীঃ, সুধীভিঃ প্রভৃতি পদে দীর্ঘ 'ঈ'।

২৬। সেনানী (a general, *Kârttikeya*), অগ্রণী (a leader, a chief), গ্রামণী (the chief of a village, a leader) প্রভৃতি প্রাতিপদিকের পদগুলি যথাসম্ভব সন্ধ্যাদি করিলেই পাওয়া যায়, কেবল সপ্তমীর একবচনে ঙি স্থানে 'আম্' হয়, এইমাত্র বিশেষ। সেনানীঃ সেনান্যৌ সেনান্যঃ। সেনান্যম্। সেনান্যা। সেনানীষু। সপ্তমীর একবচনে—সেনান্যাম্, গ্রামণ্যাম্, অগ্রণ্যাম্।

২৭। পুংলিঙ্গ ইকারান্ত ও উকারান্ত প্রাতিপদিকের রূপ একই নিয়মে সিদ্ধ হয়, অর্থাৎ যে বিভক্তিতে মুনি-শব্দের ইকার দীর্ঘ হয়, সেই বিভক্তিতে শিশু প্রভৃতি উকারান্ত শব্দের উকার দীর্ঘ হয়; যেখানে 'মুনি'র ইকারের গুণ একার, সেখানে 'শিশু'র উকারের গুণ ওকার। মুনিঃ শিশুঃ, মুনী শিশূ, মুনয়ঃ শিশবঃ [ মুনি+অস্=মুনে (গুণ)+অঃ=মুনয়ঃ, শিশু+অস্=শিশো

---

২৬। অগ্রণী ও গ্রামণী প্রাতিপাদিকে নী ধাতুর ন মূর্ধন্য ণ হইয়াছে (৩।৮)।

(গুণ) + অঃ—শিশবঃ, ইকারান্তের 'য', উকারান্তের 'ব'], মুনিম্ শিশুম্, মুনীন্ শিশূন্, মুনিনা শিশুনা, মুনয়ে শিশবে (গুণ ও সন্ধি), মুন্যোঃ শিশ্বোঃ (সন্ধি), মুনে শিশো।

## পুংলিঙ্গ উকারান্ত শিশু

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | শিশুঃ | শিশূ | শিশবঃ |
| দ্বিতীয়া | শিশুম্ | শিশূ | শিশূন্ |
| তৃতীয়া | শিশুনা | শিশুভ্যাম্ | শিশুভিঃ |
| চতুর্থী | শিশবে | শিশুভ্যাম্ | শিশুভ্যঃ |
| পঞ্চমী | শিশোঃ | শিশুভ্যাম্ | শিশুভ্যঃ |
| ষষ্ঠী | শিশোঃ | শিশ্বোঃ | শিশূনাম্ |
| সপ্তমী | শিশৌ | শিশ্বোঃ | শিশুষু |
| সম্বুদ্ধি | শিশো | | |

সাধু, ঋতু, পশু, জন্তু, তরু, মৃত্যু, বন্ধু, বিধু, ভানু, বায়ু, লঘু, গুরু, প্রভু, বিভু, শম্ভু, ঋজু, অসু (ব. ব.) প্রভৃতির রূপ এই প্রকার।

প্রশ্ন। রিপুণা রিপূণাম্ প্রভৃতিতে কোন্ সূত্র অনুসারে ণত্ব হয়? সহিষ্ণু ও বর্ধিষ্ণু শব্দের তৃতীয়ার একবচন ও ষষ্ঠীর বহুবচনের রূপ লিখ।

২৮। পুংলিঙ্গ উকারান্ত প্রতিভূ (জামিন, bail, surety)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | প্রতিভূঃ | প্রতিভুবৌ | প্রতিভুবঃ |
| দ্বিতীয়া | প্রতিভুবম্ | প্রতিভুবৌ | প্রতিভুবঃ |
| তৃতীয়া | প্রতিভুবা | প্রতিভূভ্যাম্ | প্রতিভূভিঃ |
| চতুর্থী | প্রতিভুবে | প্রতিভূভ্যাম্ | প্রতিভূভ্যঃ |
| পঞ্চমী | প্রতিভুবঃ | প্রতিভূভ্যাম্ | প্রতিভূভ্যঃ |
| ষষ্ঠী | প্রতিভুবঃ | প্রতিভুবোঃ | প্রতিভুবাম্ |
| সপ্তমী | প্রতিভুবি | প্রতিভুবোঃ | প্রতিভূষু |

স্বয়ম্ভূ (ঈশ্বর, ব্রহ্মা), অগ্নিভূ (কার্ত্তিক) প্রভৃতির এই রূপ। বর্ষাভূ, খলভূ, করভূ প্রভৃতির রূপ পূর্বে দেওয়া হইয়াছে।

স্মর্তব্য। দীর্ঘ উ স্থানে যে উব্ হয় এবং দীর্ঘ ঈ স্থানে যে ইয়্ হয়, সেই উব্ এবং ইয়্ হ্রস্বাদি।

প্রশ্ন। সুধী ও স্বয়ম্ভূ এই দুই প্রাতিপদিকের রূপ তুলনা কর।

## ২৯। পুংলিঙ্গ ঋকারান্ত দাতৃ (দাতা)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | দাতা | দাতারৌ | দাতারঃ |
| দ্বিতীয়া | দাতারম্ | দাতারৌ | দাতৄন্ |
| তৃতীয়া | দাত্রা | দাতৃভ্যাম্ | দাতৃভিঃ |
| চতুর্থী | দাত্রে | দাতৃভ্যাম্ | দাতৃভ্যঃ |
| পঞ্চমী | দাতুঃ | দাতৃভ্যাম্ | দাতৃভ্যঃ |
| ষষ্ঠী | দাতুঃ | দাত্রোঃ | দাতৄণাম্ |
| সপ্তমী | দাতরি | দাত্রোঃ | দাতৃষু |
| সম্বুদ্ধি | দাতঃ | | |

জ্ঞাতৃ, ধাতৃ, বিধাতৃ, হন্তৃ, দ্রষ্টৃ, জেতৃ, শ্রোতৃ, উদ্গাতৃ, ক্রেতৃ, কর্তৃ ও সবিতৃ প্রভৃতির এই রূপ।

৩০। পিতৃ প্রভৃতির প্রথমার দ্বিবচনে ও বহুবচনে এবং দ্বিতীয়ার একবচনে ও দ্বিবচনে বিশেষ আছে, অন্য সকল বিভক্তিতে উহারা দাতৃবৎ।

৩০। পিতা মাতা ননান্দা না সব্যেষ্ঠৃ-ভ্রাতৃ-যাতরঃ।
জামাতা দুহিতা দেবা ন তৃনন্তা ইমে দশ।

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | পিতা | পিতরৌ | পিতরঃ |
| দ্বিতীয়া | পিতরম্ | পিতরৌ | পিতৄন্ |

ভ্রাতৃ, জামাতৃ, দেবৃ ( দেবর ), সব্যেষ্ঠৃ ( সারথি, charioteer ) ও নৃ এই কয়েকটির রূপ এই প্রকার ; কেবল নৃ শব্দের ষষ্ঠীর বহুবচনে 'নৃণাম্' ও 'নৄণাম্' এই দুই পদ হয়, এই মাত্র বিশেষ।

৩১। ঐকারান্ত 'রৈ' ( ধন, স্বর্ণ—পুং স্ত্রী ) ব্যঞ্জনাদি বিভক্তিতে 'রা' হয়। ১মা—রাঃ রায়ৌ রায়ঃ, ২য়া—রায়ম্ রায়ৌ রায়ঃ, ৩য়া—রায়া রাভ্যাম্ রাভিঃ, ৪র্থী—রায়ে রাভ্যাম্ রাভ্যঃ, ৫মী—রায়ঃ রাভ্যাম্ রাভ্যঃ, ষষ্ঠী—রায়ঃ রায়োঃ রায়াম্, ৭মী—রায়ি রায়োঃ রাসু।

### ৩২। পুংস্ত্রীলিঙ্গ ওকারান্ত গো (bull cow)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | গৌঃ | গাবৌ | গাবঃ |
| দ্বিতীয়া | গাম্ | গাবৌ | গাঃ |
| তৃতীয়া | গবা | গোভ্যাম্ | গোভিঃ |
| চতুর্থী | গবে | গোভ্যাম্ | গোভ্যঃ |
| পঞ্চমী | গোঃ | গোভ্যাম্ | গোভ্যঃ |
| ষষ্ঠী | গোঃ | গবোঃ | গবাম্ |
| সপ্তমী | গবি | গবোঃ | গোষু |

ঔকারান্ত গ্লৌ প্রাতিপদিকের রূপ পূর্বে দেওয়া হইয়াছে ( ৪।১৬ )

---

৩১। রায়ো হলি ( বিভক্তৌ আ )। রৈ-শব্দঃ ছান্দসঃ ইতি কেচিৎ।

## অনুশীলন ১৩

(ক) পিতা ধর্মঃ পিতা স্বর্গঃ পিতা হি পরমং তপঃ। আচার্যান্ মাতুলান্ ভ্রাতৄন্ যুদ্ধার্থং সমুপস্থিতান্ পশ্যামি। সাধূনাং পরিত্রাণায় ভগবতোঽবতারাঃ ভবন্তি। সাধুকারী সাধুর্ভবতি। গবাং কৃষ্ণা বহুক্ষীরা। দেবাঃ স্বয়ম্ভুবঃ স্থানং যযুঃ। সেনানীঃ অগ্নিভূঃ গুহঃ, এতানি কার্তিকেয়স্য নামধেয়ানি। বিদ্বান্ বিপশ্চিদ্ দোষজ্ঞঃ সন্ সুধীঃ কোবিদো বুধঃ, এতানি সপ্ত পণ্ডিতে। বশিষ্ঠ ঋষীণামগ্রণীঃ আসীৎ। রাজা বন্ধুঃ অবন্ধূনাম্ (of those who have no বন্ধু)। বিশ্বস্য কর্তারং পরমেশ্বরং স্মর। সেনানীনাম্ (আর্ষ প্রয়োগ) অহং স্কন্দঃ।

(খ) Give three cows to the chief of the Brāhmaṇas. Bhūdeva was foremost of the wise men. The king made him a general. Rāma told his brother, "Brother, do not come with me." Many pious men live in Benares. Where is your father ?

(গ) যথাসম্ভব শুদ্ধ কর এবং অনুবাদ কর :—

গোনাং কৃষ্ণা বহুক্ষীরা। পিতাং প্রণম। মম দ্বৌ ভ্রাতারৌ স্তঃ। ইতি সুধীনাং পরামর্শঃ। সাধুনাং দর্শনং পুণ্যম্। ভানুস্য কিরণাঃ। পিতাস্য বচনম্। সেনানীনাম্ এতেষাং কঃ শ্রেষ্ঠঃ ?

## স্ত্রীলিঙ্গ স্বরান্ত প্রাতিপদিক

৩৩। স্ত্রীলিঙ্গ আকারান্ত (আপ্-প্রত্যয়ান্ত) শ্রদ্ধা (আদর, বিশ্বাস)।

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | শ্রদ্ধা | শ্রদ্ধে | শ্রদ্ধাঃ |
| দ্বিতীয়া | শ্রদ্ধাম্ | শ্রদ্ধে | শ্রদ্ধাঃ |
| তৃতীয়া | শ্রদ্ধয়া | শ্রদ্ধাভ্যাম্ | শ্রদ্ধাভিঃ |
| চতুর্থী | শ্রদ্ধায়ৈ | শ্রদ্ধাভ্যাম্ | শ্রদ্ধাভ্যঃ |
| পঞ্চমী | শ্রদ্ধায়াঃ | শ্রদ্ধাভ্যাম্ | শ্রদ্ধাভ্যঃ |
| ষষ্ঠী | শ্রদ্ধায়াঃ | শ্রদ্ধয়োঃ | শ্রদ্ধানাম্ |
| সপ্তমী | শ্রদ্ধায়াম্ | শ্রদ্ধয়োঃ | শ্রদ্ধাসু |
| সম্বুদ্ধি | শ্রদ্ধে | | |

বিদ্যা, জিজ্ঞাসা, শুশ্রূষা, আকাঙ্ক্ষা, সেনা, সেবা, শোভা, রেখা, অজা, দেবতা, চিন্তা, প্রজা, উপধা, অন্তস্থা প্রভৃতির রূপ এই প্রকার।

---

## অনুশীলন ১৪

শ্রদ্ধয়া দেয়ম্। কা তে কান্তা কস্তে পুত্রঃ, সংসারোঽয়ম্ অতীব বিচিত্রঃ। বিদ্যাসু ব্রহ্মবিদ্যা শ্রেষ্ঠা। চিতা দহতি নির্জীবং, চিন্তা প্রাণৈঃ সমং বপুঃ। কালিকায়ৈ নমঃ। ততঃ শিবাদীন্ পঞ্চ দেবতাঃ পূজয়েৎ।

৩৪। অম্বা, অক্কা ও অল্লা শব্দের সম্বুদ্ধিতে হ্রস্ব হয়, অন্যান্য বিভক্তিতে শ্রদ্ধাবৎ। অম্ব অক্ক অল্ল। জগদম্ব রক্ষ মাম্।

---

৩৩। আপো ঙিতাং যৈ যাস্ যাস্ যাম্ ( নদ্যাঃ ঐ আস্ আস্ আম্ ৪।৩৭ ) ঙ-বৎ বচনগুলির ( অর্থাৎ ঙে, ঙসি, ঙস্, ঙি এই চারিটির ) আপ্-প্রত্যয়ান্তের উত্তর যথাক্রমে যৈ, যাঃ, যাঃ ও যাম্ হয় ( এবং নদীর উত্তর যথাক্রমে ঐ, আঃ,আঃ ও আম্ হয় )।

৩৪। অম্বার্থনদ্যোর্হ্রস্বঃ ( সম্বুদ্ধৌ ) = সম্বুদ্ধিতে অম্বার্থ শব্দ ও নদীর হ্রস্ব হয়, অম্ব, নদি।

(ক) স্বরাদি বিভক্তিতে 'জরা' স্থানে বিকল্পে 'জরস্' হয় (৪।১৭ক)। শসাদি বিভক্তিতে 'নিশা' ও 'নাসিকা' শব্দস্থানে বিকল্পে যথাক্রমে 'নিশ্' ও 'নস্' হয়। ঐ 'নিশ্' ও 'নস্' শব্দের রূপ যথাক্রমে 'বিশ্' ও 'বেধস্' শব্দের ন্যায়।

৩৫। ঙিৎ বিভক্তিতে ( অর্থাৎ চতুর্থীর, পঞ্চমীর, ষষ্ঠীর ও সপ্তমীর এক-বচনে ) দ্বিতীয়া ও তৃতীয়া শব্দের বিকল্পে 'সর্ব্বা'বৎ (৪।১১৮) রূপ হয় (৪।২০)।

| ৪র্থী ১ব | ৫মী ১ব ও ৬ষ্ঠী ১ব | ৭মী ১ব |
|---|---|---|
| দ্বিতীয়স্যৈ, দ্বিতীয়ায়ৈ | দ্বিতীয়স্যাঃ, দ্বিতীয়ায়াঃ | দ্বিতীয়স্যাম্, দ্বিতীয়ায়াম্ |

আর আর বিভক্তিতে শ্রদ্ধা শব্দের ন্যায়। তৃতীয়া 'দ্বিতীয়া'বৎ।

৩৬। জাতি, মতি, অঙ্গুলি, রাত্রি, ধূলি, অবনি, শ্রেণি ও ওষধি প্রভৃতি ইকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ প্রায় 'মুনি'বৎ। দ্বিতীয়ার বহুবচনে 'ন্' স্থানে 'বিসর্গ' এবং তৃতীয়ার একবচনে কেবল সন্ধি হয়, এই বিশেষ। জাতীঃ ( কিন্তু মুনীন্ ), জাত্যা ( কিন্তু মুনিনা )। ইহা ছাড়া, ঙিৎ বিভক্তিগুলি ( অর্থাৎ চতুর্থীর, পঞ্চমীর, ষষ্ঠীর ও সপ্তমীর একবচন ) বিকল্পে যথাক্রমে ঐ, আস্, আস্ ও আম্ হয় ( নদীবৎ )। জাত্যৈ, জাতয়ে ; জাত্যাঃ, জাতেঃ ; জাত্যাঃ, জাতেঃ ; জাত্যাম্, জাতৌ।

---

আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের আকার যদি ধাতুর আ হয়, তবে উহার রূপ পুংলিঙ্গবৎ হইবে। মধুপাঃ নারী ; এখানে মধুপা = মধু-পা + ক্বিপ্। শ্রদ্ধা প্রভৃতির আ ধাতুর আ নহে ; শ্রৎ-ধা + অঙ্ + স্ত্রিয়াম্ আপ্ = শ্রদ্ধা।

৩৪ক। পদ্দন্নোমাস্-হৃন্নিশসন্-যূষন্-দোষন্-যকঞ্ছকন্নুদন্নাসঞ্ শস্-প্রভৃতিষু = শসাদি বিভক্তিতে পাদ, দন্ত, নাসিকা, মাস, হৃদয়, নিশা, অসৃজ্, যূষ, দোষ্, যকৃৎ, শকৃৎ, উদক ও আস্য শব্দের যথাক্রমে বিকল্পে পদ, দত্, নস্, মাস্, হৃদ্, নিশ, অসন্, যূষন্, দোষন্, যকন্, শকন্, উদন্, ও আসন্ আদেশ হয় (৪।১৮)।

৩৬। হ্রস্বস্য দীর্ঘো নামি, নৃশব্দস্য তু বা, ন তিসৃচতস্রোঃ। 'তিসৃণাম্', 'চতসৃণাম্' পদের ঋ হ্রস্ব।

জাতি (birth, race, genus)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | জাতিঃ | জাতী | জাতয়ঃ |
| দ্বিতীয়া | জাতিম্ | জাতী | জাতীঃ |
| তৃতীয়া | জাত্যা | জাতিভ্যাম্ | জাতিভিঃ |
| চতুর্থী | জাত্যৈ, জাতয়ে | জাতিভ্যাম্ | জাতিভ্যঃ |
| পঞ্চমী | জাত্যাঃ, জাতেঃ | জাতিভ্যাম্ | জাতিভ্যঃ |
| ষষ্ঠী | জাত্যাঃ, জাতেঃ | জাত্যোঃ | জাতীনাম্ |
| সপ্তমী | জাত্যাম্, জাতৌ | জাত্যোঃ | জাতিষু |
| সম্বুদ্ধি | জাতে | | |

স্ত্রীলিঙ্গ দ্বি ও ত্রি

দ্বি শব্দ নিত্য দ্বিবচন। ত্রি শব্দ নিত্য বহুবচন।

দ্বি—দ্বে দ্বে দ্বাভ্যাম্ দ্বাভ্যাম্ দ্বাভ্যাম্ দ্বয়োঃ দ্বয়োঃ।

ত্রি—তিস্রঃ তিস্রঃ তিসৃভিঃ তিসৃভ্যঃ তিসৃভ্যঃ তিসৃণাম্ তিসৃষু।

৩৭। স্ত্রীলিঙ্গবিহিত-ঈ-প্রত্যয়ান্ত নদী

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | নদী | নদ্যৌ | নদ্যঃ |
| দ্বিতীয়া | নদীম্ | নদ্যৌ | নদীঃ |
| তৃতীয়া | নদ্যা | নদীভ্যাম্ | নদীভিঃ |
| চতুর্থী | নদ্যৈ | নদীভ্যাম্ | নদীভ্যঃ |

৩৭। (ঙবন্তি) নদ্যাঃ ঐ আস্ আস্ আম্। ৩৩ পাদটীকা দ্রষ্টব্য।

গ্রামণী পুংবৎ, গ্রামণ্যাংস্ত্রয়ম্।

| | | | |
|---|---|---|---|
| পঞ্চমী | নদ্যাঃ | নদীভ্যাম্ | নদীভ্যঃ |
| ষষ্ঠী | নদ্যাঃ | নদ্যোঃ | নদীনাম্ |
| সপ্তমী | নদ্যাম্ | নদ্যোঃ | নদীষু |
| সম্বুদ্ধি | নদি | | |

অটবী (বন), পুরী (city), অঙ্গুলী, জননী, ভগিনী, পত্নী, ব্রাহ্মণী, সিংহী, গৌরী, ওষধী, রাজ্ঞী, মাধুরী, দাত্রী, কর্ত্রী, কুমারী, সুন্দরী, বহ্বী, মহতী, প্রাচী ও প্রতীচী প্রভৃতির রূপ এই প্রকার।

৩৮। লক্ষ্মী, হ্রী, ভী, শ্রী ও ধী প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গ-বিহিত-ঈ-প্রত্যয়ান্ত নহে, উহাদের রূপে এবং স্ত্রী শব্দের রূপে বৈশিষ্ট্য আছে। লক্ষ্মী শব্দের প্রথমার একবচনে 'লক্ষ্মীঃ' এই বিসর্গান্ত পদ হয়; অন্যান্য বিভক্তিতে নদীবৎ। কেহ কেহ সম্বুদ্ধিতে হে লক্ষ্মি, হে লক্ষ্মীঃ, এতদুভয়কেই সাধু বলিয়াছেন; মহালক্ষ্মি নমোঽস্তু তে, লক্ষ্মীস্ত্বং সর্বভূতানাং বরদাসি।

৩৯। স্ত্রী (woman, wife)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | স্ত্রী | স্ত্রিয়ৌ | স্ত্রিয়ঃ |
| দ্বিতীয়া | স্ত্রিয়ম্, স্ত্রীম্ | স্ত্রিয়ৌ | স্ত্রিয়ঃ, স্ত্রীঃ |
| তৃতীয়া | স্ত্রিয়া | স্ত্রীভ্যাম্ | স্ত্রীভিঃ |
| চতুর্থী | স্ত্রিয়ৈ | স্ত্রীভ্যাম্ | স্ত্রীভ্যঃ |
| পঞ্চমী | স্ত্রিয়াঃ | স্ত্রীভ্যাম্ | স্ত্রীভ্যঃ |
| ষষ্ঠী | স্ত্রিয়াঃ | স্ত্রিয়োঃ | স্ত্রীণাম্ |
| সপ্তমী | স্ত্রিয়াম্ | স্ত্রিয়োঃ | স্ত্রীষু |
| সম্বুদ্ধি | স্ত্রি | | |

৩৮। অবী-তন্ত্রী-তরী-লক্ষ্মী-হ্রী-ধী-শ্রীণাম্ উণাদিতঃ। সপ্তানাং তু ভবতি এবাং ন সু-লোপঃ কদাচন। (সন্ধি করিলে কবিতা হইবে)।

৪০। শ্রী (wealth, beauty, the goddess Lakṣmī)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | শ্রীঃ | শ্রিয়ৌ | শ্রিয়ঃ |
| দ্বিতীয়া | শ্রিয়ম্ | শ্রিয়ৌ | শ্রিয়ঃ |
| তৃতীয়া | শ্রিয়া | শ্রীভ্যাম্ | শ্রীভিঃ |
| চতুর্থী | শ্রিয়ৈ, শ্রিয়ে | শ্রীভ্যাম্ | শ্রীভ্যঃ |
| পঞ্চমী | শ্রিয়াঃ, শ্রিয়ঃ | শ্রীভ্যাম্ | শ্রীভ্যঃ |
| ষষ্ঠী | শ্রিয়াঃ, শ্রিয়ঃ | শ্রিয়োঃ | শ্রিয়াম্, শ্রীণাম্ |
| সপ্তমী | শ্রিয়াম্, শ্রিয়ি | শ্রিয়োঃ | শ্রীষু |

হ্রী ( লজ্জা ), ভী ( ভয় ), ধী ( বুদ্ধি ) শব্দের রূপ এই প্রকার।

স্ত্রীর ও শ্রীর যেখানে যেখানে ঈ স্থানে ইয়্ হইয়াছে, সেইখানেই হ্রস্ব ই আছে।

---

## অনুশীলনম্ ১৫

(ক) ন মনুষ্যস্য স্তুতিং কুর্য্যাৎ। স জাত্যা ব্রাহ্মণঃ। মদ্গৃহে ত্বং তিস্রঃ রাত্রীঃ (for three nights) অবাৎসীঃ (lived)। শ্রদ্ধয়া দেয়ম্, অশ্রদ্ধয়া অদেয়ম্। হ্রিয়া দেয়ম্, ভিয়া দেয়ম্। আ মৃত্যোঃ (till death) শ্রিয়ম্ আকাঙ্ক্ষেৎ। স্ত্রিয়াঃ শ্রিয়শ্চ গেহেষু প্রভেদো নাস্তি কশ্চন। নদীনাং গঙ্গা শ্রেষ্ঠা। সরস্বত্যৈ নমো নিত্যম্। হ্রীর্ধীর্ভীরিত্যেতৎ সর্বং মন এব। মহত্যা অনাবৃষ্ট্যা দুর্ভিক্ষং সঞ্জাতম্। অসন্তোষঃ শ্রিয়ো মূলম্। সাহসে খলু বসতি শ্রীঃ। উদ্যমস্থা সদা লক্ষ্মীঃ। ইন্দ্রঃ শক্রঃ পুরুহূতঃ পুরন্দরঃ ইতি একস্য দ্রব্যস্য বহ্ব্যঃ সংজ্ঞা ভবন্তি।

---

৪০। সুষ্ঠু ধীঃ যস্যাঃ' 'সুষ্ঠু ধ্যায়তি বা' ইতি বিগ্রহে সুধীঃ শ্রীবৎ, পুংবচ্চ ; 'সুষ্ঠু ধীঃ' ইতি বিগ্রহে তু শ্রীবদেব।

(খ) সম্পদকে ( শ্রী ) দুর্লভ ভাবিবে না ( ন মন্যেত )। ভগবতী দুর্গাকে নমস্কার ( নমঃ )। যাঁহার ধী আছে তিনি ধীমান্। আমি নিত্য গঙ্গায় স্নান করি ( স্নামি )। এই দেশের উপরে এখন আমার বিরক্তি জন্মিয়াছে (সঞ্জাতা)।

(গ) O Goddess *Saraswatī*, give me knowledge. O mother *Gaṅgā*, purify me ( পুনীহি ). In this ( অস্যাম্ ) river there are many crocodiles. There is a great city ( নগরী ) called Benares. *Kaṃsa* came out of his capital ( পুরী ).

(ঘ) শুদ্ধ কর—শ্রীং ন দুর্লভাং মন্যেত। গঙ্গায়াঃ তীরে বহূনি তীর্থানি সন্তি। শ্রীয়াঃ মূলম্ অসন্তোষঃ। স কতীঃ রাত্রীন্ অত্র তস্থৌ। মুনি-পত্নয়ঃ বৈদেহীম্ অব্রুবন্। পূজ্যা শ্রিয় ইব স্ত্রীয়ঃ।

---

৪১। স্ত্রীলিঙ্গ উকারান্ত ধেনু (a cow, a milch cow)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | ধেনুঃ | ধেনূ | ধেনবঃ |
| দ্বিতীয়া | ধেনুম্ | ধেনূ | ধেনূঃ |
| তৃতীয়া | ধেন্বা | ধেনুভ্যাম্ | ধেনুভিঃ |
| চতুর্থী | ধেন্বৈ, ধেনবে | ধেনুভ্যাম্ | ধেনুভ্যঃ |
| পঞ্চমী | ধেন্বাঃ, ধেনোঃ | ধেনুভ্যাম্ | ধেনুভ্যঃ |
| ষষ্ঠী | ধেন্বাঃ, ধেনোঃ | ধেন্বোঃ | ধেনূনাম্ |
| সপ্তমী | ধেন্বাম্, ধেনৌ | ধেন্বোঃ | ধেনুষু |
| সম্বুদ্ধি | ধেনো | | |

প্রশ্ন। 'জাতি' ও 'ধেনু' প্রাতিপদিকের রূপ একই নিয়মে হইয়াছে, এই বাক্যটি ঠিক কিনা বুঝাইয়া দাও।

৪০। শ্রী (wealth, beauty, the goddess Lakṣmī)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | শ্রীঃ | শ্রিয়ৌ | শ্রিয়ঃ |
| দ্বিতীয়া | শ্রিয়ম্ | শ্রিয়ৌ | শ্রিয়ঃ |
| তৃতীয়া | শ্রিয়া | শ্রীভ্যাম্ | শ্রীভিঃ |
| চতুর্থী | শ্রিয়ৈ, শ্রিয়ে | শ্রীভ্যাম্ | শ্রীভ্যঃ |
| পঞ্চমী | শ্রিয়াঃ, শ্রিয়ঃ | শ্রীভ্যাম্ | শ্রীভ্যঃ |
| ষষ্ঠী | শ্রিয়াঃ, শ্রিয়ঃ | শ্রিয়োঃ | শ্রিয়াম্, শ্রীণাম্ |
| সপ্তমী | শ্রিয়াম্, শ্রিয়ি | শ্রিয়োঃ | শ্রীষু |

হ্রী ( লজ্জা ), ভী ( ভয় ), ধী ( বুদ্ধি ) শব্দের রূপ এই প্রকার।

স্ত্রীর ও শ্রীর যেখানে যেখানে ঈ স্থানে ইয়্ হইয়াছে, সেইখানেই হ্রস্ব ই আছে।

---

## অনুশীলন ১৩

(ক) ন মনুষ্যস্য স্তুতিং কুর্য্যাৎ। স জাত্যা ব্রাহ্মণঃ। মদ্গৃহে ত্বং তিস্রঃ রাত্রীঃ (for three nights) অবাৎসীঃ (lived)। শ্রদ্ধয়া দেয়ম্, অশ্রদ্ধয়া অদেয়ম্। হ্রিয়া দেয়ম্, ভিয়া দেয়ম্। আ মৃত্যোঃ (till death) শ্রিয়ম্ আকাঙ্ক্ষেৎ। স্ত্রিয়াঃ শ্রিয়শ্চ গেহেষু প্রভেদো নাস্তি কশ্চন। নদীনাং গঙ্গা শ্রেষ্ঠা। সরস্বত্যৈ নমো নিত্যম্। হ্রীর্ধীর্ভীরিত্যেতৎ সর্বং মন এব। মহত্যা অনাবৃষ্ট্যা দুর্ভিক্ষং সঞ্জাতম্। অসন্তোষঃ শ্রিয়ো মূলম্। সাহসে খলু বসতি শ্রীঃ। উদ্যমস্থা সদা লক্ষ্মীঃ। ইন্দ্রঃ শক্রঃ পুরুহূতঃ পুরন্দরঃ ইতি একস্য দ্রব্যস্য বহ্ব্যঃ সংজ্ঞা ভবন্তি।

---

৪০। 'সুষ্ঠু ধীঃ যস্যাঃ,' 'সুষ্ঠু ধ্যায়তি বা' ইতি বিগ্রহে সুধীঃ শ্রীবৎ, পুংবচ্চ; 'সুষ্ঠু ধীঃ' ইতি বিগ্রহে তু শ্রীবদেব।

(খ) সম্পদকে ( শ্রী ) দুর্লভ ভাবিবে না ( ন মন্বেত )। ভগবতী দুর্গাকে নমস্কার ( নমঃ )। যাঁহার ধী আছে তিনি ধীমান্। আমি নিত্য গঙ্গায় স্নান করি ( স্নামি )। এই দেশের উপরে এখন আমার বিরক্তি জন্মিয়াছে (সঞ্জাতা)।

(গ) O Goddess *Saraswatī*, give me knowledge. O mother *Gaṅgā*, purify me ( পুনীহি ). In this ( অস্যাম্ ) river there are many crocodiles. There is a great city ( নগরী ) called Benares. *Kaṃsa* came out of his capital ( পুরী ).

(ঘ) শুদ্ধ কর—শ্রীঃ ন দুর্লভাং মন্যেত। গঙ্গাস্য তীরে বহুনি তীর্থানি সন্তি। শ্রীয়াঃ মূলম্ অসন্তোষঃ। স কতীঃ রাত্রীন্ অত্র তস্থৌ। মুনি-পত্নয়ঃ বৈদেহীম্ অব্রুবন্। পূজ্যা শ্রিয় ইব স্ত্রীয়ঃ।

---

৪১। স্ত্রীলিঙ্গ উকারান্ত ধেনু (a cow, a milch cow)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | ধেনুঃ | ধেনূ | ধেনবঃ |
| দ্বিতীয়া | ধেনুম্ | ধেনূ | ধেনূঃ |
| তৃতীয়া | ধেন্বা | ধেনুভ্যাম্ | ধেনুভিঃ |
| চতুর্থী | ধেন্বৈ, ধেনবে | ধেনুভ্যাম্ | ধেনুভ্যঃ |
| পঞ্চমী | ধেন্বাঃ, ধেনোঃ | ধেনুভ্যাম্ | ধেনুভ্যঃ |
| ষষ্ঠী | ধেন্বাঃ, ধেনোঃ | ধেন্বোঃ | ধেনূনাম্ |
| সপ্তমী | ধেন্বাম্, ধেনৌ | ধেন্বোঃ | ধেনুষু |
| সম্বুদ্ধি | ধেনো | | |

প্রশ্ন। 'জাতি' ও 'ধেনু' প্রাতিপদিকের রূপ একই নিয়মে হইয়াছে, এই বাক্যটি ঠিক কিনা বুঝাইয়া দাও।

৪২। স্ত্রীলিঙ্গ উকারান্ত বধূ ( পুত্রবধূ, ভার্যা, স্ত্রী )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | বধূঃ | বধ্বৌ | বধ্বঃ |
| দ্বিতীয়া | বধূম্ | বধ্বৌ | বধূঃ |
| তৃতীয়া | বধ্বা | বধূভ্যাম্ | বধূভিঃ |
| চতুর্থী | বধ্বৈ | বধূভ্যাম্ | বধূভ্যঃ |
| পঞ্চমী | বধ্বাঃ | বধূভ্যাম্ | বধূভ্যঃ |
| ষষ্ঠী | বধ্বাঃ | বধ্বোঃ | বধূনাম্ |
| সপ্তমী | বধ্বাম্ | বধ্বোঃ | বধূষু |
| সম্বুদ্ধি | বধু | | |

প্রশ্ন। নদী ও বধূ এই শব্দদ্বয়ের রূপের তুলনা কর।

৪৩। স্ত্রীলিঙ্গ ভূ, ভ্রূ, সুভ্রূ প্রভৃতির রূপে বৈশিষ্ট্য আছে।

ভূ (the earth)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | ভূঃ | ভুবৌ | ভুবঃ |
| দ্বিতীয়া | ভুবম্ | ভুবৌ | ভুবঃ |
| তৃতীয়া | ভুবা | ভূভ্যাম্ | ভূভিঃ |
| চতুর্থী | ভুবে, ভুবৈ | ভূভ্যাম্ | ভূভ্যঃ |
| পঞ্চমী | ভুবঃ, ভুবাঃ | ভূভ্যাম্ | ভূভ্যঃ |
| ষষ্ঠী | ভুবঃ, ভুবাঃ | ভুবোঃ | ভুবাম্, ভূনাম্ |
| সপ্তমী | ভুবি, ভুবাম্ | ভুবোঃ | ভূষু |

ভ্রূ ও সুভ্রূ এইরূপ।

প্রশ্ন। 'ভূঃ শ্রীবৎ' এই বাক্যটির সমালোচনা কর।

---

৪৩। কোন কোন বৈয়াকরণের মতে, স্ত্রীলিঙ্গ 'সুভ্রূ' প্রাতিপদিকের সম্বুদ্ধিতে 'সুভ্রু' এই পদ হয়; বিমাননা সুভ্রু কুতঃ পিতুর্গৃহে, হা পিতঃ ক্বাসি হে সুভ্রু। 'প্রমাদ এবায়মিতি বহবঃ'।

৪৪। স্বয়ম্ভূ প্রভৃতির স্ত্রীলিঙ্গে ও পুংলিঙ্গে একই রূপ (৪।২৮)।

৪৫। স্ত্রীলিঙ্গ ঋকারান্ত মাতৃ, দুহিতৃ (daughter), ননান্দৃ বা ননন্দৃ (ননদ) ও যাতৃ (যা) প্রাতিপদিকের রূপ 'পিতৃ' শব্দের ন্যায় (৪।৩০) এবং স্বসৃ (sister) প্রাতিপদিকের রূপ পুংলিঙ্গ-'দাতৃ'বৎ; কেবল দ্বিতীয়ার বহুবচনে মাতৄঃ, দুহিতৄঃ, ননান্দৄঃ, ননন্দৄঃ, যাতৄঃ ও স্বসৄঃ হয়, এই মাত্র বিশেষ।

স্বসা স্বসারৌ স্বসারঃ, স্বসারম্ স্বসারৌ স্বসৄঃ; মাতা মাতরৌ মাতরঃ; মাতরম্ মাতরৌ মাতৄঃ; অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গ-দাতৃবৎ।

দাতৃ, ধাতৃ, কর্তৃ, জনয়িতৃ প্রভৃতি ঋকারান্ত প্রাতিপদিক স্ত্রীলিঙ্গে দাত্রী, ধাত্রী, কর্ত্রী, জনয়িত্রী প্রভৃতি হয়, উহাদের রূপ নদীবৎ (৪।৩৭)।

৪৬। ওকারান্ত দ্যো গোবৎ (৪।৩২)। ঔকারান্ত নৌ শব্দের রূপ পূর্বে দেওয়া হইয়াছে (৪।১৬)।

## অনুশীলন ১৬

(ক) বন্দে মাতরম্। ইয়ং গৌঃ কৃষ্ণা। কৃষ্ণঃ মাতুঃ স্বসারং প্রণমতি। পতিগৃহাগতাং বধূং পতিপুত্রশীলসম্পন্নাঃ স্ত্রিয়ঃ যানাৎ অবতারয়ন্তি। আচার্য (সম্বুদ্ধি) পাণ্ডুপুত্রাণাং পশ্যৈতাং (পশ্য+এতাম্) মহতীং চমূম্। ভার্যাস্তু ভ্রাতৃ-বর্গস্য যাতরঃ স্যুঃ পরস্পরম্। ননন্দা তু স্বসা পত্যুঃ ননান্দা নন্দিনী চ সা। নোদকে শকটং যাতি, ন চ নৌর্গচ্ছতি স্থলে। মাতুঃ পাপস্য ভরতঃ প্রায়শ্চিত্তম্ ইব অকরোৎ (সন্ধি কর)। উপবিষ্টায়াঃ বধ্বাঃ উৎসঙ্গে কুমারম্ স্থাপয়েয়ুঃ স্ত্রিয়ঃ। জামাতা দুহিতুঃ পতিঃ। বেদাঃ বিভিন্নাঃ, স্মৃতয়ো বিভিন্নাঃ।

(খ) This cow is mine. Look at this vast army. My sister was taken to her husband's house in a boat. Sītā was the daughter of Sīradhvaja Janaka A sister's son is called Svasriya or Bhāgineya in Sanskrit.

৪৫। ঋন্নেভ্যো ঙীপ্ (স্ত্রিয়াম্)=ঋকারান্ত ও নকারান্ত প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে ঙীপ্ (=ঈ) প্রত্যয় হয়। দাতৃ+ঈ=দাত্রী (সন্ধি), দণ্ডিন্+ঈ=দণ্ডিনী।

(গ) গৌরীর তিনজন ( তিস্রঃ ) ননদ ও পাঁচজন যা আছে। বাছুরটি ধেনুর নিকটে যাইতেছে। মাতার আজ্ঞা পালন করিবে।

(ঘ) শুদ্ধ কর :—স পিতু স্বসাং প্রণম্য প্রস্থিতঃ। চৌরো গোপস্ত পঞ্চ ধেনুন্ অপহৃতবান্। তব ভক্তিনা প্রীতাস্মি।

---

## নপুংসকলিঙ্গ স্বরান্ত প্রাতিপদিক

### ৪৭। নপুংসকলিঙ্গ অকারান্ত ফল (fruit, result)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | ফলম্ | ফলে | ফলানি |

অন্যান্য বিভক্তিতে ও সম্বুদ্ধিতে মনুজ শব্দের ন্যায়।

জল, বন, কানন, ধন, তৃণ, পুষ্প, পত্র, মূল, কুসুম, শরীর, গাত্র, অঙ্গ প্রভৃতির রূপ এই প্রকাব। পত্র, শ্রোত্র (ear), পুষ্প প্রভৃতির পদে যথাসম্ভব ণত্ব হয়, পত্রাণি পত্রেণ পত্রাণাম্।

### ৪৮। নপুংসকলিঙ্গ ইকারান্ত বারি (water)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | বারি | বারিণী | বারীণি |
| তৃতীয়া | বারিণা | বারিভ্যাম্ | বারিভিঃ |
| চতুর্থী | বারিণে | বারিভ্যাম্ | বারিভ্যঃ |
| পঞ্চমী | বারিণঃ | বারিভ্যাম্ | বারিভ্যঃ |

---

৪৭-৪৮। নপুংসকলিঙ্গে অজন্ত প্রাতিপদিকের ( অন্তস্বর ) হ্রস্ব হয়=হ্রস্বো নপুংসকে প্রাতিপদিকস্য। পুংস্ত্রীলিঙ্গ 'বিশ্বপা', 'সুধী' ও 'সুলূ' ক্লীবে 'বিশ্বপ', 'সুধি' ও 'সুলু' হয়। 'বিশ্বপ' ফলবৎ। সুধি বারিবৎ, টাদি স্বরে পক্ষে পুংবৎ, সুধিয়া সুধিনা বা কলত্রেণ ( ৪।৫০ পাদটীকা )। স্বমোর্নপুংসকাৎ ( লুক ), অতোঽম্, অদ্‌ড্ডতরাদিভ্যঃ পঞ্চভ্যঃ।

| | | | |
|---|---|---|---|
| ষষ্ঠী | বারিণঃ | বারিণোঃ | বারীণাম্ |
| সপ্তমী | বারিণি | বারিণোঃ | বারিষু |
| সম্বুদ্ধি | বারে, বারি | | |

ক্লীবলিঙ্গে 'দ্বি' শব্দের রূপ স্ত্রীলিঙ্গ 'দ্বি' শব্দের ন্যায়।

'ত্রি' শব্দ—ত্রীণি, ত্রীণি অন্যান্য বিভক্তিতে পুংবৎ।

৪৯। নপুংসকলিঙ্গ উকারান্ত মধু (honey)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | মধু | মধুনী | মধূনি |
| তৃতীয়া | মধুনা | মধুভ্যাম্ | মধুভিঃ |
| চতুর্থী | মধুনে | ,, | মধুভ্যঃ |
| পঞ্চমী | মধুনঃ | ,, | ,, |
| ষষ্ঠী | মধুনঃ | মধুনোঃ | মধূনাম্ |
| সপ্তমী | মধুনি | ,, | মধুষু |
| সম্বুদ্ধি | মধো, মধু | | |

জানু (knee), বস্তু, অম্বু (water), দারু (a piece of wood), অশ্রু (tear), শ্মশ্রু (beard) প্রভৃতির রূপ এইপ্রকার।

প্রশ্ন। নিম্নলিখিত বাক্যটির শুদ্ধ্যশুদ্ধি বিচার কর :—

মধু ও বারি শব্দের রূপ একই নিয়মে সিদ্ধ, কেবল 'বারিণী' প্রভৃতিতে ণত্ব হয়, এইমাত্র বিশেষ।

৫০। ক্লীবলিঙ্গে ইকারান্ত, উকারান্ত ও ঋকারান্ত বাচ্যলিঙ্গ অর্থাৎ বিশেষণ (adjective) শব্দের টা প্রভৃতি স্বরাদি বিভক্তিতে বিকল্পে পুংবৎ রূপ হয়।

চতুর্থীর একবচনে—শুচিনে, শুচয়ে ; স্বাদুনে, স্বাদবে।

৫০-৫১। তৃতীয়াদিষু ভাষিতপুংস্কং পুংবদ্ বা। যত্ প্রবৃত্তিনিমিত্তেক্যো পুংবদ্ ব্রতেঽন্যলিঙ্গকম্, তদ্ ভাষিত-পুংস্কং স্যাৎ।

পঞ্চমীর ও ষষ্ঠীর একবচনে—শুচিনঃ, শুচেঃ ; স্বাদুনঃ, স্বাদোঃ।

ষষ্ঠীর ও সপ্তমীর দ্বিবচনে—শুচিনোঃ, শুচ্যোঃ ; স্বাদুনোঃ, স্বাদ্বোঃ।

সপ্তমীর একবচনে—শুচিনি, শুচৌ ; স্বাদুনি, স্বাদৌ।

অন্যান্য বিভক্তিতে বারিবৎ ও মধুবৎ।

৫১। নপুংসকলিঙ্গ ঋকারান্ত কর্তৃ (doer, agent)

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | কর্তৃ | কর্তৃণী | কর্তৄণি |
| তৃতীয়া | কর্ত্রা, কর্তৃণা | কর্তৃভ্যাম্ | কর্তৃভিঃ |
| চতুর্থী | কর্ত্রে, কর্তৃণে | ,, | কর্তৃভ্যঃ |
| পঞ্চমী | কর্তুঃ, কর্তৃণঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, ,, | কর্তৃণোঃ, কর্ত্রোঃ | কর্তৄণাম্ |
| সপ্তমী | কর্তরি, কর্তৃণি | ,, ,, | কর্তৃষু |
| সম্বুদ্ধি | কর্তঃ, কর্তৃ | | |

ক্লীবলিঙ্গ দাতৃ, ধাতৃ, হন্তৃ প্রভৃতির রূপ এইপ্রকার।

৫২। টা প্রভৃতি স্বরাদি বিভক্তিতে অস্থি, দধি, সক্থি (thigh) ও অক্ষি (চক্ষু, ইন্দ্রিয়) এই চারিটির অন্ত্য ই-স্থানে 'অন্' হয়। স্বরাদি অ-সর্বনামস্থানে অন্-এর অকার লোপ পায়, সপ্তমীর একবচনে বিকল্পে।

| | অস্থি | সক্থি | অক্ষি |
|---|---|---|---|
| তৃতীয়া ১ব— | অস্থ্না | সক্থ্না | অক্ষ্ণা |
| চতুর্থী ১ব— | অস্থ্নে | সক্থ্নে | অক্ষ্ণে |
| পঞ্চমী-ষষ্ঠী ১ব— | অস্থ্নঃ | সক্থ্নঃ | অক্ষ্ণঃ |
| ষষ্ঠী-সপ্তমী ২ব— | অস্থ্নোঃ | সক্থ্নোঃ | অক্ষ্ণোঃ |
| ষষ্ঠী বহুব— | অস্থ্নাম্ | সক্থ্নাম্ | অক্ষ্ণাম্ |
| সপ্তমী ১ব— | অস্থ্নি, অস্থনি | সক্থ্নি, সক্থনি | অক্ষ্ণি, অক্ষণি |

৫২। অস্থি-দধি-সক্থ্যক্ষ্ণাম্ অনঙ্ (টাদৌ অচি)। অনঙ্=অন্। ৪।৭০ পাদটীকা দ্রষ্টব্য।

## দধি

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | দধি | দধিনী | দধীনি |
| তৃতীয়া | দধ্না | দধিভ্যাম্ | দধিভিঃ |
| চতুর্থী | দধ্নে | ,, | দধিভ্যঃ |
| পঞ্চমী | দধ্নঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | দধ্নোঃ | দধ্নাম্ |
| সপ্তমী | দধ্নি, দধনি | ,, | দধিষু |
| সম্বুদ্ধি | দধি, দধে | | |

অস্থি, সক্থি ও অক্ষি শব্দের রূপ এইপ্রকার।

---

## অনুশীলন ১৭

( ক ) অনাদি ব্রহ্ম, অনাদিরবিদ্যা, অনাদিরীশ্বরঃ। ব্রহ্ম জগতঃ স্রষ্টৃ পাতৃ সংহর্তৃ চ। রঘুনাথঃ অক্ষ্ণা কাণো বভূব। মধু তিষ্ঠতি জিহ্বাগ্রে হৃদয়ে তু হলাহলম্। দধনি ঘৃতং গূঢ়ম্ অস্তি। সবিষম্ অন্নং দৃষ্ট্বা চকোরস্য অক্ষিণী রক্তে ভবতঃ। ন নক্তং (at night) দধি ভুঞ্জীত। বিতর বারিদ (cloud) বারি। দণ্ডভয়াৎ অকার্যাণি ন কুর্বন্তি লোকাঃ। ন বারি অঞ্জলিনা পিবেৎ ( সন্ধি কর )। আয়ুষ্যং দধি, চক্ষুষ্যং ঘৃতম্। ইদং মে অক্ষি সুষ্ঠু পশ্যতি। অনেন অক্ষ্ণা সুষ্ঠু পশ্যামি।

( খ ) শিবের তিন ( ত্রীণি ) চক্ষু ( অক্ষি )। লজ্জা স্ত্রীদের ভূষণ। দধি মধুর। যেমন কুল ( ক্লী ), তেমন ( তথা ) আচার ( পুং )। তাহারা বনে মৃত সিংহের অস্থি দেখিলেন। এই বিশ্ব অনাদি। দধি আয়ুর্বর্ধক, ঘৃত চক্ষুর উপকারী।

(গ) I have two eyes ( অক্ষি ), two ears ( শ্রোত্র ) and two hands. These fruits are sweet ( স্বাদু, মধুর ). Give five books to Madhu (masculine). Virtue ( ধর্ম ) is the root of happiness. Poverty is death in life ( জীবিতমরণ ).

(ঘ) What is the difference between মধৌ and মধুনি ?

(ঙ) শুদ্ধ কর :—অঞ্জল্যা বারিং ন পিবেৎ। শম্ভোঃ ত্রিণি অক্ষিণি। ব্রহ্ম জগতঃ শ্রষ্টা। দধৌ ঘৃতম্ অস্তি। দ্বৌ নেত্রে, দ্বৌ কর্ণৌ।

## পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ ব্যঞ্জনান্ত প্রাতিপদিক

পুংলিঙ্গ-স্ত্রীলিঙ্গভেদে ব্যঞ্জনান্ত প্রাতিপদিকের রূপের পার্থক্য হয় না।

৫৩। ব্যঞ্জনান্ত প্রাতিপদিকের উত্তর সু বিভক্তির অর্থাৎ প্রথমার একবচনের লোপ হয় ( ৪।১৬ক পা. টী. )। ভূভৃৎ+সু ( ১মা ১ব )=ভূভৃৎ।

৫৪। ভিস্, ভ্যাম্, ভ্যস্ ও সপ্তমীর বহুবচন 'সুপ্' পরে থাকিলে ( ব্যঞ্জনান্ত ) প্রাতিপদিকের পদসংজ্ঞা বা পদান্তবৎ কার্য হয়। ভূভৃৎ+ভ্যাম্= ভূভৃদ্ভ্যাম্ ( ২।২১ ), পুম্+ভ্যাম্=পুংভ্যাম্ বা পুম্ভ্যাম্ ( ২।৩৯ )।

৫৫। পদের অন্তে সাধারণত নিম্নলিখিত ব্যঞ্জনগুলিই দেখা যায় :—

বর্গপ্রথম—ক্ ট্ ত্ প্, বর্গপঞ্চম—ঙ্ ণ্ ন্ ম্, এবং বিসর্গ।

বৈয়াকরণেরা পদান্তে তৃতীয় বর্ণেরও বিধান করিয়াছেন ; দিক্, দিগ্ ; ষট্, ষড্ ; ভূভৃৎ, ভূভৃদ্ ; ককুপ্, ককুব্ ; মধুলিট্, মধুলিড্।

---

৫৪। ( পূর্বং পদং ) সুপ্-তদ্ধিতেঽযচি' অথবা 'পদান্তবৎ সন্তি ( স্বাদেঃ )'।

৫৫। "প্রথমোত্তমাঃ পদান্তীয়াঃ অস্ত্রৌ, বিসর্জনীয়ঃ" অর্থাৎ বর্গের প্রথম ও উত্তম ( শেষ, last) বর্ণগুলি এবং বিসর্জনীয় পদান্তীয়, কিন্তু ঙ্ এবং ঞ্ নহে।

## চকারান্ত

৫৬। ব্যঞ্জনাদি বিভক্তিতে ও পদান্তে পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ চকারান্ত প্রাতিপদিকের চ্-স্থানে ক্ হয়।

পয়োমুক্ পয়োমুচৌ পয়োমুচঃ। পয়োমুচম্ পয়োমুচৌ পয়োমুচঃ। পয়োমুচা পয়োমুগ্ভ্যাম্ পয়োমুগ্ভিঃ। পয়োমুচে পয়োমুগ্ভ্যাম্ পয়োমুগ্ভ্যঃ। পয়োমুচঃ পয়োমুগ্ভ্যাম্ পয়োমুগ্ভ্যঃ। পয়োমুচঃ পয়োমুচোঃ পয়োমুচাম্। পয়োমুচি পয়োমুচোঃ পয়োমুক্ষু।

৫৭। প্রাচ্, প্রত্যচ্, তির্যচ্, উদচ্ ও অবাচ্ শব্দের রূপে বৈশিষ্ট্য আছে। স্ত্রীলিঙ্গে ইহারা প্রাচী, প্রতীচী, তিরশ্চী, উদীচী ও অবাচী হয়—রূপ নদীবৎ।

৫৮। পুংলিঙ্গ প্রাচ্ (eastern, facing the east, prior, (pl.) people of the east)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | প্রাঙ্ | প্রাঞ্চৌ | প্রাঞ্চঃ |
| য়া | প্রাঞ্চম্ | | প্রাচঃ |

অন্যান্য বিভক্তিতে 'পয়োমুচ্' শব্দের ন্যায়।

পরাচ্, অবাচ্ প্রভৃতি প্রাচ্ শব্দের ন্যায়।

৫৯। পুংলিঙ্গে প্রত্যচ্ (western, subsequent, inner), তির্যচ্ (crooked, a lower animal), উদচ্ (northern, going upwards) শব্দ সর্বনামস্থানে অর্থাৎ প্রথম পাঁচ বিভক্তিতে 'প্রাচ্' শব্দের ন্যায়, ব্যঞ্জনাদি

৫৬। চোঃ কুঃ (ঝলি পদান্তে চ)। ঝল্ অর্থাৎ অন্তস্থানুনাসিকভিন্ন ব্যঞ্জন পরে থাকিলে এবং পদান্তে চু (=চবর্গ) স্থানে কু (=কবর্গ) হয়। উচ্চারণ-সাম্য-বশত প্রথমের স্থানে প্রথম, দ্বিতীয়ের স্থানে দ্বিতীয় ইত্যাদি হয়। পচ্+তুম্=পক্তুম্, পচ্+তব্য=পক্তব্য, বাচ্+সু (১মা ১ব)=বাক্, পয়োমুচ্+সুপ্=পয়োমুক্ষু (ষত্ব)।

অসর্বনামস্থানে 'পয়োমুচ্' শব্দের ন্যায়, স্বরাদি অসর্বনামস্থানে প্রত্যচ্-স্থানে প্রতীচ্, তির্যচ্-স্থানে তিরশ্চ্ এবং উদচ্-স্থানে উদীচ্ হয়।

প্রত্যঙ্ প্রত্যঞ্চৌ প্রত্যঞ্চঃ। প্রতীচঃ। প্রতীচা প্রত্যগ্‌ভ্যাম্। প্রত্যক্ষু।

তির্যচ্ শব্দ—তিরশ্চঃ। তিরশ্চা। তিরশ্চে। তির্যগ্‌ভ্যাম্। তির্যক্ষু।

উদচ্—উদীচঃ। উদীচা। উদীচোঃ উদীচাম্। উদগ্‌ভ্যাম্। উদক্ষু।

প্রশ্ন। সমস্ত বিভক্তিতে তির্যচ্ শব্দের রূপ লিখ।

## জকারান্ত

৬০। জান্ত ভিষজ্, ঋত্বিজ্, বণিজ্, হুতভুজ্, স্রজ্, রুজ্ প্রভৃতির রূপ ব্যঞ্জনাদি বিভক্তিতে 'পয়োমুচ্' শব্দের ন্যায়, স্বরাদি বিভক্তিতে কেবল তত্তৎ বিভক্তি যোগ করিতে হয়।

ভিষক্ ভিষজৌ ভিষজঃ। ভিষজম্। ভিষজা ভিষগ্‌ভ্যাম্ ভিষগ্‌ভিঃ। ভিষজে। ভিষজঃ ভিষজোঃ ভিষজাম্। ভিষজি ভিষজোঃ ভিষক্ষু।

৬১। ব্যঞ্জনাদি বিভক্তিতে জান্ত পরিব্রাজ্ (সন্ন্যাসী), সম্রাজ্ (emperor), দেবরাজ্ (Indra), বিরাজ্ (ক্ষত্রিয়, God, the indwelling spirit of the world), রজ্জুসৃজ্ (maker of rope), বিশ্বসৃজ্ (Creator of the world) প্রভৃতির জ্-স্থানে ট্ বা ড্ হয়।

পরিব্রাট্ পরিব্রাজৌ পরিব্রাজঃ। পরিব্রাজম্। পরিব্রাজা। পরিব্রাড্‌ভ্যাম্। পরিব্রাট্সু।

বিশ্বসৃজ্ প্রাতিপদিকের রূপে কেহ কেহ বিশ্বসৃক্, বিশ্বসৃগ্‌ভ্যাম্, বিশ্বসৃক্ষু প্রভৃতি কবর্গীয় বর্ণ (ক্, গ্) দেখাইয়াছেন।

## অনুশীলন ১৮

(ক) শক্যো জেতুং যমঃ ক্রুদ্ধো বজ্রপাণিশ্চ দেবরাট্। ন চ ভীষ্মঃ সুসংক্রুদ্ধঃ শক্যো জেতুং মহাহবে॥ তিরশ্চাং চিত্তে লজ্জা ন ভবতি। ইদং

প্রাচাং মতম্। জীর্ণাং ত্বচং নিরস্যতি উরগঃ। বিপ্রাণাং বাক্ তীক্ষ্ণা, হৃদয়ং তু কোমলম্। প্রাচ্যাং দিশি সবিতা উদেতি। স এব ভিষজাং শ্রেষ্ঠো যো হি রোগান্ ব্যপোহতি (removes)। বাচা যৎ পাপম্ অকার্ষম্ (I committed), ঈশস্তদ্ অবলুম্পতু।

(খ) Indra (দেবরাজ্) killed (জঘান) Vṛtra. Chandragupta was a great emperor. The Sannyāsī said to the physician "Your words are sweet." Take this garland (স্রজ্—স্ত্রীলিঙ্গ). The pupil sits there facing the east (প্রাঙ্)।

(গ) বণিকেরা এই কথা (বাচ্—স্ত্রীলিঙ্গ) বলিয়াছেন। তির্যক্দিগেরও জ্ঞান আছে। ব্রাহ্মণদের বীর্য বাক্যে (বাচ্)। সম্রাটের আজ্ঞা অবশ্য পালনীয়া। আচার্য উত্তরমুখ হইয়া (উদঙ্) বসেন।

(ঘ) শুদ্ধ কর :—সম্রাটেন আদিষ্টঃ অস্মি। অসৌ ভিষগানাং শ্রেষ্ঠঃ। অত্র নগরে বহবঃ বণিকাঃ ঋদ্ধিমন্তো বসন্তি।

## তকারান্ত

৬২। সরিত্ (নদী—স্ত্রীলিঙ্গ)

১মা—সরিৎ সরিতৌ সরিতঃ। ২য়া—সরিতম্ সরিতৌ সরিতঃ।
৩য়া—সরিতা সরিদ্ভ্যাম্ সরিদ্ভিঃ। ৪র্থী—সরিতে সরিদ্ভ্যাম্ সরিদ্ভ্যঃ।
৫মী—সরিতঃ সরিদ্ভ্যাম্ সরিদ্ভ্যঃ। ৬ষ্ঠী—সরিতঃ সরিতোঃ সরিতাম্।
৭মী—সরিতি সরিতোঃ সরিৎসু।

পুংলিঙ্গ ভূভৃৎ (পর্বত, রাজা), দিনকৃত্ (সূর্য), শশভৃৎ (চন্দ্র), পরভৃৎ (কাক), তনূনপাৎ (অগ্নি), বিপশ্চিৎ (wise) প্রভৃতির এবং স্ত্রীলিঙ্গ যোষিৎ,

৬২। দা+শতৃ=দদৎ, ধা+শতৃ=দধৎ, ভী+শতৃ=বিভ্যৎ, এই সকল স্থলে ধাতুর দ্বিত্ব হইয়াছে। দ্বিত্ব হইলে, পূর্ব ভাগকে অভ্যাস এবং মিলিত পূর্বাপরভাগকে অভ্যস্ত বলে। জক্ষ্ প্রভৃতির দ্বিত্ব হয় নাই, তথাপি উহারা অভ্যস্ত বলিয়া গণ্য হয়।

তড়িৎ, বিদ্যুৎ প্রভৃতির এবং শতৃ-প্রত্যয়ান্ত অভ্যস্ত পুংলিঙ্গ জক্ষৎ, জাগ্রৎ, শাসৎ, জুহ্বৎ, দদৎ ও বিভ্রৎ প্রভৃতির রূপ এই প্রকার।

৬৩। শতৃ ( অৎ ), স্যতৃ ( স্যৎ ), মতুপ্ ( মৎ ), বতুপ্ ( বৎ ) ও ক্তবতু ( তবৎ ) প্রত্যয়ে নিষ্পন্ন প্রাতিপদিক এবং 'মহৎ' পুংলিঙ্গে অসর্বনামস্থানে ( অর্থাৎ শসাদি ষোড়শ বিভক্তিতে ) সাধারণ তকারান্ত-শব্দবৎ ( ৪।৬২ ); সর্বনামস্থানে ( অর্থাৎ প্রথম পাঁচ বিভক্তিতে ) অন্যরূপ। স্ত্রীলিঙ্গে ইহারা ঈকারান্ত হয়, যথা—গচ্ছন্তী, যাস্যন্তী, বুদ্ধিমতী, বিদ্যাবতী, কৃতবতী, মহতী; রূপ নদী শব্দের ন্যায়।

৬৪। গচ্ছৎ ( গম্ + শতৃ, who is going—পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | গচ্ছন্ | গচ্ছন্তৌ | গচ্ছন্তঃ |
| দ্বিতীয়া | গচ্ছন্তম্ | গচ্ছন্তৌ | গচ্ছতঃ |
| সম্বুদ্ধি | গচ্ছন্ | | |

অন্যান্য বিভক্তিতে 'সরিৎ' শব্দের ন্যায়।

সমস্ত পুংলিঙ্গ শতৃ-প্রত্যয়ান্তের ও স্যতৃ-প্রত্যয়ান্তের রূপ এই প্রকার; কেবল জক্ষৎ, দদৎ প্রভৃতি অভ্যস্তের সর্বনাম-স্থানেও 'সরিৎ' শব্দের ন্যায় রূপ হয়।

৬৫। শ্রীমৎ প্রভৃতি মতুপ্-প্রত্যয়ান্ত, গুণবৎ প্রভৃতি বতুপ্-প্রত্যয়ান্ত, স্থিতবৎ প্রভৃতি ক্তবতু-প্রত্যয়ান্ত প্রাতিপদিকের এবং যাবৎ, তাবৎ, এতাবৎ, কিয়ৎ প্রভৃতির ও যুষ্মদর্থক 'ভবৎ' প্রাতিপদিকের রূপ গচ্ছৎ শব্দের ন্যায়, কেবল প্রথমার একবচনে শ্রীমান্, গুণবান্, স্থিতবান্, যাবান্, তাবান্, এতাবান্, কিয়ান্, ভবান্ প্রভৃতি দীর্ঘোপধ পদ হয়, এইমাত্র বিশেষ।

স্ত্রীলিঙ্গে ইহারা শ্রীমতী, গুণবতী, স্থিতবতী, যাবতী, তাবতী, এতাবতী, কিয়তী, ভবতী প্রভৃতি হয়—রূপ নদীবৎ।

৬৪। গচ্ছন্তৌ, গচ্ছন্তঃ, শ্রীমন্তৌ, পন্থাঃ প্রভৃতি পদ গচ্ছংতৌ, গচ্ছংতঃ, শ্রীমংতৌ, পংথাঃ প্রভৃতিরূপে লেখা ভুল। এই সকল স্থলে পদমধ্যস্থ নকার অনুস্বার হয় না।

৬৫। অন্ত্যবর্ণের পূর্ববর্ণ উপধা=অলোঽন্ত্যাৎ পূর্ব উপধা।

৬৬। মহৎ (large, great—পুংলিঙ্গ)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | মহান্ | মহান্তৌ | মহান্তঃ |
| দ্বিতীয়া | মহান্তম্ | মহান্তৌ | মহতঃ |
| সম্বুদ্ধি | মহন্ | | |

অন্যান্য বিভক্তিতে 'সরিৎ' শব্দের ন্যায়।

---

## অনুশীলন ১৯

(ক) বিদ্যাবন্তং যশস্বন্তং লক্ষ্মীবন্তঞ্চ মাং কুরু। সরিদিয়ং ভাগীরথী। দীনেভ্যোঽন্নং বসনঞ্চ দদৎ পুণ্যম্ আপ্নোতি (লাভ করে)। বিপশ্চিৎ সর্বত্র পূজ্যতে। মহান্তং শব্দম্ অহং শ্রুতবান্। মহান্ মহৎসু এব করোতি বিক্রমম্ (সন্ধি)। আয়ুষ্মান্ ভব সৌম্য। ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ (of a man) সঙ্গঃ তেষু উপজায়তে (সন্ধি)।

(খ) He is a thriving peasant. He learns grammar from a learned (বিপশ্চিৎ) teacher. He told this while smiling. He is a learned (বিদ্যাবৎ) man. The servant brought water (বারি) from the river (সরিৎ).

---

### দকারান্ত

দকারান্ত সুহৃদ্ প্রভৃতির রূপ পূর্বে প্রদর্শিত হইয়াছে (৪।১৬ ক)।

### ধকারান্ত

৬৭। স্ত্রীলিঙ্গ ধকারান্ত বীরুধ্ (creeper), ক্ষুধ্ (hunger), যুধ্ (fight) প্রভৃতির ভাদি বিভক্তিতে (ভ্যাম্ প্রভৃতিতে) ধ্-স্থানে দ্ এবং বিরামে ও সুপ্ পরে থাকিলে ধ্-স্থানে ত্ হয়।

বীরুৎ বীরুধৌ বীরুধঃ। বীরুধম্। বীরুধা বীরুদ্ভ্যাম্ বীরুদ্ভিঃ। বীরুধে। বীরুধঃ। বীরুধঃ বীরুধোঃ বীরুধাম্। বীরুৎসু।

## নকারান্ত

৬৮। পুংলিঙ্গ ইন্-ভাগান্ত গুণিন্ প্রভৃতির প্রথমার একবচনে 'গুণী' এবং সম্বুদ্ধিতে 'গুণিন্' হয়। ব্যঞ্জনাদি বিভক্তিতে যাবতীয় নকারান্ত প্রাতিপদিকের অন্ত্য নকারের লোপ হয়।

### ইন্-ভাগান্ত গুণিন্ (পুংলিঙ্গ)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | গুণী | গুণিনৌ | গুণিনঃ |
| দ্বিতীয়া | গুণিনম্ | ,, | ,, |
| তৃতীয়া | গুণিনা | গুণিভ্যাম্ | গুণিভিঃ |
| চতুর্থী | গুণিনে | ,, | গুণিভ্যঃ |
| পঞ্চমী | গুণিনঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | গুণিনোঃ | গুণিনাম্ |
| সপ্তমী | গুণিনি | ,, | গুণিষু |
| সম্বুদ্ধি | গুণিন্ | | |

৬৮। গুণ যাহার বা যাহাতে আছে 'গুণিন্' (গুণ+ইন্), এইরূপ ধনিন্, জ্ঞানিন, শার্ঙ্গিন (বিষ্ণু), শশিন্, পক্ষিন। মেধা যাহার আছে মেধাবিন্, এইরূপ মায়াবিন তপস্বিন (বিন-প্রত্যয)। মনঃ হরতি ইতি মনোহারিন্ (মনস্-হৃ+ণিন), স্থায়িন্ (স্থা+ণিন), একাকিন (এক+আকিন্), স্বামিন্। ইহারা এবং অন্যান্য ইন্-ভাগান্ত প্রাতিপদিক গুণিবৎ। করিণৌ, শৃঙ্গিণঃ, পক্ষিণা, মন্ত্রিণোঃ প্রভৃতি পদে ণত্ব হয়।

নলোপঃ প্রাতিপদিকান্তস্য=প্রাতিপদিক-সংজ্ঞক পদের (৪।৫৪) অন্ত নকারের লোপ হয়। গুণিন্+ভ্যাম্=গুণিভ্যাম্ গুণিন্+ভ্যস্=গুণিভ্যঃ, পথিন্+সুপ্=পথিষু, মহিমন+ভিস্=মহিমভিঃ, আত্মন্+সুপ্=আত্মসু, খন্+ভ্যাম্=খভ্যাম্, যুবন+ভ্যাম্=যুবভ্যাম্, মঘবন্+ভিস্=মঘবভিঃ।

'গুণী' পদে দীর্ঘ ঈ, অন্য সমস্ত পদে হ্রস্ব ই। ষষ্ঠীর বহুবচনে মুনি শব্দের 'মুনীনাম্' কিন্তু গুণিন্ শব্দের 'গুণিনাম্' হয়।

ইন্-ভাগান্ত গুণিন্ প্রভৃতি শব্দ স্ত্রীলিঙ্গে গুণিনী, মেধাবিনী, মনোহারিণী প্রভৃতি ঈকারান্ত হয়—রূপ নদীবৎ।

৬৯। পথিন্ (path—পুংলিঙ্গ), মথিন্ (churning stick—পুংলিঙ্গ) এবং ঋভুক্ষিন্ (ইন্দ্র—পুংলিঙ্গ) প্রাতিপদিকের রূপে বৈশিষ্ট্য আছে। প্রথমার একবচনে পন্থাঃ, মন্থাঃ, ঋভুক্ষাঃ। অন্য ব্যঞ্জনাদি-বিভক্তিতে ন্ লোপ, পথিভ্যাম্, মথিভ্যাম্, ঋভুক্ষিভ্যাম্, পথিষু। স্বরাদি সর্বনামস্থানে উহারা যথাক্রমে পন্থান্, মন্থান্, ঋভুক্ষান্ হয়, পন্থানৌ পন্থানঃ পন্থানম্। স্বরাদি অ-সর্বনামস্থানে উহারা যথাক্রমে পথ্, মথ্, ঋভুক্ষ্ হয়; পথঃ, পথা; মথঃ, মথা; ঋভুক্ষঃ, ঋভুক্ষা।

পথিন্ ( পথ—পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | পন্থাঃ | পন্থানৌ | পন্থানঃ |
| দ্বিতীয়া | পন্থানম্ | ” | পথঃ |
| তৃতীয়া | পথা | পথিভ্যাম্ | পথিভিঃ |
| চতুর্থী | পথে | ” | পথিভ্যঃ |
| পঞ্চমী | পথঃ | ” | ” |
| ষষ্ঠী | পথঃ | পথোঃ | পথাম্ |
| সপ্তমী | পথি | পথোঃ | পথিষু |

৭০। অন্-ভাগান্ত মহিমন্ ( মহত্ত্ব, মহৎ+ইমন্—পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | মহিমা | মহিমানৌ | মহিমানঃ |
| দ্বিতীয়া | মহিমানম্ | ” | মহিম্নঃ |

৭০-৭২। অল্লোপোঽনঃ ( অ-সর্বনামস্থান-স্বরে ), বিভাষা ঙিশ্যোঃ, ন সংযোগাদ্ বমন্তাৎ।— অ-সর্বনামস্থান-স্বরে মহিমন্ প্রভৃতির অন্-এর অকারের লোপ হয় ( অৎ+লোপঃ=অল্লোপঃ=

| | | | |
|---|---|---|---|
| তৃতীয়া | মহিম্না | মহিমভ্যাম্ | মহিমভিঃ |
| চতুর্থী | মহিম্নে | „ | মহিমভ্যঃ |
| পঞ্চমী | মহিম্নঃ | „ | „ |
| ষষ্ঠী | „ | মহিম্নোঃ | মহিম্নাম্ |
| সপ্তমী | মহিম্নি, মহিমনি | „ | মহিমসু |
| সম্বুদ্ধি | মহিমন্ | | |

পুংলিঙ্গ মূর্ধন্, প্রেমন্ ( প্রিয়+ইমন্, প্রেম ), লঘিমন্ ( লঘু+ইমন্, লঘুত্ব ) হিমালয়-নামন্ প্রভৃতি এবং স্ত্রীলিঙ্গ সীমন্ প্রভৃতির রূপ এই প্রকার।

শস্ প্রভৃতি স্বরাদি বিভক্তিতে রাজন্ শব্দের রাজ্ঞঃ, রাজ্ঞা, রাজ্ঞে, রাজ্ঞঃ, রাজ্ঞোঃ, রাজ্ঞি ( বা রাজনি ) এই প্রকার রূপ হয়; অর্থাৎ জ্+ন্ মিলিয়া জ্ন্ না হইয়া জ্ঞ্ ( জ্+ঞ্ ) হয়। *

৭১। যূষ (soup, broth) শব্দের শসাদি বিভক্তিতে বিকল্পে যূষন্ হয় ( ৪।৩৪ক পা. টী. ), উহার রূপে ণত্ব হয় এই মাত্র বিশেষ। যূষ্ণঃ। যূষ্ণা যূষভ্যাম্ যূষভিঃ। যূষ্ণে। যূষ্ণঃ যূষ্ণোঃ যূষ্ণাম্। যূষ্ণি-যূষণি যূষসু।

অকারের লোপ )। মহিমন্+শস্=মহিম্ন্ অঃ=মহিম্নঃ। ঙি ও শী পরে বিকল্পে, মহিমন্+ঙি=মহিমনি বা মহিম্নি. অহন্+ঙি=অহনি বা অহ্নি, অহন্+ঔ=অহন্+শী ( ক্লীবলিঙ্গে ঔ-স্থানে ঈ )=অহনী বা অহ্নী। ব্ কিংবা ম্ যদি কোন সংযোগের অন্ত হয় তবে তদুত্তর এই দুইটি বিধি খাটে না। যজ্বন্+শস্=যজ্বনঃ, আত্মন্+টা=আত্মনা ( অকারের লোপ হইল না ); আত্মন্+ঙি=আত্মনি, যজ্বন্+ঙি=যজ্বনি ( বিকল্প অকারের লোপ হইল না ); কর্ম্মন্+ঔ=কর্ম্মন্+ঈ=কর্ম্মণী ( বিকল্পে অকারের লোপ হইল না )।

* চবর্গের পর ন্ থাকিলে সেই ন্-স্থানে ঞ্ হয়। যাচ্না=যাচ্ঞা, যজ্ ন=যজ্ঞ, রাজন্+আ=রাজ্ন্আ=রাজ্ঞা, রাজন্+ঈ=রাজ্নী=রাজ্ঞী। স্তোঃ শ্চুনা শ্চুঃ=সকারের ও তবর্গের স্থানে শকার ও চবর্গ যোগে যথাক্রমে শ্ ও চবর্গ হয়। রাজন্ টা=রাজ্ না=রাজ্ঞা, এখানে পূর্ববর্তী জ্ এই চবর্গের যোগে পরবর্তী ন্ এই তবর্গের স্থানে ঞ্ এই চবর্গ হইল ( পঞ্চম স্থানে পঞ্চম )। তু=তবর্গ, চু=চবর্গ; স্তু=স্+তু=সকার ও তবর্গ, স্তোঃ=স্তুর=সকার ও তবর্গের ( স্তু ৬ষ্ঠী ১ব.=স্তোঃ )। শ্চুনা=শ্+চু ( ৩য়া এ. ব. )=শ-চবর্গ-যোগে ( সহার্থে ৩য়া )।

৭২। আত্মন্ (self—পুংলিঙ্গ)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | আত্মা | আত্মানৌ | আত্মানঃ |
| দ্বিতীয়া | আত্মানম্ | ” | আত্মনঃ |
| তৃতীয়া | আত্মনা | আত্মভ্যাম্ | আত্মভিঃ |
| চতুর্থী | আত্মনে | ” | আত্মভ্যঃ |
| পঞ্চমী | আত্মনঃ | ” | ” |
| ষষ্ঠী | ” | আত্মনোঃ | আত্মনাম্ |
| সপ্তমী | আত্মনি | ” | আত্মসু |
| সম্বুদ্ধি | আত্মন্ | | |

অগ্রজন্মন্ (ব্রাহ্মণ), উষ্মন্ (তাপ, উষ্মবর্ণ), সুকর্মন্ (virtuous), প্রিয়ধর্মন্ (lover of piety), মহাত্মন্ (noble), যজ্বন্ (যিনি বিধিবৎ যাগ করিয়াছেন), অধ্বন্ (way) প্রভৃতি যে সমস্ত অন্-ভাগান্ত প্রাতিপদিকের অন্-এর অকার মান্ত- বা বান্ত-সংযোগে (=সংযুক্তবর্ণে) মিলিত থাকে উহাদের এই রূপ।

৭৩। শ্বন্, যুবন্ ও মঘবন্ এই তিনের ব (ব্+অ) স্থানে উ হয়, বিভক্তির স্বরে। সর্বনামস্থানবিভক্তির স্বরে হয় না; সর্বনামস্থানে এবং ব্যঞ্জনাদি বিভক্তিতে ইহাদের রূপ 'মহিমন্' প্রাতিপদিকের ন্যায়। ইহাদের স্ত্রীলিঙ্গে শুনী, যুবতি ও মঘোনী বা মঘবতী হয়; যুবতি জাতিবৎ, অপরগুলি নদীবৎ।

শ্বন্ (কুক্কুর—পুংলিঙ্গ)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | শ্বা | শ্বানৌ | শ্বানঃ |
| দ্বিতীয়া | শ্বানম্ | ” | শুনঃ |
| তৃতীয়া | শুনা | শ্বভ্যাম্ | শ্বভিঃ |
| চতুর্থী | শুনে | ” | শ্বভ্যঃ |

৭৩। শ্ব-যুব-মঘোনাম্ অতদ্ধিতে (সংপ্রসারণম্)। সংপ্রসারণাচ্চ (৮।৮১)।

| | | | |
|---|---|---|---|
| পঞ্চমী | শুনঃ | শ্বভ্যাম্ | শ্বভ্যঃ |
| ষষ্ঠী | „ | শুনোঃ | শুনাম্ |
| সপ্তমী | শুনি | „ | শ্বসু |
| সম্বুদ্ধি | শ্বন্ | | |

যুবন্ ( young—পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | যুবা | যুবানৌ | যুবানঃ |
| দ্বিতীয়া | যুবানম্ | „ | যূনঃ |
| তৃতীয়া | যূনা | যুবভ্যাম্ | যুবভিঃ |
| চতুর্থী | যূনে | „ | যুবভ্যঃ |
| পঞ্চমী | যূনঃ | „ | „ |
| ষষ্ঠী | „ | যূনোঃ | যূনাম্ |
| সপ্তমী | যূনি | „ | যুবসু |
| সম্বুদ্ধি | যুবন্ | | |

মঘবন্ ( ইন্দ্র—পুংলিঙ্গ )

১মা—মঘবা মঘবানৌ মঘবানঃ। ২য়া—মঘবানম্ মঘবানৌ মঘোনঃ। ৩য়া—মঘোনা মঘবভ্যাম্ মঘবভিঃ। ৪র্থী—মঘোনে। ৫মী—মঘোনঃ। ৬ষ্ঠী—মঘোনঃ মঘোনোঃ মঘোনাম্। ৭মী—মঘোনি মঘোনোঃ মঘবসু। সম্বুদ্ধি—মঘবন্।

'মঘবন্' শব্দের স্থানে বিকল্পে 'মঘবৎ' আদেশ হয়, উহার রূপ বতুপ্-প্রত্যয়ান্ত গুণবৎ শব্দের ন্যায়; মঘবন্ শব্দ 'মহ্যতে পূজ্যতে' এই অর্থে কনি-প্রত্যয়ান্ত, মহ্+কনি (অন্)=মঘবন্ (নিপাতন)। 'মঘঃ ধনমস্যাস্তি' এই অর্থে যে মঘবৎ শব্দ হয়, তাহার রূপ গুণবৎ শব্দের ন্যায়। মঘবন্ শব্দের 'মঘবৎ' আদেশ স্বীকার করা প্রায় নিষ্প্রয়োজন; বতুপ্-প্রত্যয়ান্ত মঘবৎ শব্দের দ্বারাই প্রয়োগ সিদ্ধ হয়।

## ৭৪। হন্-ভাগান্ত বৃত্রহন্ ( ইন্দ্র — পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | বৃত্রহা | বৃত্রহণৌ | বৃত্রহণঃ |
| দ্বিতীয়া | বৃত্রহণম্ | " | বৃত্রঘ্নঃ |
| তৃতীয়া | বৃত্রঘ্না | বৃত্রহভ্যাম্ | বৃত্রহভিঃ |
| চতুর্থী | বৃত্রঘ্নে | " | বৃত্রহভ্যঃ |
| পঞ্চমী | বৃত্রঘ্নঃ | " | " |
| ষষ্ঠী | " | বৃত্রঘ্নোঃ | বৃত্রঘ্নাম্ |
| সপ্তমী | বৃত্রঘ্নি, বৃত্রহণি | " | বৃত্রহসু |
| সম্বুদ্ধি | বৃত্রহন্ | | |

বৃত্রঘ্নঃ প্রভৃতি পদে দন্ত্য ন। সমস্ত হন্-ভাগান্তের এই রূপ।

## অনুশীলন ২০

(ক) ক্ষুৎ স্বাদুতাং জনয়তি, সা চ আঢ্যেষু সুদুর্লভা। বিষ্ণুশর্মা তং উচে (said to)। মন্ত্রিণামপি মন্ত্রিণো ভবন্তি। বয়ং সমিধঃ আনেতুং যামঃ। আপদাং কথিতঃ পন্থাঃ ইন্দ্রিয়াণাম্ অসংযমঃ। পুরা পুণ্যবন্তো যজ্বানঃ ব্রীহিণা অযজন্ত, ন পশুনা। যাদৃশাঃ রাজানঃ তাদৃশ্যঃ প্রজাঃ। বালানাং ক্ষুদ্ বলবতী। মহাত্মনঃ মরুত্বতস্য চরিতং শ্রোতুম্ ইচ্ছামঃ। আচার্যঃ অন্তেবাসিনম্ অনুশাস্তি 'ধর্মং চর, সত্যং বদ'। যেষাং জ্ঞানমস্তি তে জ্ঞানিনঃ। পন্থানঃ সন্তু তে শিবাঃ। অতীত্য হি গুণান্ সর্বান্ স্বভাবো মূর্ধ্নি বর্ততে। তব মহিম্নঃ পরং পারং কোঽপি ন বেত্তি। উষ্মাণঃ শষসহাঃ। ইমম্ অশ্মানম্ (slab of stone) আরোহ।

কাচং মণিং কাঞ্চনমেকসূত্রে গ্রথ্নাতি বালা কিমুতাত্র চিত্রম্।
অশেষবিৎ পাণিনিরেকসূত্রে শ্বানং যুবানং মঘবানমাহ ॥

(খ) তোমার বীর্যের সীমা ( সীমন্ ) জানি না ( ন জানে )। কেহই নিজের ( আত্মন্ ) অমঙ্গল কামনা করে না ( ন কাময়স্তে )। পথে দুইটি কুকুর দেখিয়াছি। এই নগরে বহু ধনী আছে। ক্ষুধায় পীড্যমান পক্ষীরাও নিজ শাবকের মুখে খাদ্য প্রদান করে। আত্মাই আত্মার বন্ধু, আত্মাই আত্মার শত্রু। শরীরকে রথ এবং আত্মাকে রথী বলিয়া জানিবে ( বিদ্ধি )। কাশীনাম্নী নগরীতে বহু পণ্ডিতের বাস।

(গ) I have five dogs. This world has been created by Brahman. Indra killed Vṛtra, therefore he is called ( আখ্যায়তে ) Vṛtrahan. Those young princes were taught by Viṣṇuśarman. He went to the forest alone. Birds are flying. What did Aśvatthāman say?

(ঘ) শুদ্ধ কর :—সত্যবানেন সহ বনং জগাম সাবিত্রী। ধনীনাম্ আবাসাঃ শোভন্তে। মহাত্মাভিঃ উক্তম্। মন্ত্রিনো রাজাম্ উচুঃ। শিবো ভবতু তে পথঃ। সম্রাটস্য আজ্ঞা পালনীয়া।

---

## পকারান্ত

৭৫। অপ্ ( water—নিত্য বহুবচন*—স্ত্রীলিঙ্গ )

আপঃ অপঃ অদ্ভিঃ অদ্ভ্যঃ অদ্ভ্যঃ অপাম্ অপ্সু।

## ভকারান্ত

৭৬। ককুভ্ ( দিক্—স্ত্রীলিঙ্গ )

ককুপ্ ককুভৌ ককুভঃ। ককুভম্। ককুভা ককুব্ভ্যাম্ ককুব্ভিঃ। ককুপ্সু।

* অপ্সুমনস্‌সমাসিকতাবর্ষাণাং বহুত্বঞ্চ ( স্ত্রীত্বং চ )।

স্ত্রীলিঙ্গে অনুষ্টুভ্, ত্রিষ্টুভ্ প্রভৃতির এই রূপ। বীরুধ্ শব্দের সঙ্গে তুলনা কর, বীরুধ্-এর যেখানে ত্ ( ১ম বর্ণ ), ককুভ্-এর সেখানে প্ ( ১ম বর্ণ ); বীরুধ্-এর যেখানে দ্ ( ৩য় বর্ণ ), ককুভ্-এর সেখানে বর্গীয় ব্ ( ৩য় বর্ণ )।

### রেফান্ত *

### ৭৭। দ্বার্ ( door—স্ত্রীলিঙ্গ )

প্রথমার একবচনে দ্বাঃ, সপ্তমীর বহুবচনে দ্বার্ষু; বিভক্তি যোগ করিলেই অন্য সকল পদ হয়—দ্বারৌ, দ্বার্ভ্যাম্, দ্বার্ভ্যঃ।

### ৭৮। গির্ ( speech—স্ত্রীলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | গীঃ | গিরৌ | গিরঃ |
| দ্বিতীয়া | গিরম্ | ” | ” |
| তৃতীয়া | গিরা | গীর্ভ্যাম্ | গীর্ভিঃ |
| চতুর্থী | গিরে | ” | গীর্ভ্যঃ |
| পঞ্চমী | গিরঃ | ” | ” |
| ষষ্ঠী | ” | গিরোঃ | গিরাম্ |
| সপ্তমী | গিরি | ” | গীর্ষু |

পুর্ (f., city, capital), ধুর্ (f., yoke, burden, responsibility) শব্দের রূপ এই নিয়মেই সিদ্ধ হয়, অর্থাৎ গির্ প্রাতিপদিকের রূপে যেখানে যেখানে ই বা ঈ হয় ‘পুর্’ এবং ‘ধুর্’-এর সেই সেই স্থানে ‘উ’ বা ‘ঊ’ হয়।

---

৭৭। রাদিফো বা। রেফ=রকার=র্। রকারাদীনি নামানি শৃণ্বতো মম পার্বতি। মনঃ প্রসন্নতামেতি রাম-নামাভিশঙ্কয়া॥

৭৮। র্বোরুপধায়া দীর্ঘ ইকঃ ( ধাতোঃ )=ধাতুর রেফান্ত ও বান্ত পদের উপধা ইকের ( ই উ ঋ ) দীর্ঘ হয়। হলি চ=ব্যঞ্জন পরে থাকিলেও উক্ত কার্য হয়। ৮।২৩ দেখ।

পূঃ পুরৌ পুরঃ। পূর্ভ্যাম্ পূর্ভিঃ। পূর্ভ্যঃ। পূর্ষু।

## বকারান্ত

৭৯। দিব্ ( heaven, sky—স্ত্রীলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | দ্যৌঃ | দিবৌ | দিবঃ |
| দ্বিতীয়া | দিবম্, দ্যাম্ | „ | „ |
| তৃতীয়া | দিবা | দ্যুভ্যাম্ | দ্যুভিঃ |
| চতুর্থী | দিবে | „ | দ্যুভ্যঃ |
| পঞ্চমী | দিবঃ | „ | „ |
| ষষ্ঠী | „ | দিবোঃ | দিবাম্ |
| সপ্তমী | দিবি | „ | দ্যুষু |

## শকারান্ত

৮০। ব্যঞ্জনাদি বিভক্তিতে বিশ্ ( বৈশ্য, মানুষ—পুংলিঙ্গ ) প্রভৃতির শ্-স্থানে ট্ হয়। বিট্ বিশৌ বিশঃ। বিশম্। বিশা বিড্ভ্যাম্ বিড্ভিঃ। বিশে। বিশঃ। বিশি বিশোঃ বিট্সু।

---

৭৯। দিব ঊৎ ( সৌ )। দিব উদ্ ( পদান্তে )। দ্যুভ্যাম্ দ্যুভিঃ।

হ-শ-ষ-ছান্তেজাদীনাং ডঃ (বিরামে ব্যঞ্জনাদিষু)। হান্ত, শান্ত, ষান্ত, ছান্ত ও ইজাদির (=যজাদির) অন্ত্যবর্ণ-স্থানে ড্ হয় বিরামে ও ব্যঞ্জনাদিতে। ইজাদি=যজাদি ( যজ্+ক্বিপ্=ইজ্) মধুলিট্, নট্, পরিব্রাট্।

যজ-রাজ-সৃজশ্চৈব ভ্রাজ-ভ্রস্জ-মৃজস্তথা।
পরিব্রাজ্ ব্রশ্চ ষাবেতৌ স্মৃতা অষ্টৌ যজাদয়ঃ॥

৮১। দিশ্ ( দিক্—স্ত্রীলিঙ্গ )

| | একবচন | দ্বিবচন | বহুবচন |
|---|---|---|---|
| প্রথমা | দিক্ | দিশৌ | দিশঃ |
| দ্বিতীয়া | দিশম্ | ” | ” |
| তৃতীয়া | দিশা | দিগ্‌ভ্যাম্ | দিগ্‌ভিঃ |
| চতুর্থী | দিশে | ” | দিগ্‌ভ্যঃ |
| পঞ্চমী | দিশঃ | ” | ” |
| ষষ্ঠী | ” | দিশোঃ | দিশাম্ |
| সপ্তমী | দিশি | ” | দিক্ষু |

দৃশ্ ( চক্ষু—স্ত্রীলিঙ্গ ), স্পৃশ্ ও এতদুভয়ান্তের অর্থাৎ ঈদৃশ্, সুদৃশ্, মর্মস্পৃশ্ ও ঘৃতস্পৃশ্ প্রভৃতির এই রূপ।

ষকারান্ত

৮২। ব্যঞ্জনাদি বিভক্তি পরে থাকিলে যান্ত দ্বিষ্ (enemy), ত্বিষ্ (light—স্ত্রীলিঙ্গ), রুষ্ (anger—স্ত্রীলিঙ্গ), বিষ্ (faeces—স্ত্রীলিঙ্গ) প্রভৃতির ষ্ স্থানে ট্ হয়। দ্বিট্ দ্বিষৌ দ্বিষঃ। দ্বিষম্। দ্বিষা দ্বিড্‌ভ্যাম্। দ্বিট্‌সু।

৮৩। আশিষ্ ( blessing—স্ত্রীলিঙ্গ )।

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | আশীঃ | আশিষৌ | আশিষঃ |
| দ্বিতীয়া | আশিষম্ | ” | ” |
| তৃতীয়া | আশিষা | আশীর্ভ্যাম্ | আশীর্ভিঃ |
| চতুর্থী | আশিষে | ” | আশীর্ভ্যঃ |

---

৮৩। কেহ কেহ প্রাতিপদিকটিকে সান্ত ( অর্থাৎ আশিস্ ) বলিয়াছেন ; বিজ্ঞৌ চ বেধাঃ স্ত্রী ত্বাশীর্হিতাশংসাহিদংষ্ট্রয়োঃ ( অমরকোষ, সান্ত বর্গ )।

গির্ ও ধুর্ শব্দের রূপের সহিত আশিষ্ শব্দের রূপের তুলনা কর।

| | | | |
|---|---|---|---|
| পঞ্চমী | আশিষঃ | আশীর্ভ্যাম্ | আশীর্ভ্যঃ |
| ষষ্ঠী | „ | আশিষোঃ | আশিষাম্ |
| সপ্তমী | আশিষি | „ | আশীঃষু |

## অনুশীলন ২১

(ক) এতাঃ অপঃ পিব। পুষ্করপলাশে (পদ্মপত্রে) অপো ন শ্লিষ্যন্তে। সর্বাসাম্ অপাং সমুদ্র একায়নম্। আপো মাং পুনন্তু। পরমা বা এষা ছন্দসাং যদ্ অনুষ্টুপ্। অনুষ্টুভা স্তুহি। দ্বাত্রিংশদক্ষরা অনুষ্টুপ্ ভবতি। এষা স্বর্গস্য দ্বাঃ, এতয়া দ্বারা ঋষয়ঃ স্বর্গং প্রাপন্নস্তু (reached)। গিরা বর্ণয়িতুং ন শক্যতে। পূর্ কাঞ্চী শ্রেষ্ঠা। যজ্ঞেন দেবা দিবং গতাঃ। আদিত্যো রোচতে (shines) দিবি। এতাং দিশং ব্রজ। অস্যাং প্রতীচ্যাং দিশি বহ্ব্যঃ পুরঃ সন্তি। দানেন দ্বিষো মিত্রাণি ভবন্তি। অমোঘা ব্রহ্মনিষ্ঠস্য আশিষো ভবন্তি। অক্ষিণী নাসিকে কর্ণৌ অদ্ভিঃ সংস্পৃশেৎ।

(খ) The tristubh consists of forty-four syllables. This water is pure. In this city (পুর্) there are many schools. Yudhisthira went to heaven (দিব্) with his (physical) body. The sun (আদিত্য) rises in the east (প্রাচী দিশ্). Vaiśyas (বিশ্) live on agriculture and trade. Who is at the door (দ্বার্)? Shut (পিধেহি) the door.

(গ) এইদিকে যাও। দিক্ চারিটি—পূর্ব, পশ্চিম, উত্তর ও দক্ষিণ। শীতল জলে স্নান করিবে (স্নায়াৎ)। সে সর্বদা রাজদ্বারে থাকে। ত্রিষ্টুভ্ ছন্দে একটি শ্লোক রচনা কর (বিরচয়)। দেবতারা স্বর্গে (দিব্) আছেন। সত্যই স্বর্গের দ্বার। ছন্দের মধ্যে অনুষ্টুপ্ প্রধান। দানের দ্বারা শত্রুরাও মিত্র হয়।

(ঘ) শুদ্ধ কর:—পিব ইদম্ আপম্। অনুষ্টুভেন চ্ছন্দসা শ্লোকং চকার। এতস্মিন্ দিকে যাহি। কেন পথেন পলায়িত সঃ?

## সকারান্ত

### ৮৪। বেধস্ ( ব্রহ্মা )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | বেধাঃ | বেধসৌ | বেধসঃ |
| দ্বিতীয়া | বেধসম্ | ” | ” |
| তৃতীয়া | বেধসা | বেধোভ্যাম্ | বেধোভিঃ |
| চতুর্থী | বেধসে | ” | বেধোভ্যঃ |
| পঞ্চমী | বেধসঃ | ” | ” |
| ষষ্ঠী | ” | বেধসোঃ | বেধসাম্ |
| সপ্তমী | বেধসি | ” | বেধঃসু |
| সম্বুদ্ধি | বেধঃ | | |

চন্দ্রমস্, বিমনস্, আর্দ্রবাসস্, ও অপ্সরস্ প্রভৃতির এই রূপ।

(ক) উশনস্ ( শুক্র ) শব্দের প্রথমার একবচনে 'উশনা' এবং সম্বুদ্ধিতে 'উশন' 'উশনন্' 'উশনঃ' হয়, এইমাত্র বিশেষ।

### ৮৫। ভাস্ ( দীপ্তি—স্ত্রীলিঙ্গ, কচিৎ পুংলিঙ্গ )

ভাঃ ভাসৌ ভাসঃ। ভাসম্। ভাসা ভাভ্যাম্ ভাভিঃ। ভাসে। ভাসঃ। ভাসঃ ভাসোঃ ভাসাম্। ভাসি ভাসোঃ ভাঃসু।

### ৮৬। দোস্ ( বাহু—পুংলিঙ্গ )

| | | |
|---|---|---|
| দোঃ | দোষৌ | দোষঃ |
| দোষম্ | ” | দোষঃ, দোষ্ণঃ |

৮৬। দোস্ ( বা দোষ্ ) শব্দটি ক্লীবেও প্রযুক্ত হয়—তম্ উপাত্রবৎ উত্তম্য দক্ষিণং দোঃ নিশাচর ( সন্ধি )। অনেকের মতে শব্দটি ষকারান্ত। ( ৪।৩৪ ক পাদটীকা দ্রষ্টব্য )

| | | |
|---|---|---|
| দোষা, দোষ্ণা | দোর্ভ্যাম্, দোষভ্যাম্ | দোর্ভিঃ দোষভিঃ |
| দোষে, দোষ্ণে | ,, ,, | দোর্ভ্যঃ, দোষভ্যঃ |
| দোষঃ, দোষ্ণঃ | ,, ,, | দোর্ভ্যঃ, দোষভ্যঃ |
| দোষঃ, দোষ্ণঃ | দোষোঃ, দোষ্ণোঃ | দোষাম্, দোষ্ণাম্ |
| দোষি, দোষ্ণি, দোষণি | ,, ,, | দোঃষু, দোষসু |

শসাদি বিভক্তিতে 'দোস্'-স্থানে বিকল্পে 'দোষন্' হইয়াছে, উহার রূপ 'মহিমন্' শব্দের ন্যায়।

৮৭। বিদ্বস্ ( knowing, learned—পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | বিদ্বান্ | বিদ্বাংসৌ | বিদ্বাংসঃ |
| দ্বিতীয়া | বিদ্বাংসম্ | ,, | বিদুষঃ |
| তৃতীয়া | বিদুষা | বিদ্বদ্ভ্যাম্ | বিদ্বদ্ভিঃ |
| চতুর্থী | বিদুষে | ,, | বিদ্বদ্ভ্যঃ |
| পঞ্চমী | বিদুষঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | বিদুষোঃ | বিদুষাম্ |
| সপ্তমী | বিদুষি | ,, | বিদ্বৎসু |
| সম্বুদ্ধি | বিদ্বন্ | | |

স্ত্রীলিঙ্গে বিদুষী নদীবৎ।

৮৭ ক। কসু-প্রত্যয়ান্ত জগ্মিবস্ ( who has gone ) প্রভৃতির রূপ: জগ্মিবান্ জগ্মিবাংসৌ জগ্মিবাংসঃ, জগ্মিবাংসম্ জগ্মিবাংসৌ জগ্মুষঃ, জগ্মুষা জগ্মিবদ্ভ্যাম্ জগ্মিবদ্ভিঃ। জগ্মুষে। জগ্মুষঃ। জগ্মুষঃ জগ্মুষোঃ জগ্মুষাম্। জগ্মিবৎসু। সম্বুদ্ধি জগ্মিবন্। স্ত্রীলিঙ্গে জগ্মুষী নদীবৎ।

৮৮। ঈয়স্-প্রত্যয়ান্ত গরীয়স্ (heavier, deserving greater respect—পুংলিঙ্গ)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | গরীয়ান্ | গরীয়াংসৌ | গরীয়াংসঃ |
| দ্বিতীয়া | গরীয়াংসম্ | ,, | গরীয়সঃ |
| সম্বুদ্ধি | গরীয়ন্ | | |

অন্যান্য বিভক্তিতে বেধস্ শব্দের ন্যায়। স্ত্রীলিঙ্গে গরীয়সী নদীবৎ।

৮৯। পুমস্ (a male, a man, the masculine gender—পুংলিঙ্গ)

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | পুমান্ | পুমাংসৌ | পুমাংসঃ |
| দ্বিতীয়া | পুমাংসম্ | ,, | পুংসঃ |
| তৃতীয়া | পুংসা | পুংভ্যাম্, পুম্ভ্যাম্ | পুংভিঃ, পুম্ভিঃ |
| চতুর্থী | পুংসে | ,, ,, | পুংভ্যঃ, পুম্ভ্যঃ |
| পঞ্চমী | পুংসঃ | ,, ,, | ,, ,, |
| ষষ্ঠী | ,, | পুংসোঃ | পুংসাম্ |
| সপ্তমী | পুংসি | ,, | পুংসু |
| সম্বুদ্ধি | পুমন্ | | |

'পুংভ্যাম্' 'পুম্ভ্যাম্' প্রভৃতি উভয়ই শুদ্ধ; ভ্যাম্, ভিস্ ও ভ্যস্ নিমিত্তে পূর্বভাগের (৫৪ সূ.) পদকার্য (অর্থাৎ ম্-স্থানে অনুস্বার বা তদ্বর্গপঞ্চম ম্, ২।৩৯) হইল।

---

৮৮। দুইএর মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে (comparative degree) ঈয়সুন্ (=ঈয়স্) হয়। জ্যায়স্ (older, better), লঘীয়স্ (লঘু+ঈয়স্, lighter), কনীয়স্ যবীয়স্ (younger), শ্রেয়স্ (better, the good), প্রেয়স্ (dearer, the pleasant), ভূয়স্ (more, greater) প্রভৃতির এই রূপ।

৮৯। পুংসোঽসুঙ্ (সর্বনামস্থানে)।

## অনুশীলন ২২

(ক) পার্থস্য সারথ্যম্ উপজগ্মিবান্ শ্রীকৃষ্ণঃ। স্রষ্টা প্রজাপতির্বেধা বিধাতা বিশ্বসৃড়্ বিধিঃ। দিবৌকসঃ বেধসম্ উপজগ্মুঃ। অনাগসং (অনাগস্=অপাপ) ভক্তাং মাং ত্যক্তুং নার্হসি। যযাতিঃ উশনসঃ তনয়াং দেবযানীম্ উপযেমে (married)। নাবিদ্বান্ বিদুষঃ সখা। বিদ্বৎসু সুলভো বিনয়ঃ। অয়ং মে কনীয়ান্ ভ্রাতা। নৈব স্ত্রী ন পুমান্ এষঃ। ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ সঙ্গস্তেষূপজায়তে। আর্দ্রবাসা আর্দ্রশিরাশ্চ ন ভুঞ্জীত। অনয়োর্ভূয়ান্ ভেদো ভবতি। প্রচেতাঃ বরুণঃ পাশী। পুরা কিল পুংসামিব যোষিতামপি যজ্ঞোপবীতম্ আসীৎ। নূনম্ অস্মদ্-বিনাশায় বিধিনা দোঃ প্রসারিতঃ।

(খ) Are these two your younger brothers? God is neither a male nor a female. She is my younger sister. I am stronger (বলীয়স্) than you. I saw the moon (চন্দ্রমস্). Śukra (উশনস্) saw Varuṇa (প্রচেতস্) approaching. This is the opinion of the wise (বিদ্বস্). The mother country deserves greater respect (গরীয়সী) than heaven.

(গ) ভিজা মাথায় ভোজন করিতে নাই। ফুলগুলি (সুমনস্—স্ত্রীলিঙ্গ বহু ব.) দিয়া একটি মালা (স্রজ্) কর। এইরূপ আচরণ বিদ্বান্‌দের প্রীতিকর হয় না। মহাযশা রাজ্ঞীর জ্যেষ্ঠ পুত্র গয়ায় গিয়াছেন। তিনি সেই কথা শুনিয়া (শুশ্রুবান্) মোহ-প্রাপ্ত হইলেন।

---

## হকারান্ত

৯০। মধুলিহ্ (bee), তুরাসাহ্ (Indra) প্রভৃতি প্রাতিপদিকের রূপ :—

---

৯০। হো ঢঃ (ঝলি পদান্তে চ)=ঝল্ পরে থাকিলে তৎপূর্ববর্তী হকারের স্থানে, এবং পদান্তে বিদ্যমান হকারের স্থানে ঢ্ হয়। ঢ্-স্থানে ট্ এবং ড্ হইল (৪।৫৫, ঝলাং জশোঽন্তে, ৪।৫৪, ২।২৮)। সহেঃ সাড়ঃ সঃ (মূর্ধন্যঃ)।

মধুলিট্(-ড্) মধুলিহৌ মধুলিহঃ। মধুলিহম্। মধুলিহা মধুলিড্ভ্যাম্ মধুলিড্ভিঃ। মধুলিট্সু।

'তুরাসাহ্' শব্দের পদে ট্ বা ড্ থাকিলে ষত্ব হয়। তুরাষাট্ তুরাসাহৌ তুরাসাহঃ। তুরাষাড্ভ্যাম্ তুরাষাড্ভিঃ। তুরাষাট্সু।

৯১। পদান্তে ও ঝল্ পরে থাকিলে নহ্ ধাতুর হকার-স্থানে দ্ হয়। উপানহ্ ( shoe—স্ত্রীলিঙ্গ ) :—উপানৎ উপানহৌ উপানহঃ। উপানদ্ভ্যাম্। উপানৎসু।

৯২। অনডুহ্ ( bull—পুংলিঙ্গ )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | অনড্বান্ | অনড্বাহৌ | অনড্বাহঃ |
| দ্বিতীয়া | অনড্বাহম্ | অনড্বাহৌ | অনডুহঃ |
| সম্বুদ্ধি | অনড্বন্ | | |

অন্যান্য বিভক্তিতে উপানহ্ শব্দের ন্যায়, অনডুহা অনডুদ্ভ্যাম্ অনডুদ্ভিঃ। স্ত্রীলিঙ্গে অনড্বাহী বা অনডুহী নদীবৎ।

৯৩। উষ্ণিহ্ শব্দ ছন্দোবিশেষবাচী স্ত্রীলিঙ্গ—

উষ্ণিক্ ( উষ্ণিগ্ ) উষ্ণিহৌ উষ্ণিহঃ। উষ্ণিগ্ভ্যাম্। উষ্ণিক্ষু।

## অনুশীলন ২৩

(ক) শকটং বহতি অনড্বান্। শ্বা যদি ক্রিয়তে রাজা স কিং নাশ্নাতি উপানহম্ ( সন্ধি )। সংক্রন্দনো দুশ্চ্যবনস্তুরাষাণ্ মেঘবাহনঃ—চত্বারি মঘবতঃ নামধেয়ানি।

৯১। নহো ধঃ ( ঝলি পদান্তে চ )। উপ– নহ্+ক্বিপ্ ( উপনহ্যতে )=উপানহ্।

৯২। বসুস্রংসুধ্বংস্বনডুহাং দঃ ( পদান্তে )। অনুডুহঃ স্ত্রিয়াম্ আম্ বা।

৯৩। ঋত্বিগ্-দধৃক্-স্রগ্দিগুষ্ণিগঞ্চু-যুজি-ক্রুঞ্চাং চ ( ক্বিন্ )। ক্বিন্-প্রত্যয়স্য কুঃ।

(খ) Here are ten bees. They went to Brahmā with Indra (তুরাসাহ্). Bring my shoes. These two bulls are very strong.

---

## নপুংসকলিঙ্গ ব্যঞ্জনান্ত প্রাতিপদিক

৯৪। চকারান্ত প্রাচ্

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | প্রাক্ | প্রাচী | প্রাঞ্চি |

অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

৯৫। প্রত্যচ্, তির্যচ্, উদচ্শব্দের রূপে বৈশিষ্ট্য আছে।

| | | | |
|---|---|---|---|
| প্রত্যচ্—(১ম-২য়া) | প্রত্যক্ | প্রতীচী | প্রত্যঞ্চি |
| তির্যচ্—(১মা-২য়া) | তির্যক্ | তিরশ্চী | তির্যঞ্চি |
| উদচ্—(১মা-২য়া) | উদক্ | উদীচী | উদঞ্চি |

অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

৯৬। জকারান্ত অসৃজ্ (blood)

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | অসৃক্ | অসৃজী | অসৃঞ্জি |

অন্যান্য বিভক্তিতে ভিষজ্ শব্দের ন্যায়।

---

৯৬-৯৭। শসাদি বিভক্তিতে অসৃজ্, যকৃৎ ও শকৃৎ শব্দের স্থানে বিকল্পে যথাক্রমে 'অসন্', 'যকন্' ও 'শকন' হয়, উহাদের রূপ অন্-ভাগান্ত 'নামন্' শব্দের ন্যায়। দ্বিতীয়ার বহুবচনে অসানি, যকানি, শকানি। তৃতীয়াদিতে যক্না যকভ্যাম্ যকভিঃ, যক্নে, যক্নঃ যক্নোঃ যক্নাম্, যক্নি-যকনি যক্নোঃ যকসু। স্বাদি পঞ্চ বিভক্তিতে যকৃৎ ও শকৃৎ শব্দের রূপ জগৎ শব্দের ন্যায়; শসাদি বিভক্তিতেও পক্ষে জগৎ শব্দের ন্যায়। ৪।৩৪ক দ্রষ্টব্য।

৯৭। তকারান্ত জগৎ ( the world )

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | জগৎ | জগতী | জগন্তি |

অন্যান্য বিভক্তিতে সরিৎ শব্দের ন্যায়।

মহৎ প্রভৃতি ভিন্ন সমুদায় তকারান্ত ক্লীবলিঙ্গ শব্দের রূপ এই প্রকার।

মহৎ. প্রভৃতির মাত্র প্রথমা-দ্বিতীয়াতেই রূপের বৈশিষ্ট্য আছে, উহা নিম্নে ( ৯৮-১০১ ) প্রদর্শিত হইল ; তৃতীয়াদি বিভক্তিতে উহাদের রূপ পুংলিঙ্গবৎ।

৯৮। মহৎ

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | মহৎ | মহতী | মহান্তি |

৯৯। ভবিষ্যৎ (future)

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | ভবিষ্যৎ | ভবিষ্যতী, ভবিষ্যন্তী | ভবিষ্যন্তি |

সমস্ত স্যতৃ-প্রত্যয়ান্তের এই রূপ। তুদাদির এবং আকারান্ত অদাদির উত্তর শতৃযোগে নিষ্পন্ন প্রাতিপদিকেরও রূপ এই প্রকার।

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | তুদৎ | তুদতী, তুদন্তী | তুদন্তি |
| ১মা-২য়া | ভাৎ | ভাতী, ভান্তী | ভান্তি |

---

৯৮-১০২। পরস্মৈপদে লৃটের ও লটের প্রথম পুরুষের বহুবচনের নিম্নলিখিত পদগুলি এবং স্যতৃ ও শতৃর প্রথমার বহুবচনের পদগুলি লক্ষ্য কর :—তে গচ্ছন্তি, তে ভবিষ্যন্তি, তে দদতি ( দদন্তি নহে ), তে অদন্তি। 'গচ্ছন্তি মিত্রাণি', 'ভবিষ্যন্তি ধনানি' প্রভৃতি বাক্যে 'গচ্ছন্তি' ও 'ভবিষ্যন্তি' প্রভৃতি সুবন্ত বা তিঙন্ত উভয়ই হইতে পারে।

১০০। গচ্ছৎ

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | গচ্ছৎ | গচ্ছন্তী | গচ্ছন্তি |

ভ্বাদির, দিবাদির ও চুরাদির উত্তর শতৃ-যোগে নিষ্পন্ন প্রাতিপদিকের রূপ এইপ্রকার।

১০১। অভ্যস্ত ধাতুর উত্তর শতৃ-যোগে নিষ্পন্নের রূপ :—

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | দদৎ | দদতী | দদতি, দদন্তি |

১০২। অদাদির, হ্বাদির, রুধাদির, তনাদির ও ক্র্যাদির উত্তর শতৃ-যোগে নিষ্পন্নের রূপ ( ৯৭ দেখ ) :—

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | অদৎ | অদতী | অদন্তি |

১০৩। দকারান্ত হৃদ্ ( heart )

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | হৃৎ | হৃদী | হৃন্দি |

অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গ সুহৃদ্ শব্দের ন্যায়।

১০৪। অন্-ভাগান্ত নামন্

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | নাম | নাম্নী, নামনী | নামানি |
| সম্বুদ্ধি | নাম, নামন্ | | |

অন্যান্য বিভক্তিতে 'মহিমন্' শব্দের ন্যায়।

সামন্, প্রেমন্, ধামন্ ও ব্যোমন্ প্রভৃতির এই রূপ।

---

১০৪-১০৭। সম্বুদ্ধৌ নপুংসকানাং নলোপো বা। 'হে ব্রহ্মন্' বা 'হে ব্রহ্ম', 'হে নামন্' বা 'হে নাম'।

১০৫। বিরামে ও ব্যঞ্জনাদি বিভক্তিতে অহন্ শব্দের ন্-স্থানে স্ হয়।

অহঃ অহ্নী-অহনী অহানি। অহোভ্যাম্। অহোভিঃ। অহঃসু।

অন্যান্য বিভক্তিতে নামন্ শব্দের ন্যায়।

১০৬। কর্মন্ ( কাজ )

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | কর্ম | কর্মণী | কর্মাণি |
| সম্বুদ্ধি | কর্ম, কর্মন্ | | |

অন্যান্য বিভক্তিতে আত্মন্ শব্দের ন্যায়।

অর্বন্, বর্ত্মন্ ( পথ ), চর্মন্, ভস্মন্, বর্মন্, জন্মন্, ব্রহ্মন্ প্রভৃতি যে সকল শব্দের অন্-ভাগের অকার সংযোগান্ত বকারে বা সংযোগান্ত মকারে যুক্ত থাকে, তাহাদের এই রূপ।

১০৭। ইন্-ভাগান্ত গুণিন্

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | গুণি | গুণিনী | গুণীনি |
| সম্বুদ্ধি | গুণি, গুণিন্ | | |

অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গবৎ।

১০৮। অস্-ভাগান্ত পয়স্

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | পয়ঃ | পয়সী | পয়াংসি |

অন্যান্য বিভক্তিতে বেধস্ শব্দের ন্যায়।

মনস্, চেতস্, তমস্, যশস্, রজস্, বক্ষস্, বাসস্, ছন্দস্, অম্ভস্, সরস্ ও গরীয়স্ প্রভৃতির এই রূপ।

বিদ্বস্

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | বিদ্বৎ | বিদুষী | বিদ্বাংসি |

অন্যান্য বিভক্তিতে পুংবৎ ( ৮।৮৭ )।

১০৯। ইস্-ভাগান্ত হবিস্ ( ঘৃত, হোমদ্রব্য )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | হবিঃ | হবিষী | হবীংষি |
| তৃতীয়া | হবিষা | হবির্ভ্যাম্ | হবির্ভিঃ |
| চতুর্থী | হবিষে | ,, | হবির্ভ্যঃ |
| পঞ্চমী | হবিষঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | হবিষোঃ | হবিষাম্ |
| সপ্তমী | হবিষি | ,, | হবিঃষু |

জ্যোতিস্, সর্পিস্ ও বর্হিস্ প্রভৃতির এই রূপ।

১১০। উস্-ভাগান্ত ধনুস্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা-দ্বিতীয়া | ধনুঃ | ধনুষী | ধনূংষি |
| তৃতীয়া | ধনুষা | ধনুর্ভ্যাম্ | ধনুর্ভিঃ |
| চতুর্থী | ধনুষে | ,, | ধনুর্ভ্যঃ |
| পঞ্চমী | ধনুষঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | ধনুষোঃ | ধনুষাম্ |
| সপ্তমী | ধনুষি | ,, | ধনুঃষু |

আয়ুস্, চক্ষুস্, বপুস্, যজুস্ প্রভৃতির রূপ এই প্রকার।

---

## অনুশীলন ২৪

(ক) কিং ময়া দারুণং কর্ম কৃতম্। ক্ষত্রিয়াণাং বলং তেজো ব্রাহ্মণানাং বলং ক্ষমা। নভসো ভূষণং চন্দ্রঃ। ধর্ম্যাৎ হি যুদ্ধাৎ শ্রেয়ঃ অন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে (সন্ধি)। উত্থায় হৃদি লীয়ন্তে দরিদ্রাণাং মনোরথাঃ। রক্ষসাং (of *Rākṣasas*) নিহতানি আসন্ সহস্রাণি চতুর্দশ (সন্ধি)। অন্তর্বহির্যদি হরিস্তপসা ততঃ কিম্? নান্তর্বহির্যদি হরিস্তপসা ততঃ কিম্? অহ্না অনুবাকোঽধীতঃ। হিতং মনোহারি চ দুর্লভং বচঃ। গায়ত্রী ছন্দসাং মাতা। পয়সা জুহোতি। অহনি অহনি ভূতানি (animals) গচ্ছন্তি যমমন্দিরম্ (সন্ধি)। ন তত্র চক্ষুর্গচ্ছতি, ন বাগ্ গচ্ছতি, নো মনঃ। চক্ষুষা হি রূপাণি পশ্যন্তি। হবিষা অভিবর্ধতে বহ্নিঃ। ক্ষাত্রাৎ বলাৎ ব্রহ্মবলং গরীয়ঃ। সংহত্য অর্থম্ অভিদধতি (১মা বহু ব.) পদানি বাক্যম্।

(খ) সেই গ্রামে পাঁচ হাজার বাড়ী (বেশ্মন্, সদ্মন্) ছিল। আমি তোমাকে দিব্য চক্ষু দিতেছি। রাম বহু রাক্ষসকে (রক্ষস্) বধ করিয়াছিলেন (জঘান)। কীটও পুষ্পের (সুমনস্) সঙ্গহেতু সাধুদের শিরে আরোহণ করে (আরোহতি, সকর্মক)। গরুর, মহিষের ও ছাগলের চর্মদ্বারা জুতা নির্মিত হয়।

(গ) We see with eyes. Drink this water (পয়স্). The good (শ্রেয়স্) and the pleasant (প্রেয়স্) come to man. He read grammar for seven days (অহন্). This is the beautiful lake (সরস্) Dvaitavana.

(ঘ) শুদ্ধ কর:—যো ব্রহ্মং জানাতি সো ব্রাহ্মণঃ। যঃ সাধুং কর্মং করোতি স সুখী ভবতী। যোধাঃ ধনূংসি গৃহীত্বা যুদ্ধায় যান্তি। স্বাধ্যায়-বিরোধিনং কর্ম নাচরেৎ বিদ্যার্থী।

(ঙ) পুংলিঙ্গে, স্ত্রীলিঙ্গে ও ক্লীবলিঙ্গে নিম্নলিখিত শব্দগুলির প্রথমার দ্বিবচনের ও দ্বিতীয়ার বহুবচনের রূপ লিখ:—

গুণিন্, সুকর্মন্, দদৎ, গচ্ছৎ, প্রাচ্ ও তির্যচ্।

———

## সর্বনাম

১১১। সর্বপ্রভৃতি **সর্বনাম**।

সর্ব, বিশ্ব, উভ, উভয়, ডতর, ডতম, অন্য, অন্যতর, ইতর, ত্বৎ, ত্ব, নেম, সম, সিম। পূর্বপরাবরদক্ষিণোত্তরাপরাধরাণি দিগ্‌দেশকালেষু, স্বম্ আত্মাত্মীয়য়োঃ, অন্তরং বহির্যোগোপসংব্যানয়োঃ। ত্যদ্, তদ্, যদ্, এতদ্, ইদম্, অদস্, এক, দ্বি, যুষ্মদ্, অস্মদ্, ভবতু, কিম্। সর্বাদয়ঃ পঞ্চত্রিংশৎ।

১১২। যে সকল সমস্তপদের অন্তভাগ সর্বনাম, তাহারাও সর্বনাম।

১১৩। 'সর্বনাম' এই শব্দটির যোগার্থ (derivative meaning) 'সর্বেষাং নাম'। সর্ব, বিশ্ব ও সম এই তিনটি শব্দের অর্থ "সকল (all)", এইজন্য ইহারা 'সর্বেষাং নাম'। আবার সকলেই নিজকে অস্মদ্ শব্দদ্বারা নির্দেশ করে, সকল সম্বোধ্য পদার্থেই যুষ্মদ্ শব্দ প্রযুক্ত হয়, যদ্, তদ্ প্রভৃতি শব্দও সমস্ত পদার্থেই প্রযুক্ত হয, এই হিসাবে ইহারাও 'সর্বেষাং নাম'। কিন্তু এই সর্বাদিগণে পঠিত সকল নামই এইরূপ নহে।

১১৪। সংজ্ঞা বা উপসর্জন ( =গুণীভূত, subordinate ) হইলে সর্বাদির সর্বনাম-সংজ্ঞা হয় না। সর্বায় দেহি=শিবকে বা সর্ব-নামক ব্যক্তিকে দাও; সর্বস্মৈ দেহি—সকলকে দাও; অতিক্রান্তঃ সর্বম্ অতিসর্বঃ, তস্মৈ অতিসর্বায় দেহি।

১১৫। বহুব্রীহিতে, তৃতীয়া-সমাসে ( ও তৃতীয়া-সমাসার্থ বাক্যে ) এবং দ্বন্দ্বে সর্বাদির সর্বনাম-সংজ্ঞা হয় না। কিন্তু দ্বন্দ্বে জস্ ( ১মার বহুবচনে ) বিভক্তিতে সর্বাদির বিকল্পে সর্বনাম-সংজ্ঞা হয়। 'প্রিয়ঃ সর্বো যস্য তস্মৈ'—'প্রিয়সর্বায়'। 'মাসেন পূর্বঃ মাসপূর্বঃ তস্মৈ'—'মাসপূর্বায়' বা 'মাসেন পূর্বায়'।

---

১১১-১২। সর্বাদীনি সর্বনামানি। তদন্তস্যাপি ইয়ং সংজ্ঞা।

১১৪। সংজ্ঞোপসর্জনীভূতানাং সর্বনাম-সংজ্ঞা ন ভবতি।

১১৫। ন বহুব্রীহৌ, তৃতীয়া-সমাসে, দ্বন্দ্বে চ, বিভাষা জসি। তৃতীয়া-সমাসার্থবাক্যেঽপি ন। বিভাষা দিক্-সমাসে বহুব্রীহৌ। দিঙ্-নামান্যন্তরালে ( বহুব্রীহিঃ ), দক্ষিণস্যাঃ পূর্বস্যাশ্চ দিশোরন্তরালং দক্ষিণ-পূর্ব দিক্, তস্যৈ দক্ষিণ-পূর্বস্যৈ দক্ষিণ-পূর্বায়ৈ বা।

পূর্বে চ অপরে চ তেষাং পূর্বাপরাণাম্। বর্ণাশ্রমেতরাণাম্ নো ব্রূহি ধর্মান্ অশেষতঃ। বর্ণাশ্চ আশ্রমাশ্চ ইতরে চ তেষাম্—বর্ণাশ্রমেতরাণাম্। কিন্তু বর্ণাশ্চ আশ্রমাশ্চ ইতরে চ 'বর্ণাশ্রমেতরাঃ' বা 'বর্ণশ্রমেতরে'।

প্রশ্ন। 'ইংরেজি প্রোনাউন্ (pronoun) এবং সংস্কৃত সর্বনাম ঠিক এক নহে' এই বাক্যটি ন্যায্য কি না, বিচার কর।

১১৬। 'যে সকল শব্দ বিশেষ্যের (noun) পরিবর্তে ব্যবহৃত হয়, উহারা সর্বনাম,' সংস্কৃত সর্বনাম এবং ইংরেজি প্রোনাউন্, এতদুভয়ের মধ্যে কাহারও এইরূপ লক্ষণ (definition) হইতে পারে না। কয়েকটি মাত্র সর্বনাম বিশেষ্যের (noun) পরিবর্তে ব্যবহৃত হয়। অযোধ্যায়াং দশরথো নাম নৃপতির্বভূব, তস্য চত্বারঃ পুত্রা বভূবুঃ, রামস্তেষাং জ্যেষ্ঠঃ। এখানে 'তস্য' পদটি 'দশরথস্য' পদের এবং 'তেষাম্' পদটি 'চতুর্ণাং পুত্রাণাম্' এই পদদ্বয়ের পরিবর্তে বসিয়াছে, এইরূপ বলা চলে।

১১৭। সর্বনামের মধ্যে অধিকাংশ অকারান্ত। তদাদির মধ্যে এগারটি অকারান্ত নহে, কিন্তু বিভক্তি পরে থাকিলে, তদাদির মধ্যেও কয়েকটী অকারান্ত হইয়া যায়—ত্যাদ্, তদ্, যদ্, এতদ্, দ্বি ও কিম যথাক্রমে ত্য, ত, য, এত, দ্ব ও ক হয়। এই সকল অকারান্ত সর্বনামের রূপ প্রায় সর্বশব্দের ন্যায়।

১১৮। সর্ব (all, whole ; স্ত্রীলিঙ্গে সর্বা )

পুংলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | সর্বঃ | সর্বৌ | সর্বে |
| দ্বিতীয়া | সর্বম্ | „ | সর্বান্ |
| তৃতীয়া | সর্বেণ | সর্বাভ্যাম্ | সর্বৈঃ |
| চতুর্থী | সর্বস্মৈ | „ | সর্বেভ্যঃ |

১১৬। 'It is a very insufficient definition of the pronoun to say that it saves the repetition of the noun, being wholly inapplicable to interrogatives and to the indefinite pronouns.'

১১৭। ত্যদাদীনাম্ অঃ ( বিভক্তৌ ), কিমঃ কঃ।

| | | | |
|---|---|---|---|
| পঞ্চমী | সর্বস্মাৎ | সর্বাভ্যাম্ | সর্বেভ্যঃ |
| ষষ্ঠী | সর্বস্য | সর্বয়োঃ | সর্বেষাম্ |
| সপ্তমী | সর্বস্মিন্ | „ | সর্বেষু |

স্ত্রীলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | সর্বা | সর্বে | সর্বাঃ |
| দ্বিতীয়া | সর্বাম্ | „ | „ |
| তৃতীয়া | সর্বয়া | সর্বাভ্যাম্ | সর্বাভিঃ |
| চতুর্থী | সর্বস্যৈ | „ | সর্বাভ্যঃ |
| পঞ্চমী | সর্বস্যাঃ | „ | „ |
| ষষ্ঠী | সর্বস্যাঃ | সর্বয়োঃ | সর্বাসাম্ |
| সপ্তমী | সর্বস্যাম্ | „ | সর্বাসু |

ক্লীবলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | সর্বম্ | সর্বে | সর্বাণি |

অন্যান্য বিভক্তিতে পুংবৎ।

পুংলিঙ্গে পাঁচটি, স্ত্রীলিঙ্গে পাঁচটি এবং ক্লীবলিঙ্গে চারটি পদে 'সর্ব' শব্দের রূপে বৈশিষ্ট্য আছে। অন্যান্য বিভক্তিতে 'সর্ব' শব্দ পুংলিঙ্গে 'মনুজ,' স্ত্রীলিঙ্গে 'শ্রদ্ধা' এবং ক্লীবলিঙ্গে 'ফল' শব্দের ন্যায়। 'সর্বাভ্যাম্' 'সর্বয়োঃ' এই পদ দুইটি তিন লিঙ্গেই হইতে পারে।

বিশ্ব, উভ, উভয়, ত্ব, নেম, সম ও সিম শব্দের রূপ সর্ব শব্দের ন্যায়।

১১৯। বিশ্ব ( all, স্ত্রীলিঙ্গে বিশ্বা ) লৌকিক সংস্কৃতে বিশ্ব শব্দের প্রয়োগ বিরল। নমঃ আদিত্যেভ্যো বিশ্বেভ্যশ্চ দেবেভ্যঃ।

১২০। উভ ( both , স্ত্রীলিঙ্গে উভা ) শব্দ নিত্য দ্বিবচনান্ত। সন্ন্যাসঃ কর্মযোগশ্চ নিঃশ্রেয়সকরৌ উভৌ ( সন্ধি কর )। দ্বিবচনের বিভক্তি পরে

বিদ্যমান থাকিলেই 'উভ' ( ও 'উভা' ) প্রযুক্ত হয়, ঐ বিভক্তির লোপ হইলে 'উভয়' প্রযুক্ত হয়। উভয়োঃ পুত্রঃ—উভয়পুত্রঃ, উভাভ্যাং পক্ষাভ্যাং বিনীতনিদ্রাঃ—উভয়পক্ষবিনীতনিদ্রাঃ, উভ+ত্র—উভয়ত্র, উভ+তস্—উভয়তঃ।

১২১। উভয় ( a pair, a couple ; স্ত্রী উভয়ী )। কেহ কেহ বলেন, ইহার দ্বিবচন নাই। এতদ্ উভয়ং বিচার্য পশ্য, উভয়ে দেব-মনুষ্যাঃ অনিশং সুখম্ ইচ্ছন্তি। 'উভয়ী' শব্দের রূপ নদীবৎ।

১২২। ডতর-প্রত্যয়ান্ত ও ডতম-প্রত্যয়ান্ত শব্দ সর্বনাম। ইহাদের এবং 'অন্য', 'অন্যতর', 'ইতর' এই পাঁচটির রূপ সর্ব শব্দের ন্যায়, কেবল ক্লীবলিঙ্গে প্রথমার একবচনে ও দ্বিতীয়ার একবচনে তকারান্ত পদ হয়, এই মাত্র বিশেষ—কতরৎ, কতমৎ, অন্যৎ, অন্যতরৎ, ইতরৎ। 'একতর' ও 'অন্যতম' শব্দের ক্লীবলিঙ্গে প্রথমার ও দ্বিতীয়ার একবচনে 'একতরম্' ও 'অন্যতমম্' হয়। অনয়োঃ সত্ত্বয়োঃ কতরৎ (which) বলীয়ঃ ? কৃষ্ণং বিনা অন্যৎ শরণং নাস্তি।

ত্বৎ, ত্ব, নেম, সম ও সিম শব্দের প্রয়োগ অতি বিরল।

---

## অনুশীলন ২৫

(ক) সর্বে ব্রাহ্মণাঃ প্রহৃষ্টমনসঃ তস্য পৃষ্ঠতো যযুঃ। অথ কর্ণঃ অন্যৎ ধনুরাদায় ভীমসেনম্ ইষুভিশ্ছাদয়ামাস। ত্বাম্ ঋতে শরণং ( —রক্ষিতৃ ) নান্যৎ, কৃপাং কুরু নরোত্তম। সমানাঃ সন্ধ্যক্ষরাশ্চ উভয়ে বর্ণাঃ স্বরাঃ। সর্বাণি ভূতানি ব্রহ্মণঃ সমুৎপদ্যন্তে। সর্বেষাং চ দেবানাং সর্বেষাং চ ভূতানাং স্রষ্টা

---

১২২। কতর ( কিম্+ডতর ), যতর ( যদ্+ডতর ), ততর ( তদ্+ডতর ), একতর ( এক+ডতর ); এইরূপ কতম, যতম, ততম, একতম ( ডতম-প্রত্যয় )। অন্যতর (either of two) ও অন্যতম (any one of many) ডতর-ডতম-প্রত্যয়ান্ত নহে। অন্যতর সর্বনাম, অন্যতম সর্বনাম নহে।

অদড্ ডতরাদিভ্যঃ পঞ্চভ্যঃ ৪।৪৭-৪৮ ( পাদটীকা )। অন্যতমশব্দস্য তু 'অন্যতমম্' ইত্যেব। একতরাৎ প্রতিষেধো বক্তব্যঃ।

ঈশ্বরঃ। ইদং প্রেয়ঃ (dearer) অস্মাৎ সর্বস্মাৎ। পরমাত্মা সর্বস্য অধিপতিঃ, পরমাত্মা সর্বমিদং প্রশাস্তি। স সর্বেষু তীর্থেষু স্নাতো ভবতি, যঃ সর্বভূতেষু অভয়ং দদাতি। সর্বাভ্যো দেবতাভ্যো নমঃ। অনয়োর্যতরঃ ব্রাহ্মণঃ স যজতু। এষাং কতমঃ শাক্তঃ? এষাং যতমশ্ছাত্রস্ততমঃ পঠতু। প্রকৃতিং পুরুষঞ্চৈব বিদ্ধি অনাদী উভৌ অপি (সন্ধি)। মনুষ্যস্য কথঞ্চন (কোন প্রকারেই) অমরত্বং নাস্তি, সর্বেণ অবশ্যং মর্তব্যম্। সেনয়োরুভয়োর্মধ্যে রথং স্থাপয় মেঽচ্যুত। অহমাত্মা হি লোকানাং বিশ্বেষাং পাণ্ডু-নন্দন।

(খ) ধর্মে সকল প্রতিষ্ঠিত (আছে)। সকল দেবতা তাঁহাকে প্রণাম করেন। মহামায়া এই (ইদং) সমস্ত সৃষ্টি করেন, এই সমস্ত রক্ষা করেন, এই সমস্ত সংহার করেন। ভগবান্ সকল দেহে আছেন। সকল বেদে ঈশ্বর কীর্তিত হন। ইহারা (ইমে) সকলেই যুদ্ধবিশারদ। ইহাদের মধ্যে কে (কতম) সর্বাপেক্ষা বুদ্ধিমান্? তাহারা উভয়েই (উভ) জানে না (ন বিজানীতঃ)।

(গ) All oceans and all mountains have been created by God. Both angels and men desire happiness. All things proceed from Nārāyana. *Praṇava* is the best of all *mantras*. I think (মন্যে) all this is true (ঋত). Who is the strongest of these boys? He is dearer to me than all else.

---

১২৩। পূর্ব (eastern, ancient, carlier; স্ত্রী পূর্বা)

পূর্বাদি নয়টির (৪।১১১) রূপ প্রায় সর্বশব্দের ন্যায়; কেবল পুংলিঙ্গে প্রথমার বহুবচনে, এবং পুংলিঙ্গে ও ক্লীবলিঙ্গে পঞ্চমীর একবচনে ও সপ্তমীর একবচনে বিকল্পে মনুজ শব্দের ন্যায়।

---

১২৩। বিভাষা জসি (সর্বনামানি) প্রথমচরমতয়াল্পার্ধকতিপয়নেমাশ্চ, পূর্বপরাবরদক্ষিণোত্তরাপরাধরাণি (ব্যবস্থায়ামসংজ্ঞায়াম্), স্বম্ (অজ্ঞাতিধনাখ্যায়াম্), অন্তরম্ (বহির্যোগোপসংব্যানযোঃ)॥ ইহারা জস্ বিভক্তিতে বিকল্পে সর্বনাম-সংজ্ঞক হয়। ৪।১১৫ পাদটীকা দেখ।

পুংলিঙ্গে ১মা বহুব.—পূর্বাঃ, পূর্বে। পুংলিঙ্গে ও ক্লীবলিঙ্গে ৫মী ১ব.—পূর্বাৎ, পূর্বস্মাৎ; ৭মী ১ব.—পূর্বস্মিন্, পূর্বে।

স্ত্রীলিঙ্গে অবিকল সর্ব শব্দের ন্যায়।

পর, অবর, দক্ষিণ, উত্তর, অপর, অধর, স্ব, অন্তর—এই সকল সর্বনামের রূপ পূর্ব শব্দের ন্যায়।

১২৪। দিগ্-দেশ-কাল-বাচক পূর্ব, পর, অবর, দক্ষিণ, উত্তর, অপর ও অধর শব্দ সর্বনাম। 'পশ্চিম' শব্দ সর্বনাম নহে। অপরস্যাং দিশি—পশ্চিমায়াং দিশি। দিগ্দেশকাল-বাচক না হইলে, ইহারা সর্বনাম হয় না—দক্ষিণাঃ গাথকাঃ ( কুশলাঃ ইত্যর্থঃ ), অধরে অলক্তকরাগঃ, উত্তরে ( reply ) প্রত্যুত্তরে চ শক্তঃ। 'উত্তরাঃ কুরবঃ' সংজ্ঞা বলিয়া 'উত্তর' সর্বনাম নহে।

১২৫। 'স্ব' শব্দ আত্মা ও আত্মীয় অর্থে সর্বনাম; জ্ঞাতি ও ধন অর্থে সর্বনাম নহে। স্বস্মিন্ কর্মণ্যভিরতঃ সংসিদ্ধিং লভতে নরঃ, তদ্ দৃষ্ট্বা স মুনিস্বতঃ স্বং (himself) মেনে সিদ্ধ-তাপসম্। স্বায় দীয়তাম্ ( জ্ঞাতয়ে ইত্যর্থঃ ), স্বায় ( =ধনায় ) স্পৃহয়তি—এই দুই স্থলে 'স্বস্মৈ' হইবে না।

১২৬। বাহ্য ও পরিধানীয় অর্থে 'অন্তর' সর্বনাম। অন্তরে অন্তরাঃ বা ( =বাহ্যাঃ ) গৃহাঃ, অন্তরে অন্তরাঃ বা ( =পরিধানীয়াঃ ) শাটকাঃ।

---

ঙসিঙ্যোঃ স্মাৎস্মিনৌ ( অদন্তাৎ সর্বনাম্নঃ ),—সর্বস্মাৎ, যস্মাৎ, তস্মাৎ, কস্মাৎ; সর্বস্মিন্, যস্মিন, তস্মিন্, কস্মিন্। পূর্বাদিভ্যো নবভ্যো বা—পূর্বস্মাৎ, পূর্বাৎ; পূর্বস্মিন্, পূর্বে; পরস্মাৎ, পরাৎ; পরস্মিন্, পরে; দক্ষিণস্মাৎ, দক্ষিণাৎ; দক্ষিণস্মিন্, দক্ষিণে; ইত্যাদি।

১২৪। ক্ষীণাঃ পরে, অপরে প্রত্যবতিষ্ঠন্তে প্রভৃতি বাক্যে পর ও অপর শব্দ সর্বনাম। দেশবাচিতয়া ব্যবস্থাবিষয়য়োরেব পরাপর-শব্দয়োঃ উপচারাৎ শত্রৌ প্রতিবাদিনি চ প্রয়োগঃ।

১২৫। স্বমজ্ঞাতি-ধনাখ্যায়াম্। স্বঃ স্যাৎ পুংস্যাত্মনি জ্ঞাতৌ ত্রিষাত্মীয়েঽস্ত্রিয়াং ধনে—আত্মা ও জ্ঞাতি অর্থে স্ব পুংলিঙ্গ, আত্মীয় অর্থে স্ব ত্রিলিঙ্গ, ধন অর্থে অস্ত্রীলিঙ্গ।

১২৬। অন্তরং বহির্যোগোপসংব্যানয়োঃ ইতি গণসূত্রে 'অপুরি' ইতি বক্তব্যম্, অন্তরায়াং পুরি।

## অনুশীলন ২৬

(ক) পূর্বে বিদ্বাংসঃ এবমাহুঃ। পূর্বেষাং মহর্ষীণাম্ এতন্মতম্। পূর্বে সমুদ্রে মহৎ যুদ্ধম্ অভূৎ। যাজ্ঞবল্ক্যঃ স্বমেব ব্রহ্মচারিণম্ উবাচ। স্বাশ্চ অন্যে চ সন্তম্ আম্রিয়ন্তে। স্বে মহিম্নি প্রতিষ্ঠিতং ব্রহ্ম। সর্ব এব স্বস্যাঃ প্রকৃতেঃ সদৃশং চেষ্টতে। অপরে বদন্তি। অস্য দক্ষিণে কর্ণে জপতি। পরঃ (earlier) শ্রীহর্ষঃ, অপরো (later) ভোজদেবঃ। অপরং ভবতো জন্ম, পরং জন্ম বিবস্বতঃ। স্বে স্বে কর্মণি অভিরতঃ সংসিদ্ধিং লভতে নরঃ (সন্ধি)। ক্রম-সাম্যমতাং কিমন্তরং যদি বায়ৌ দ্বিতয়েঽপি তে চলাঃ। পূর্বে বয়সি (in early youth) যঃ শান্তঃ স শান্ত ইতি মে মতিঃ।

(খ) There is cold water in the eastern tank. Others say. The ancient seers were long-lived. The sun sets in the west. *Yama* is the master of the south. He has much money (স্ব) but he does not give anything to his kinsman (স্ব).

---

১২৭। তদ্ (ত), এতদ্ (এত), যদ্ (য), কিম্ (ক)

পুংলিঙ্গ

তদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | সঃ | তৌ | তে |
| দ্বিতীয়া | তম্ | ,, | তান্ |
| তৃতীয়া | তেন | তাভ্যাম্ | তৈঃ |
| চতুর্থী | তস্মৈ | ,, | তেভ্যঃ |
| পঞ্চমী | তস্মাৎ | ,, | ,, |
| ষষ্ঠী | তস্য | তয়োঃ | তেষাম্ |
| সপ্তমী | তস্মিন্ | ,, | তেষু |

১২৭। ত্যদাদেঃ সম্বোধনং নাস্তীত্যুৎসর্গঃ—সর্বনামগণে পঠিত ত্যদ, তদ, যদ প্রভৃতির সম্বোধন নাই এইটি সাধারণ নিয়ম। উৎসর্গ=সাধারণ নিয়ম।

## পুংলিঙ্গ

### এতদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | এষঃ | এতৌ | এতে |
| দ্বিতীয়া | এতম্ ( এনম্ )* | এতৌ ( এনৌ ) | এতান্ ( এনান্ ) |
| তৃতীয়া | এতেন ( এনেন ) | এতাভ্যাম্ | এতৈঃ |
| চতুর্থী | এতস্মৈ | ,, | এতেভ্যঃ |
| পঞ্চমী | এতস্মাৎ | ,, | ,, |
| ষষ্ঠী | এতস্য | এতয়োঃ (এনয়োঃ) | এতেষাম্ |
| সপ্তমী | এতস্মিন্ | ,, ,, | এতেষু |

### যদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | যঃ | যৌ | যে |
| দ্বিতীয়া | যম্ | ,, | যান্ |
| তৃতীয়া | যেন | যাভ্যাম্ | যৈঃ |
| চতুর্থী | যস্মৈ | ,, | যেভ্যঃ |
| পঞ্চমী | যস্মাৎ | ,, | ,, |
| ষষ্ঠী | যস্য | যয়োঃ | যেষাম্ |
| সপ্তমী | যস্মিন্ | ,, | যেষু |

---

* অন্বাদেশে অর্থাৎ কথিতানুকথনে দ্বিতীয়ার এক-দ্বি-বহু-বচনে, তৃতীয়ার একবচনে এবং ষষ্ঠী-সপ্তমীর দ্বিবচনে ইদম্ ও এতদ্ শব্দের স্থানে 'এন' হয়। কিছু বিধান করিয়া অন্য কিছু বিধান করিতে হইলে 'এন' হয়। ইমং ছাত্রং ব্যাকরণম্ অধ্যাপয়, অথো এনং কাব্যমপি। এতেন বিপ্রেণ রাত্রিরধীতা, অথো এনেন অহরপ্যধীতম্। এতয়োঃ বিপ্রয়োঃ শোভনং শীলম্, অথৈনয়োঃ রূপমপি। এতয়োঃ গ্রাময়োস্তন্তবায়াঃ বসন্তি, অথৈনয়োঃ কুম্ভকারাঃ অপি। ( ইদমেতদোঃ অন্বাদেশে ) দ্বিতীয়াটৌস্স্বেনঃ। দ্বিতীয়া+টা+ওস্=দ্বিতীয়াটৌস্, 'দ্বিতীয়াটৌস্' শব্দের ৭মীর বহুবচন=দ্বিতীয়াটৌস্সু।

## পুংলিঙ্গ

### কিম্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | কঃ | কৌ | কে |
| দ্বিতীয়া | কম্ | ,, | কান্ |
| তৃতীয়া | কেন | কাভ্যাম্ | কৈঃ |
| চতুর্থী | কস্মৈ | ,, | কেভ্যঃ |
| পঞ্চমী | কস্মাৎ | ,, | ,, |
| ষষ্ঠী | কস্য | কয়োঃ | কেষাম্ |
| সপ্তমী | কস্মিন্ | ,, | কেষু |

## স্ত্রীলিঙ্গ

### তদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | সা | তে | তাঃ |
| দ্বিতীয়া | তাম্ | ,, | ,, |
| তৃতীয়া | তয়া | তাভ্যাম্ | তাভিঃ |
| চতুর্থী | তস্যৈ | ,, | তাভ্যঃ |
| পঞ্চমী | তস্যাঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | তয়োঃ | তাসাম্ |
| সপ্তমী | তস্যাম্ | ,, | তাসু |

### এতদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | এষা | এতে | এতাঃ |
| দ্বিতীয়া | এতাম্ (এনাম্) | এতে ( এনে ) | এতাঃ (এনাঃ) |
| তৃতীয়া | এতয়া ( এনয়া ) | এতাভ্যাম্ | এতাভিঃ |

স্ত্রীলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| চতুর্থী | এতস্যৈ | এতাভ্যাম্ | এতাভ্যঃ |
| পঞ্চমী | এতস্যাঃ | ,, | ,, |
| ষষ্ঠী | ,, | এতয়োঃ (এনয়োঃ) | এতাসাম্ |
| সপ্তমী | এতস্যাম্ | ,, ,, | এতাসু |

যদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | যা | যে | যাঃ |
| দ্বিতীয়া | যাম্ | যে | যাঃ |
| তৃতীয়া | যয়া | যাভ্যাম্ | যাভিঃ |
| চতুর্থী | যস্যৈ | যাভ্যাম্ | যাভ্যঃ |
| পঞ্চমী | যস্যাঃ | যাভ্যাম্ | যাভ্যঃ |
| ষষ্ঠী | যস্যাঃ | যয়োঃ | যাসাম্ |
| সপ্তমী | যস্যাম্ | যয়োঃ | যাসু |

কিম্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | কা | কে | কাঃ |
| দ্বিতীয়া | কাম্ | কে | কাঃ |
| তৃতীয়া | কয়া | কাভ্যাম্ | কাভিঃ |
| চতুর্থী | কস্যৈ | কাভ্যাম্ | কাভ্যঃ |
| পঞ্চমী | কস্যাঃ | কাভ্যাম্ | কাভ্যঃ |
| ষষ্ঠী | কস্যাঃ | কয়োঃ | কাসাম্ |
| সপ্তমী | কস্যাম্ | কয়োঃ | কাসু |

### ক্লীবলিঙ্গ তদ্, যদ্ ও কিম্

| | | | | |
|---|---|---|---|---|
| তদ্—(১মা-২য়া) | তৎ | তে | তানি |
| যদ্— | ,, | যৎ | যে | যানি |
| কিম্— | ,, | কিম্ | কে | কানি |

অন্যান্য বিভক্তিতে পুংবৎ

### ক্লীবলিঙ্গ এতদ্

| | | | |
|---|---|---|---|
| প্রথমা—এতদ্ | এতে | এতানি |
| দ্বিতীয়া—এতৎ (এনৎ) | এতে (এনে) | এতানি (এনানি) |

অন্যান্য বিভক্তিতে পুংবৎ

প্রশ্ন। তদ্, যদ্, এতদ্ ও কিম্ শব্দের রূপের সহিত সর্বশব্দের রূপের তুলনা কর।

১২৮। ত্যদ্‌শব্দের প্রয়োগ অতি বিরল, রূপ তদ্ শব্দের ন্যায়।

১২৯। বিভক্ত্যন্ত কিম্ শব্দের উত্তর চিৎ, চন বা অপি শব্দ প্রযুক্ত হয়। কস্যচিৎ মহীপতেঃ, কস্মিংশ্চিৎ বনে; মিথিলায়াং প্রদীপ্তায়াং ন মে দহ্যতি কিঞ্চন ( ন মে কিঞ্চিৎ প্রদহ্যতে ); ন সর্ববিৎ কোঽপি।

'একটা' 'একটি' প্রভৃতির অনুবাদে বিভক্ত্যন্ত কিম্ এর উত্তর 'চিৎ', 'চন' বা 'অপি' প্রযুক্ত হয়। একটা কথা আছে—অস্তি কিঞ্চিৎ বক্তব্যম্।

---

## অনুশীলন ২৭

(ক) তস্মাৎ ( সেই জন্য ) ত্বং শোচিতুং নার্হসি। এতান্ অজিত্বা সময়ে নৈব প্রাপ্যো জয়দ্রথঃ। কিং করোমি, ক্ব ( কোথায় ) গচ্ছামি? কাম্

---

১২৯। কোন কোন বৈয়াকরণের মতে চিৎ ও চন প্রত্যয়।

অত্রভবতীম্ ( =পূজ্যাম্ ) অবগচ্ছামি? এতে মম পুত্রাঃ শাস্ত্রবিমুখাঃ। ন হি কল্যাণকৃৎ কশ্চিদ্ দুর্গতিং তাত গচ্ছতি। যদেব * রোচতে যস্মৈ, ভবেত্তৎ তস্য সুন্দরম্। এষ মম মিত্রম্। কশ্চিৎ তাপসঃ তপোবনং বিবেশ। যস্যার্থাস্তস্য মিত্রাণি। এষা মে কনীয়সী স্বসা। কদা গমিষ্যসি? এষ গচ্ছামি ( এই যাচ্ছি )। এতয়োর্মধ্যে গুণাধিকঃ কঃ? ধন্যাঃ প্রজাঃ, যাসাং ভবান্ পালকঃ। তদেব যুক্তং ভৈষজ্যং যদ্ আরোগ্যায় কল্পতে।

(খ) ধন্য কে? যিনি পরোপকারী। বদ্ধ কে? যিনি বিষয়ানুরক্ত। মুক্ত কে? যিনি বিষয়ে বিরক্ত। এই বাক্য শুনিয়া পুরন্দর বলিলেন: পরোপকারীদের ইহাই স্বভাব। বুদ্ধি যার, বল তার। আচার্য্য, পাণ্ডু-পুত্রদের এই মহতী চমূ দর্শন করুন। আমি ইহাদিগকে বধ করিতে ইচ্ছা করি ( হন্তুম্ ইচ্ছামি ) না। তোমার ( তোমাতে—ত্বয়ি ) ইহা সাজে না ( ন উপপদ্যতে )। যে দেবী সর্বভূতে শক্তিরূপে আছেন, তাঁহাকে নমস্কার, তাঁহাকে নমস্কার, তাঁহাকে নমস্কার, নমস্কার, নমস্কার।

(গ) Hṛṣikeśa told him. No one ( কশ্চিৎ ) can bring about its destruction. Therefore ( তস্মাৎ ) you should not grieve for anything ( শোচিতুম্ অর্হসি ). Those who cook for themselves ( আত্মকারণাৎ ) eat ( ভুঞ্জতে ) sin only. The vulgar people ( ইতরো জনঃ ) do what great men do. Why ( কস্মাৎ ) has the divine ( ভগবৎ ) Mukunda gone to Vraja from his father's house ( গেহ )?

* যত্তদোর্নিত্যসম্বন্ধঃ। 'বুদ্ধির্যস্য, বলং তস্য', 'যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ' প্রভৃতি স্থলে বাক্যের পূর্বাংশে যদ্ আছে বলিয়া পরভাগে তদ্ বা তদর্থক শব্দ দিতে হয়।

## ১৩০। ইদম্ ( this )

### পুংলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | অয়ম্ | ইমৌ | ইমে |
| দ্বিতীয়া | ইমম্ ( এনম্ ) | ইমৌ ( এনৌ ) | ইমান্ ( এনান্ ) |
| তৃতীয়া | অনেন ( এনেন ) | আভ্যাম্ | এভিঃ |
| চতুর্থী | অস্মৈ | আভ্যাম্ | এভ্যঃ |
| পঞ্চমী | অস্মাৎ | আভ্যাম্ | এভ্যঃ |
| ষষ্ঠী | অস্য | অনয়োঃ (এনয়োঃ) | এষাম্ |
| সপ্তমী | অস্মিন্ | অনয়োঃ (এনয়োঃ) | এষু |

### স্ত্রীলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | ইয়ম্ | ইমে | ইমাঃ |
| দ্বিতীয়া | ইমাম্ ( এনাম্ ) | ইমে ( এনে ) | ইমাঃ ( এনাঃ ) |
| তৃতীয়া | অনয়া ( এনয়া ) | আভ্যাম্ | আভিঃ |
| চতুর্থী | অস্যৈ | আভ্যাম্ | আভ্যঃ |
| পঞ্চমী | অস্যাঃ | আভ্যাম্ | আভ্যঃ |
| ষষ্ঠী | অস্যাঃ | অনয়োঃ ( এনয়োঃ ) | আসাম্ |
| সপ্তমী | অস্যাম্ | অনয়োঃ ( এনয়োঃ ) | আসু |

### ক্লীবলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | ইদম্ | ইমে | ইমানি |
| দ্বিতীয়া | ইদম্ ( এনৎ ) | ইমে ( এনে ) | ইমানি ( এনানি ) |

অন্যান্য বিভক্তিতে পুংলিঙ্গের ন্যায়।

---

১৩০। ( ইদমেতদোরন্বাদেশে ) দ্বিতীয়াটৌস্স্বেনঃ। কিঞ্চিৎ কার্যং বিধাতুমুপাত্তস্য কার্যান্তরং বিধাতুং পুনরুপাদানম্ অন্বাদেশঃ। ( ৪।১২৭ পা. টী., ৯৯ পৃ. দ্রষ্টব্য )।

## ১৩১। অদস্ ( that )

### পুংলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | অসৌ | অমূ | অমী |
| দ্বিতীয়া | অমুম্ | অমূ | অমূন্ |
| তৃতীয়া | অমুনা | অমূভ্যাম্ | অমীভিঃ |
| চতুর্থী | অমুষ্মৈ | অমূভ্যাম্ | অমীভ্যঃ |
| পঞ্চমী | অমুষ্মাৎ | অমূভ্যাম্ | অমীভ্যঃ |
| ষষ্ঠী | অমুষ্য | অমুয়োঃ | অমীষাম্ |
| সপ্তমী | অমুষ্মিন্ | অমুয়োঃ | অমীষু |

### স্ত্রীলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | অসৌ | অমূ | অমূঃ |
| দ্বিতীয়া | অমূম্ | অমূ | অমূঃ |
| তৃতীয়া | অমুয়া | অমূভ্যাম্ | অমূভিঃ |
| চতুর্থী | অমুষ্যৈ | অমূভ্যাম্ | অমূভ্যঃ |
| পঞ্চমী | অমুষ্যাঃ | অমূভ্যাম্ | অমূভ্যঃ |
| ষষ্ঠী | অমুষ্যাঃ | অমুয়োঃ | অমূষাম্ |
| সপ্তমী | অমুষ্যাম্ | অমুয়োঃ | অমূষু |

### ক্লীবলিঙ্গ

| | | | |
|---|---|---|---|
| ১মা-২য়া | অদঃ | অমূ | অমূনি |

অন্যান্য বিভক্তিতে পুংবৎ

---

## অনুশীলন ২৮

(ক) অন্তবন্ত ইমে দেহাঃ। পুরাহম্ ইমং যোগং বিবস্বতে কথিতবান্। অমী সুরসঙ্ঘাস্ত্বাং বিশন্তি। অসৌ নামাহম্ অস্মি ইতি স্বং নাম পরিকীর্তয়েৎ। হিংসারতশ্চ যো নিত্যং নেহাসৌ সুখমেধতে। আম্নায়- ( =বেদ- ) বচনং সত্যম্ ইত্যয়ং লোকসংগ্রহঃ; সুশীলৌ ইমৌ, অথো এনৌ জগৎ মানয়তি। ইদং সরঃ ভ্রমরাঃ সেবন্তে, অথো এনৎ বিহগা অপি। অর্জুনস্য ইমে বাণা নেমে বাণাঃ শিখণ্ডিনঃ।

(খ) পূর্ণ কর :—দুষ্টৌ ইমৌ ( এতৌ বা ) অথ……লোকো নিন্দতি। ধার্মিকা ইমে দেবা অপি…… নমস্যন্তি। এতৎ কুলম্ অর্থিনঃ সেবন্তে অথ …… মিত্রাণি চ।

---

১৩২। 'এক' শব্দের অনেক অর্থ আছে, তন্মধ্যে একসংখ্যা ( one ) অর্থে নিত্য একবচন; এক এব সুহৃদ্ধর্মো নিধনেঽপ্যনুযাতি যঃ। একে বদন্তি—অন্যেরা বলেন, others say. 'এক' শব্দের রূপ 'সব' শব্দের ন্যায়।

দ্বি শব্দ দ্বিবচনান্ত, রূপ পূর্বে ( ৪।২২, ৩৬, ৪৮ ) দেওয়া হইয়াছে।

১৩৩। যুষ্মদ্ ( thou, you )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | ত্বম্ | যুবাম্ | যূয়ম্ |
| দ্বিতীয়া | ত্বাম্, ত্বা | যুবাম্, বাম্ | যুষ্মান্, বঃ |
| তৃতীয়া | ত্বয়া | যুবাভ্যাম্ | যুষ্মাভিঃ |

---

১৩২। একোঽন্যার্থে প্রধানে চ প্রথমে কেবলে তথা। সাধারণে সমানেঽল্পে সংখ্যায়াঞ্চ প্রযুজ্যতে।

১৩৩-৪। ষট্সংজ্ঞকাস্ত্রিষু সমা যুষ্মদস্মৎ-তিঙব্যয়ম্—ষট্সংজ্ঞক শব্দ, যুষ্মদ্, অস্মদ, তিঙ্ এবং অব্যয় তিন লিঙ্গে সমান। ষট্সংজ্ঞক=ষান্ত সংখ্যা, নান্ত সংখ্যা, ডতি-প্রত্যয়ান্ত সংখ্যা। ষ্ণান্তাঃ ষট্, ডতি চ। ষট্ সমাঃ=ষট্ বর্ষাণি=ষট্ বৎসরাঃ, পঞ্চ নরাঃ, নাযঃ, ফলানি বা, কতি বৃক্ষাঃ

| | | | |
|---|---|---|---|
| চতুর্থী | তুভ্যম্, তে | যুবাভ্যাম্, বাম্ | যুষ্মভ্যম্, বঃ |
| পঞ্চমী | ত্বৎ | যুবাভ্যাম্ | যুষ্মৎ |
| ষষ্ঠী | তব, তে | যুবয়োঃ, বাম্ | যুষ্মাকম্, বঃ |
| সপ্তমী | ত্বয়ি | যুবয়োঃ | যুষ্মাসু |

১৩৪। অস্মদ্ ( I, we )

| | | | |
|---|---|---|---|
| প্রথমা | অহম্ | আবাম্ | বয়ম্ |
| দ্বিতীয়া | মাম্, মা | আবাম্, নৌ | অস্মান্, নঃ |
| তৃতীয়া | ময়া | আবাভ্যাম্ | অস্মাভিঃ |
| চতুর্থী | মহ্যম্, মে | আবাভ্যাম্, নৌ | অস্মভ্যম্, নঃ |
| পঞ্চমী | মৎ | আবাভ্যাম্ | অস্মৎ |
| ষষ্ঠী | মম, মে | আবয়োঃ, নৌ | অস্মাকম্, নঃ |
| সপ্তমী | ময়ি | আবয়োঃ | অস্মাসু |

যুষ্মদ্ ও অস্মদ্ শব্দের রূপ তিন লিঙ্গেই সমান।

১৩৫। জাতি-বাচকের উত্তর বিকল্পে বহুবচন হয়। সম্পন্নো যবঃ, সম্পন্নাঃ যবাঃ। অস্মদের একবচন-দ্বিবচন স্থানে বিকল্পে বহুবচন হয়। অহং বদামি বা বয়ং বদামঃ, আবাং বদাবঃ বা বয়ং বদামঃ।

---

কতি হরীতক্যঃ কতি পুষ্পাণি। ত্বম্ সখা, সখী, মিত্রং বা। দারাঃ পচন্তি, ভার্যাঃ পচন্তি, কলত্রাণি পচন্তি। উচ্চৈঃ প্রাসাদঃ, শালা, গৃহং বা।

১৩৫। জাত্যাখ্যায়াম্ একস্মিন বহুবচনম্ অন্যতরস্যাম্। অস্মদো দ্বয়োশ্চ। জাতি-শব্দেন হি দ্রব্যম্ অভিধীয়তে, জাতিরপি। যদা দ্রব্যাভিধানং তদা বহুবচনং ভবিষ্যতি, যদা সামান্যাভিধানং তদা একবচনম্।

১৩৬। যুষ্মদ্ শব্দের ত্বা, তে, বাম্, বঃ এবং অস্মদ্ শব্দের মা, মে, নৌ, নঃ—এই আটটি পদ বাক্যের বা শ্লোক-পাদের আরম্ভে প্রযুক্ত হয় না। মহ্যম্ দেহি—দেহি মে। যুষ্মাকং পালকং শত্রুরস্মাকং দেশকো জিনঃ—এই বাক্যে 'অস্মাকম্' শ্লোক-পাদের আদিতে আছে, এখানে 'নঃ' হইতে পারে না।

চ, বা, হ, অহ, এব—এই পাঁচটি অব্যয়ের সাক্ষাৎ যোগেও ইহাদের প্রয়োগ হয় না। জগদীশ তাং মাং চ রক্ষতু, কথং স ত্বাং মাং বা ন রক্ষেৎ, গ্রামো যুষ্মাকমেব। চ প্রভৃতির সহিত পরম্পরা-সম্বন্ধে যোগ হইলে ত্বা, মা প্রভৃতি হইতে পারে—হরো হরিশ্চ মে স্বামী—হর ও হরি আমার স্বামী। 'আমারও স্বামী' এইরূপ অর্থ হইলে 'চ মে' হইত না, 'মম চ' হইত।

১৩৭। পুংলিঙ্গ ভবৎ ( ভবতু, you ) শব্দের রূপ পূর্বে (৪।৬৫) দেওয়া হইয়াছে, স্ত্রীলিঙ্গে 'ভবতী' নদীবৎ।

---

## অনুশীলন ২৯

(ক) ন হ্যস্তি বিশেষো যুষ্মদস্মদোঃ স্ত্রিয়াং পুংসি নপুংসকে বা। ময়া সার্ধম্ অসংমন্ত্র্য এব ত্বয়া জয়দ্রথস্য বধঃ প্রতিজ্ঞাতঃ। স্বাগতং বাং নরশ্রেষ্ঠৌ ( সম্বোধন )। গুরুর্ভবান্ ন মে শত্রুঃ, শিষ্যঃ পুত্রসমোঽস্মি তে। ন চাস্তি স পুমাল্ঁলোকে যস্ত্বাং যুধি পরাজয়েৎ ( আর্ষ )। নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ। ভূয় এব মহাবাহো শৃণু মে পরমং বচঃ। আখ্যাহি মে (relate to me)। সর্বম্ এতৎ ঋতম্ মন্যে, যৎ মাং বদসি কেশব ( সম্বুদ্ধি )। ভয়াদ্ রণাদ্ উপরতং মংস্যন্তে ত্বাং মহারথাঃ। ভবানেব পুত্রাণাং বিনাশহেতুঃ।

অলিঙ্গে যুষ্মদস্মদী—পদান্তর-সন্নিধানং বিনা লিঙ্গবিশেষো যুষ্মদস্মচ্ছব্দমাত্রাৎ ন প্রতীয়তে।

---

১৩৬। পদাদ অপাদাদৌ—কোনও পদের পরে এবং পাদাদি ভিন্ন স্থলে এই পদগুলি হয়। ন চ-বা-হাহৈব-যুক্তে—চ, বা, হ, অহ, এব ইহাদের যোগেও হয় না। যুষ্মদস্মদোঃ দ্বিতীয়াস্থয়োঃ বাংনাবৌ; বহুবচনস্য বস্‌নসৌ; তেময়াবেকবচনস্য, ত্বামৌ দ্বিতীয়ায়াঃ।

(খ) তোমাকে দুইখানা পুস্তক দিতেছি। আমাদের দুইজনকে দুইটি কলম দাও। তুমি ( ত্বয়া ) মহাপ্রতিজ্ঞা করিয়াছ। তোমাকে পুনরায় নমস্কার, তোমাকে আবার নমস্কার। আমার তুল্য ( ময়া, মম ) কে আছে? সকল ধর্ম পরিত্যাগ করিয়া একমাত্র আমাকে আশ্রয় কর ( শরণং ব্রজ )। যে আমার ভক্ত সে আমার প্রিয়।

(গ) Spies were sent ( প্রণিহিতাঃ ) by me to the tent of the son of Dhṛtarāṣṭra. All these have been killed by me. The wise will consider you to be a wise man. Welcome to you all ( বহুবচন ). You are my father's sister. Relate to me ( মে ) the story of Prahlāda.

(ঘ) যুষ্মদ্ ও অস্মদ্ শব্দের পদ দিয়া বাক্যগুলিকে সংপূর্ণ কর :—

প্রযাতু......প্রয়াসঃ সফলতাম্। যোঽহং স ভবান্, যৎ......দ্রব্যং তদ্ ভবতঃ। আখ্যাহি......(to me) কো ভবান্। ......শিষ্যোঽহম্। ...... ভিক্ষাং দেহি। ......পিতা কুত্র গতঃ?

## সংখ্যা

১৩৮। এক, দ্বি ও ত্রি শব্দের রূপ পূর্বে ( ৪।১৩২, ২২, ৩৬, ৪৮ ) দেওয়া হইয়াছে।

১৩৯। 'এক' শব্দ সর্বনাম বলিয়া তদন্ত নঞ্-তৎপুরুষ-সমাসনিষ্পন্ন 'অনেক' শব্দও সর্বনাম, উহার রূপ 'সর্ব' শব্দের ন্যায়। বৈয়াকরণদের মতে এই 'অনেক' শব্দ একবচনান্ত; অনেকস্য চকার আজৌ ( =যুদ্ধে ) বাণৈর্বাণস্য খণ্ডনম্ ( সন্ধি ), রামেশ্বরঃ ইত্যেতস্মিন্ পদে অনেকঃ সমাসঃ সম্ভবতি। বহুবচনেও 'অনেক' শব্দের ভূরি প্রয়োগ আছে; বেদৈরনেকৈঃ অহমেব বেদ্যঃ ( সন্ধি ), অনেকে বদন্তি।

১৪৭। যখন সংখ্যার আবৃত্তি (repetition) হয় অর্থাৎ অনেক কুড়ি, অনেক শ ইত্যাদি বুঝায়, তখন সংখ্যাবাচক বিংশত্যাদির দ্বিবচন ও বহুবচন হয়। দ্বে বিংশতী অণ্ডানাম্—দুই কুড়ি ডিম, ত্রীণি শতানি অশ্বানাম্=তিন শ ঘোড়া, সুদাঃ পৈজবনঃ গবাং শতং সহস্রাণি দক্ষিণাং দদৌ=পিজবনের পুত্র সুদাস্ এক শ হাজার গরু দক্ষিণা দিয়াছিলেন।

১৪৮। 'শত শত', 'হাজার হাজার', 'লক্ষ লক্ষ' প্রভৃতির সংস্কৃত 'শতানি', 'সহস্রাণি', 'লক্ষাণি' প্রভৃতি। সহস্রাণি=বহু সহস্র, সহস্রম্—এক সহস্র।

১৪৯। এক হইতে নবদশন্ পর্যন্ত শব্দ সংখ্যেয়-বাচক-রূপেই (numeral adjective) ব্যবহৃত হয়, একো বিপ্রঃ, দ্বৌ বিপ্রৌ, অষ্টাদশ বিপ্রাঃ। 'বিপ্রাণাম্ অষ্টাদশ' প্রভৃতি কখনও প্রয়োগ করিবে না। ঊনবিংশতিঃ বিপ্রাণাং বিপ্রা বা—নবদশ বিপ্রাঃ। উনিশের সংস্কৃত 'নবদশ' বহুবচন (সংখ্যেয়মাত্র-বাচী), কিন্তু 'ঊনবিংশতিঃ, একোনবিংশতিঃ, একান্নবিংশতিঃ বা একাদ্নবিংশতিঃ' একবচন (সংখ্যাবাচী এবং সংখ্যেয়বাচী)।

১৫০। সংখ্যাবাচক পূর্বোক্ত মূল শব্দগুলির সহিত সমাসাদির দ্বারা অন্যান্য সংখ্যা বুঝাইতে হয়। একশ্চ দশ চ অথবা একাধিকা দশ একাদশ (একাদশন্); দ্বৌ চ দশ চ, দ্ব্যধিকা দশ ইতি বা দ্বাদশ (দ্বাদশন): নব চ

---

১৪৭। কেহ কেহ বলেন "সংখ্যেয়বাচক বিংশত্যাদির দ্বি-বহু-বচন নাই, অতএব 'দ্বে বিংশতী অণ্ডানি,' 'ত্রীণি সহস্রাণি গ্রন্থাঃ' ভুল, 'দ্বে বিংশতী অণ্ডানাম্,' 'ত্রীণি সহস্রাণি গ্রন্থানাম্' শুদ্ধ।"

১৪৯। কেহ কেহ বলেন 'দ্বৌ বিপ্রৌ' এই বাক্যে পুনরুক্তিদোষ নাই, 'দ্বৌ শব্দের অর্থজ্ঞানের পর কোন্ বস্তু দুইটি তাহা জানিবার আকাঙ্ক্ষা থাকে. 'বিপ্রৌ'-পদদ্বারা সেই আকাঙ্ক্ষার নিবৃত্তি হয়; 'বিপ্রৌ দ্বৌ' বাক্যে পুনরুক্তিদোষ হয়, কেন না 'বিপ্রৌ' বলিলেই 'দুই বিপ্র' বুঝায়, 'দ্বৌ' পদ কোন নূতন খবর দেয় না। উক্তার্থানাম্ অপ্রয়োগঃ। উক্তার্থানামপি প্রয়োগো দৃশ্যতে, তদ্ যথা অপূপৌ দ্বৌ আনয় (মহাভাষ্য)।

১৫০। দশন্ শব্দ পরে থাকিলে 'এক'-স্থানে 'একা' হয়। সংখ্যাবাচক শব্দ পরে থাকিলে দ্বি, ত্রি ও অষ্টন্ স্থানে দ্বা, ত্রয়স্ ও অষ্টা হয়; চত্বারিংশৎ, পঞ্চাশৎ, ষষ্টি, সপ্ততি বা নবতি পরে থাকিলে বিকল্পে; কিন্তু অশীতি, শত, সহস্র প্রভৃতি পরে থাকিলে এবং বহুব্রীহিতে হয় না। ত্রয়োদশন্, অষ্টাদশন্; দ্বিচত্বারিংশৎ, দ্বাচত্বারিংশৎ, দ্ব্যশীতি।

দশ চ, নবাধিকা দশ ইতি বা নবদশ ( নবদশন্ );—এগুলি বহুবচন। একশ্চ বিংশতিশ্চ অথবা একাধিকা বিংশতিঃ একবিংশতিঃ (২১), একোনা বিংশতিঃ একোনবিংশতিঃ (১৯), ষট্ চ শতঞ্চ অথবা ষড়ধিকং শতম্ ষট্শতম্ (১০৬), অষ্টৌ চ সহস্রং চ অথবা অষ্টাধিকং সহস্রং অষ্টসহস্রম্ (১০৮) প্রভৃতি একবচন। একশ্চ বিংশতিশ্চ প্রভৃতি সমাহারদ্বন্দ্ব বলিয়া একবচন ( সমুদায়-শব্দ, collective )। নবাধিকা নবতিঃ = ৯৯, অষ্টোত্তরং শতম্ = ১০৮।

১৫১। দ্বিরাবৃত্তা দশ দ্বিদশাঃ (২০, বহুব্রীহি), ত্রিঃ সপ্ত সংখ্যা যাসাং ত্রিসপ্তা মূর্চ্ছনাঃ (২১), ষড় গুণিতং শতং ষট্শতম্ (৬০০), দ্বে শতে যত্র দ্বিশতঃ ( দমঃ ), অর্দ্ধং শতস্য অর্ধশতম্ (৫০)। 'ষট্শতম্' পদের অর্থ একশত ছয়, অথবা ছয় শত; এইরূপ পদগুলি দ্ব্যর্থ।

১৫২। আসন্নবিংশাঃ (nearly twenty), অদূর-ত্রিংশাঃ (not far from thirty), উপদশাঃ (almost ten), অধিকচত্বারিংশাঃ (more than forty), দ্বিত্রাণি (two or three), ত্রিচতুরাণি (three or four), পঞ্চষাঃ (five or six), পরঃশত (more than one hundred), পরঃসহস্র, অর্দ্ধতৃতীয় ( আড়াই ), অর্দ্ধচতুর্থ ( সাড়ে তিন ), অর্দ্ধপঞ্চম ( সাড়ে চার ), দ্ব্যর্দ্ধ অধ্যর্ধ ( দেড় ), বিংশতিশতম্ (২০০০), শতসহস্রম্ (১০০০০০) প্রভৃতি সংখ্যাবাচক সমাসের সহজবোধ্য উদাহরণ।

১৫৩। অবয়বি-বোধক দ্বয় দ্বিতয় (couple), ত্রয় ত্রিতয় (triad), চতুষ্টয়, পঞ্চতয়, ষট্ক, সপ্তক, অষ্টক, দশক প্রভৃতি শব্দের সমাসে ও অসমাসে ভূরি প্রয়োগ আছে। ভুবনানাং ত্রয়ম্ ভুবনত্রয়ম্।

১৫৪। প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ ( তুরীয় বা তুর্য , পঞ্চম, ষষ্ঠ, সপ্তম, অষ্টম, নবম, দশম প্রভৃতিকে ইংরেজিতে ordinal numeral বলে।

---

১৫২। একাদশং শতম্ ( ১১১ ), দ্বাদশং শতম্ ( ১১২ ), একাদশং সহস্রম্ ( ১০১১ ), ত্রিংশং শতম্ ( ১৩০ ), একত্রিংশং শতম্ ( ১৩১ ), বিংশং শতং, একবিংশং সহস্রম্ প্রভৃতি শত-সহস্রান্ত প্রয়োগগুলির জন্য সূত্র এই—তদস্মিন্নধিকমিতি দশান্তাড্ ডঃ, শদন্তবিংশতেশ্চ। শত-সহস্রয়োরেব।

১৫৪। পূরণ অর্থে নান্ত অসংখ্যাদি শব্দের উত্তর মট্ হয়, ট্ ইৎ। পঞ্চন + মট্ = পঞ্চম।

১৫৫। পূরণ অর্থে সংখ্যাবাচকের উত্তর ডট্ হয়, ড্ ও ট্ ইৎ, অ থাকে। একাদশানাং পূরণঃ একাদশঃ। একাদশ মনুষ্যাঃ=eleven men (নকারান্ত একাদশন্ শব্দ), কিন্তু একাদশঃ মনুষ্যঃ—the eleventh man (অকারান্ত একাদশ শব্দ)। এইরূপ দ্বাদশঃ, ত্রয়োদশঃ, চতুর্দ্দশঃ, পঞ্চদশঃ, ষোড়শঃ (ষষ্ঠদশ নহে), সপ্তদশঃ, অষ্টাদশঃ (অকারান্ত)।

১৫৬। বিংশতি, ত্রিংশৎ, চত্বারিংশৎ, পঞ্চাশৎ ও তদন্তের উত্তর পূরণ অর্থে বিকল্পে তমট্ হয়, ট্ ইৎ; পক্ষে ডট্। বিংশতিতমঃ বা বিংশঃ, একবিংশতিতমঃ বা একবিংশঃ, ত্রিংশত্তমঃ বা ত্রিংশঃ, চত্বারিংশত্তমঃ বা চত্বারিংশঃ, পঞ্চাশত্তমঃ বা পঞ্চাশঃ।

১৫৭। অন্য সংখ্যাবাচক শব্দ পূর্বে না থাকিলে ষষ্টি, সপ্ততি, অশীতি ও নবতির উত্তর তমট্ হয়, অন্য সংখ্যাবাচক শব্দ পূর্বে থাকিলে তমট্ ও ডট্ উভয়ই হয়। ষষ্টিতমঃ (60th), একষষ্টিতমঃ বা একষষ্টঃ (61st)।

১৫৮। শত, সহস্র প্রভৃতির উত্তর নিত্য তমট্ হয়। শততমঃ (100th), একশততমঃ, সহস্রতমঃ (1000th)।

১৫৯। পূরণার্থ শব্দ ভগ্নাংশও বুঝায়। কলাং নার্হতি ষোড়শীম্ (one sixteenth), ষষ্ঠাংশং (one sixth) রাজা গৃহ্লাতি। সমাসে সামান্য সংখ্যা-বাচক (cardinal) * শব্দও এই অর্থে প্রযুক্ত হয়, ধর্মষড়্ভাগঃ (a sixth part of the religious merit), অশীতিভাগং ($\frac{1}{80}$) গৃহ্লীয়াৎ।

---

অন্য সংখ্যা পূর্বে থাকায় 'একাদশন্' প্রভৃতির উত্তর মট্ হয় না। একাদশন্+ডট্=একাদশ (১৫৫ দেখ)। নান্তাদসংখ্যাদের্মট্।

১৫৫। সংখ্যায়াঃ পূরণে ডট্।

১৫৬। বিংশত্যাদিভ্যস্তমডন্যতরস্যাম্।

১৫৭। ষষ্ট্যাদেশ্চ অসংখ্যাদেঃ। বৈয়াকরণেরা বলেন 'পঞ্চম', 'বিংশতিতম' প্রভৃতি স্থলেও ডট্ প্রত্যয়, মট্ ও তমট্ আগম।

১৫৮। নিত্যং শতাদেঃ।

* সংখ্যাশব্দস্য বৃত্তিবিষয়ে পূরণার্থত্বম্ ইষ্যতে, যথা শতাংশঃ সহস্রাংশঃ।

১৬০। সংখ্যা বুঝাইবার একটি বহুপ্রচলিত রীতি আছে। 'অঙ্কস্য বামা গতিঃ' এই ন্যায় অনুসারে 'পঞ্চত্র্যেক' অর্থ ১৩৫। এই রীতিতে সংখ্যা বুঝাইবার জন্য নিম্নলিখিত ও অন্যান্য সহজবোধ্য নামও ব্যবহৃত হয়। চন্দ্র, ভূ (১); পক্ষ, নেত্র (২); অগ্নি, গুণ (৩); বেদ, যুগ, সমুদ্র (৪); বাণ, ইন্দ্রিয় (৫); ঋতু, অঙ্গ, রস (৬); মুনি, লোক (৭); বসু, কুলপর্বত (৮); গ্রহ, অঙ্ক (৯); পংক্তি, দিক্ (১০); রুদ্র (১১); আদিত্য, সূর্য (১২) ইত্যাদি। রস- (৬) গুণ- (৩) বর্ষেণ ময়া রচিতঃ (৩৬); পঞ্চত্র্যেকমিতা দিবাকরগুণাঃ (১৩৫ × ১২); বস্বঙ্কবসু- (৮৯৮) বৎসরে।

## অনুশীলন ৩০

(ক) নবাধিকাং নবতিং ক্রতূনাং ততান (performed) ক্ষিতীশঃ। অন্তত্রে যঃ চিরং জীবতি স শরদাং শতং জীবতি। রাজ্ঞা দণ্ড্যঃ শতানি ষট্ ( অথবা ষট্শতম্ )। বিদূষকায় গ্রামাণাং বিংশতিং দদৌ নরপতিঃ। স বর্ষসপ্ততিং ভুবং বুভুজে। প্রজাপতের্দক্ষস্য ষষ্টির্দুহিতরো বভূবুঃ। অসৌ চত্বারিংশতা সংস্কারৈঃ সংস্কৃতঃ। জীবন্তি শতং সমাঃ। কদ্রুঃ সহস্রং সুতান্ বব্রে। গজানাং সহস্রেণ বাজিনাং লক্ষেণ চ যৎ কৃত্যং ন সিধ্যতি, তৎ একেন দুর্গেণ সিধ্যতি। বিশ্বামিত্রস্য একশতং (=১০১) পুত্রা বভূবুঃ। অশীতিভাগো বৃদ্ধিঃ স্যান্ মাসি মাসি সবন্ধকে। নাম্নাম্ অষ্টসহস্রেণ (১০০৮) তুষ্টাব বৃষভধ্বজম্। যুক্তশ্ছন্দাংসি অধীয়ীত মাসান্ বিপ্রঃ অর্দ্ধপঞ্চমান্ ( সার্দ্ধ )। এবং তে নিহতা রাজন্ শতং পঞ্চ চ কীচকাঃ। স চ সেনাপতিঃ পূর্বম্ ইত্যেতৎ সূত-ষট্শতম্ (১০৬)॥ রস-বসু-হরনেত্রে চৈত্রকে শুক্লপক্ষে, প্রতিপদি বুধবারে বৎসরে লাক্ষ্মণে চ ( অলিখৎ )। আকর্ণপলিতশ্যামো বয়সাশীতিপঞ্চকঃ। রণে পর্যচরদ্ দ্রোণো বৃদ্ধঃ ষোড়শবর্ষবৎ॥ সপ্তনবত্যধিকেষু একাদশসু শতেষু অতীতেষু। বর্ষাণাং বিক্রমতো গণরত্নমহোদধির্বিহিতঃ ( সার্দ্ধ )॥ গায়ত্র্যাষ্টশতং জপেৎ।

(খ) বিষ্ণুশর্মা পাঁচ অধ্যায়ে ( ৩য়া ) এই সুন্দর কাব্যটি রচনা করিয়াছেন। ১৩৩৯ সনের ২০শে আশ্বিন দুর্গাপূজা হইবে। ভগবদ্গীতায় আঠারটি অধ্যায় আছে। দেবীমাহাত্ম্যে সাত শত শ্লোক, আছে কি? দুইএক ( একদ্বান্ ) দিন থাক। রাজার চারি কুড়ি ( চতুর্বিংশাঃ ) হাতী ছিল।

(গ) The Mahābhārata contains one hundred thousand ślokas. He gave a crore of cows. The vacation will last for thirty-three days. It is twelve days since I came ( আগতস্য মে ) to Calcutta. A Brāhmaṇa should be initiated ( উপনীত ) in the eighth year. The śrāddha ceremony of the Brāhmaṇas takes place on the eleventh day after death. The Abhijñānaśakuntalam of Kālidāsa has seven acts. He is to be fined 500 rupees.

(ঘ) Correct or justify :—

ঋতূনাং ষট্ অতীতাঃ। স গাঃ সহস্রাঃ দদৌ। রাক্ষসা নিহতা তেন সহস্রাণি চতুর্দশানি। চতুর্দশমে বর্ষে তস্য উপনয়নং বভূব। ষষ্ঠদশে বর্ষে কেশান্তং সংস্কারং কুর্যাৎ। সৌরাশ্বিনস্য পঞ্চবিংশতি-দিবসে উৎসবো ভবিষ্যতি। গবাং পরঃশতং দদৌ। ত্রীণাং লোকানাং নাথঃ সুরপতিঃ। একো ইন্দ্রো অনেকস্মিন্ ক্রতুশতে আহূতো যুগপৎ সর্বত্র ভবতি। সুমত্যাঃ ষষ্টিঃ পুত্রসহস্রাণি অভবন্।

(ঙ) Write down, in Sanskrit, the cardinal numerals from one to one hundred and the ordinal numerals from the first to the one-hundredth.

# পঞ্চম অধ্যায়

## অব্যয়

১। **স্বর্** প্রভৃতি শব্দ, **নিপাত**-সংজ্ঞক শব্দ, **অব্যয়ীভাব** সমাস ( ৭।৫৭ ) এবং কতিপয় তদ্ধিতান্ত ও কৃদন্ত শব্দ **অব্যয়** ( ৫।১৪ )।

(ক) স্বর্, অন্তর্, প্রাতর্, পুনর্, উচ্চৈস্, নীচৈস্, শনৈস্, আরাৎ, ঋতে, যুগপৎ, পৃথক্, হ্যস্, শ্বস্, দিবা, সায়ম্, চিরম্, মনাক্, ঈষৎ, তূষ্ণীম্, বহিস্, আবিস্, অধস্, সময়া, নিকষা, স্বয়ম্, মৃষা, নক্তম্, নঞ্, তিরস্, অন্তরা, অন্তরেণ, সহসা, বিনা, নানা, স্বস্তি, স্বধা, অলম্, বষট্, মিথ্যা প্রভৃতি **স্বরাদিগণের** অন্তর্গত। স্বরাদিগণের কয়েকটি শব্দ সত্ত্ব-বাচক।

(খ) অসত্ত্ববাচী চ-প্রভৃতিকে **নিপাত** বলে।

চ, বা, হ, অহ, এব, এবম্, নূনম্, শশ্বৎ, যুগপৎ, চেৎ, কচ্চিৎ, হন্ত, মাঙ্, নঞ্, যাবৎ, তাবৎ, শ্রৌষট্, বৌষট্, স্বাহা, বষট্, স্বধা, ওম্, কিল, অথ, স্ম, অ, ই, উ, পুরা, ধিক্, হে, অহো, খলু, অথো, ননু, তু, নু, ইব, জাতু, অস্তি, বিভাষা, অন্যতরস্যাম্ প্রভৃতি **চাদিগণের** অন্তর্ভূত।

২। প্র, পরা, অপ, সম্, অনু, অব, নির্ ( নিস্ ), দুর্ ( দুস্ ), অভি, বি, অধি, সু, উদ্, অতি, নি, প্রতি, পরি, অপি, উপ, আ(ঙ্) এই কুড়িটি উপসর্গও নিপাত; এই সকল উপসর্গ লৌকিক সংস্কৃতে (in classical Sanskrit) ক্রিয়ার অব্যবহিত পূর্বে বসে। ধাতু ও উপসর্গের সন্ধি নিত্য ( ৭।১১ পা.০ )।

---

১। স্বরাদিনিপাতম্ অব্যয়ম্ অব্যয়ীভাবশ্চ। ১খ। চাদয়োঽসত্ত্বে ( নিপাতাঃ )।

২। প্রাদয়ঃ ( নিপাতাঃ ), উপসর্গাঃ ক্রিয়াযোগে, গতিশ্চ।

প্রপরাপসমন্ববনির্দুরভি-ব্যাধিসূদতিনিপ্রতিপর্যপয়ঃ।

উপআঙিতি বিংশতিরেষ সখে উপসর্গবিধিঃ কথিতঃ কবিনা॥

৩। অব্যয়ের উত্তর বিভক্তির লোপ হয়। বিভক্তির লোপ হইলেও ঐ অব্যয়গুলি পদ বলিয়া গণ্য হয়। এহি জায়ে স্বরারোহাব (স্বঃ+আরোহাব), স্বঃ স্পৃহয়ন্তি, স্বঃ পতন্তি, স্বঃ ছায়া, স্বঃ বসন্তি। প্রথম বাক্যে 'স্ব' দ্বিতীয়ান্ত (কর্মণি), দ্বিতীয়ে চতুর্থ্যন্ত (সম্প্রদানে), তৃতীয়ে পঞ্চম্যন্ত (অপাদানে), চতুর্থে ষষ্ঠ্যন্ত (সম্বন্ধে), পঞ্চমে সপ্তম্যন্ত (অধিকরণে), সর্বত্র র্ স্থানে বিসর্গ হইল। এই সকল উদাহরণে 'স্বর্' অব্যয় এবং নাউন (noun)।

৪। কেহ কেহ বলেন 'অব্যয়ের লিঙ্গ নাই,' কেহ কেহ বলেন 'অব্যয় নপুংসকলিঙ্গ'। উভয় মতেই অব্যয়ের বিশেষণ নপুংসকলিঙ্গ হয়। অক্ষয়ং স্বর্ভবতু তে। চারুণি স্বঃ—চারৌ স্বর্গে; ঈষদ্ দত্তম্; কথম্ অবগতং গৌরিতি, 'ইতি' পদের বিশেষণ বলিয়া 'অবগতম্' নপুংসকলিঙ্গ।

৫। কতকগুলি অব্যয়ের যোগে বিশেষ বিশেষ বিভক্তি হয়, ইহারা ইংরেজি ব্যাকরণের প্রিপোজিশন (preposition)-স্থানীয়। প্রতি, অনু, ধিক্, নিকষা, অন্তরা, অন্তরেণ, বিনা, ঋতে প্রভৃতি যোগে দ্বিতীয়া; সাকম্, সার্ধম্, সমম্, সহ ও বারণার্থ অলম্ শব্দের যোগে তৃতীয়া; নমঃ, স্বস্তি, স্বধা, বষট্ ও সমর্থার্থক অলম্ ইত্যাদির যোগে চতুর্থী; বহিস্, আরাৎ, প্রভৃতি, ঋতে, বিনা ও আ শব্দের

---

৩। অব্যয়াদ্ বিভক্তের্লোপঃ ন তু শব্দনির্দেশে। 'অপেঃ অনেকঃ অর্থঃ অস্তি,' 'চ সমুচ্চয়ে' এই দুই বাক্যে 'অপি' এবং 'চ' শব্দের অর্থ 'অপিশব্দ' ও 'চশব্দঃ' তত্তৎ শব্দের নির্দেশের জন্য প্রযুক্ত হইয়াছে বলিয়া ইহাদের উত্তর সুপের লোপ হইল না। 'অপি' শব্দ ষষ্ঠী ১ব = অপেঃ, চ' শব্দ ১মা ১ব = চঃ। "প্রকৃতিবদ্ অনুকরণম্" এই নিয়ম অনুসারে শব্দনির্দেশেও অব্যয়ের উত্তর বিভক্তির লোপ হইতে দেখা যায়।

সদৃশং ত্রিষু লিঙ্গেষু সর্বাসু চ বিভক্তিষু।
বচনেষু চ সর্বেষু যন্ন ব্যেতি তদব্যয়ম্॥

রেফসোর্বিসর্গঃ পদান্তে। অন্তর = অন্তঃ, বহিস্ = বহিঃ, প্রাদুস্ = প্রাদুঃ।

৪। অব্যয়ীভাবোঽব্যয়বিশেষণঞ্চ ক্লীবম্।

৫-৭। ইংরেজি ব্যাকরণে preposition, conjunction, interjection এক একটি স্বতন্ত্র part of speech (পদ-জাত)। সংস্কৃত-ব্যাকরণে এতদনুরূপ বিভাগ নিষ্প্রয়োজন। পূজার্থক ভবৎ শব্দের সম্বোধনে যে 'ভোঃ' হয় তাহাই অব্যয় হইয়া দাঁড়াইয়াছে।

যোগে পঞ্চমী ; উপ ও অধি শব্দের যোগে সপ্তমী হয়। দীনং প্রতি দয়া, রামম্ অনুজাতো লক্ষ্মণঃ, কৃপণং ধিক্, গঙ্গাং নিকষা, স ত্বাং মাঞ্চ অন্তরা উপবিষ্টঃ, শ্রমম্ অন্তরেণ বিদ্যা ন ভবতি, শ্রমং বিনা, শ্রমম্ ঋতে ; পুত্রেণ সহ, অলং শ্রমেণ ; নমঃ ঋষিভ্যঃ, স্বস্তি প্রজাভ্যঃ, অগ্নয়ে স্বাহা, অলং মল্লো মল্লায় ; গ্রামাদ্ বহিঃ, আরাৎ গ্রামাৎ, বাল্যাৎ প্রভৃতি, আ কুমারেভ্যো যশঃ আশুতোষস্য ; উপ পরার্ধে হরেগুর্ণাঃ, পরার্ধাদধিকাঃ ইত্যর্থঃ।

৬। চ, তু, বা, অথবা প্রভৃতি ইংরেজি ব্যাকরণের পরিভাষায় কন্‌জাংক্‌শন (conjunction).

হরিশ্চ হরশ্চ ( অথবা, হরিঃ হরশ্চ ) প্রসীদতাম্। রামশ্চ লক্ষ্মণশ্চ ভরতশ্চ শত্রুঘ্নশ্চ ( অথবা, রামো লক্ষ্মণঃ ভরতঃ শত্রুঘ্নশ্চ ) সর্ব এব মহারথাঃ। লক্ষ্য করিতে হইবে যে, 'চ' প্রত্যেক শব্দের পরে অথবা শেষ শব্দটির পরে বসিল। ইংরেজি 'and' এবং বাংলা 'ও' বা 'এবং' সংযুজ্যমানদ্বয়ের মধ্যে বসে, হরি ও হর, হরি এবং হর, Hari and Hara ; কিন্তু সংস্কৃতে 'হরিশ্চ হরঃ' বলা ঠিক নহে।

চ, তু বাক্যের আদিতে বসে না।

৭। হা, অরে, রে, অহো, ভোঃ প্রভৃতি ইংরেজি ব্যাকরণের পরিভাষায় ইন্‌টার্‌জেক্‌শন (interjection).

৮। বহু অব্যয় ক্রিয়ার বিশেষণ। সহসা বিদধীত ( =কুর্য্যাৎ ) ন ক্রিয়াম্, ন পুনরেবং প্রবর্তিতব্যম্, স্বকর্মফলম্ অবশ্যমেব ভুজ্যতে। সহসা, পুনর্, এবম্, অবশ্যম্ এই ক্রিয়া-বিশেষণ(adverb)গুলি অব্যয়।

৯। সত্ত্বের অর্থাৎ বস্তুর সংখ্যা ও কর্মত্বাদি বুঝাইবার জন্যই বিভক্তি প্রযুক্ত হয়, কাজেই চ, বা, এব প্রভৃতি যে সকল অব্যয় সত্ত্ববাচক নহে তাহাদের উত্তর সু, ঔ, জস্ প্রভৃতি বিভক্তি হওয়া নিষ্প্রয়োজন ; কিন্তু সংস্কৃত-ব্যাকরণে একটি সময় (convention) আছে যে 'কেবল প্রকৃতি বা কেবল প্রত্যয় প্রযুক্ত হয় না' অথবা 'অপদ প্রযুক্ত হয় না,' এই নিয়ম রক্ষার জন্য 'চ', 'বা' প্রভৃতি

৯। ন কেবলা প্রকৃতিঃ প্রয়োক্তব্যা ন চ কেবলঃ প্রত্যয়ঃ। অপদং ন প্রযুঞ্জীত। সুপ্‌-তিঙন্তং পদম্। লিঙ্গ-সংখ্যা-বিনির্মুক্তাৎ সুঃ পদত্বার্থমব্যয়াৎ।

প্রকৃতির উত্তর স্থ ( ১মা ১ব. ) প্রত্যয় করিয়া উহার লোপ করা হয়। চ ( প্রকৃতি )+স্থ ( প্রত্যয়, বিভক্তি )=চ ( পদ ), এই 'চ' পদ ভাষায় প্রযুক্ত হয়।

১০। কতকগুলি অব্যয়ের কোন স্বাধীন অর্থ ( বাচ্যার্থ ) নাই। অভিধানে আছে—'তু'র অর্থ ভেদ ও অবধারণ, এবং 'কিল'র অর্থ বার্তা ও সম্ভাব্য, কিন্তু এইগুলি উহাদের বাচ্যার্থ বা স্বতন্ত্র অর্থ নহে; উহারা অন্য শব্দের সহিত যুক্ত হইয়া তদ্‌গত 'ভেদ' প্রভৃতি দ্যোতিত করে মাত্র। কাজেই "কা বার্তা?" না বলিয়া "কিং কিল?" বলা চলে না, এবং 'ভেদো নাস্তি'র বদলে 'তু নাস্তি' প্রযুক্ত হয় না।

১১। স্বর্ প্রভৃতি অব্যয়ের স্বাধীন ( বাচ্য ) অর্থ আছে এবং তাহারা সত্ত্ববাচক বলিয়া কর্তৃ-কর্মাদি কারক হইতে পারে। স্বস্তি বাচয়তি। স্বঃ, প্রাহ্ণে, প্রগে, শশ্বৎ প্রভৃতি **বাচক**, চ, বা, হ প্রভৃতি **দ্যোতক**।

১২। ক্বচিৎ কোন কোন অব্যয় মাত্র বাক্যের অলঙ্কারস্বরূপ ব্যবহৃত হয়, তখন উহার দ্যোত্য বা বাচ্য কোন অর্থই থাকে না।

১৩। কখন কখন একাধিক অব্যয় মিলিয়া একটি অর্থ বুঝায়। নহি নিষেধে—অর্থাৎ 'ন' 'হি' এই দুইটি অব্যয় মিলিয়া 'নিষেধ' এই অর্থ বুঝায়; নহি নহি মহিমানং প্রাপ্য তৃপ্যন্তি লোকাঃ।

১৪। তদ্ধিতান্ত এবং কৃদন্ত কতকগুলি শব্দও অব্যয়।

(ক) তদ্ধিতান্ত অব্যয় :—

তসিল্—কুতঃ, যতঃ, বহুতঃ, পরিতঃ, সর্বতঃ। ত্রল্—কুত্র, বহুত্র। হ—ইহ। অৎ—ক। দা—সর্বদা, অন্যদা, কদা। র্হিল্—এতর্হি। ধুনা—অধুনা।

---

১০। 'তু স্যাদ্ ভেদেঽবধারণে,' 'বার্তা-সম্ভাব্যয়োঃ কিল' ( অমর )।

১১। অব্যয়াঃ খলু বাচকা দ্যোতকাশ্চ। তত্র বাচকাঃ স্বঃ, প্রাতঃ ইত্যাদয়ঃ; এষাং বিশেষণস্য ক্লীবত্বমেব, সুন্দরং স্বঃ, সুন্দরে স্বঃ, সুন্দরাণি স্বঃ; দ্যোতকাঃ চ বা তু অপি ইত্যাদয়ঃ প্রাদয়শ্চ, এতেভ্যঃ প্রথমৈকবচনমেব।

কেঽপ্যেষাং দ্যোতকাঃ কেঽপি বাচকাঃ কেঽপ্যনর্থকাঃ।

আগমা ইব কেঽপি স্যুঃ সম্ভূয়ার্থস্য বাচকাঃ॥

দানীম্—ইদানীম্। (নিপাতনে—সদ্যঃ, পূর্বেদ্যুঃ, অন্যেদ্যুঃ)। থাল্—যথা, তথা। থমু—ইত্থম্, কথম্। অস্তাতি—পুরস্তাৎ, অধস্তাৎ। অতসুচ্—দক্ষিণতঃ। (নিপাতনে—উপরি, উপরিষ্টাৎ, পশ্চাৎ)। আতি—উত্তরাৎ, অধরাৎ। এনপ্—উত্তরেণ। আচ্—দক্ষিণা। আহি—দক্ষিণাহি। অসি—পুরঃ, অধঃ। ধা—একধা, ত্রিধা। এধাচ্—দ্বেধা, ত্রেধা। ধমুচ্—দ্বৈধম্। ত্রা—ব্রাহ্মণত্রা। শস্—বহুশঃ, অল্পশঃ। সাতি—অগ্নিসাৎ, ভস্মসাৎ, ব্রাহ্মণসাৎ। চ্বি—প্রদক্ষিণীকৃত্য। ডাচ্—দ্বিগুণাকরোতি। কৃত্বসুচ্—পঞ্চকৃত্বঃ, ষট্‌কৃত্বঃ। সুচ্—দ্বিঃ, ত্রিঃ। বতি—ব্রাহ্মণবৎ। তরাম্—নতরাম্, পচতিতরাম্। তমাম্—নতমাম্, পচতিতমাম্।

(খ) কৃদন্ত অব্যয় :—

ক্ত্বা—কৃত্বা, দত্ত্বা, ভুক্ত্বা। ল্যপ্—প্রণম্য, আগত্য। ণমুল্—স্মারং স্মারম্। তুমুন্—কর্তুম্, গন্তুম্, ভবিতুম্।

১৫। অব, অপি—এই দুই উপসর্গের আদিস্থিত অকার বিকল্পে লোপ পায়। অবগাহ্য=বগাহ্য, অপিধানম্=পিধানম্। পূর্বাপরৌ তোয়-নিধী বগাহ্য স্থিতঃ পৃথিব্যা ইব মানদণ্ডঃ, অমৃত পিধানমসি স্বাহা।

১৬। নিম্নে কতকগুলি অব্যয়ের অর্থাদি লিখিত হইল :—

অঙ্গ—পুনঃ। মূর্খোঽপি নাবমন্তব্যঃ কিমঙ্গ বিদ্বান্।

অথ—(১) তার পর। স্নাতোঽথ ভুঙ্‌ক্তে। (২) প্রশ্ন। অথ শক্তোঽসি ভোক্তুম্? (৩) অধিকার। অথ স্নান-বিধিঃ। (৪) ও। ভীমোঽথার্জুনঃ।

অদ্য—(১) আজ। অদ্য বর্ষশতান্তে বা মৃত্যুর্বৈ প্রাণিনাং ধ্রুবঃ। (২) আজকাল। নরো লোকেঽদ্য দুর্লভঃ (নর=খাঁটি মানুষ)।

অধুনা—এখন। মহতী বেদনা ময়া অধুনৈব অনুভূয়তে।

---

১৫। 'বষ্টি ভাগুরিরল্লোপমবাপ্যোরুপসর্গযোঃ'=বৈয়াকরণ ভাগুরি 'অব' ও 'অপি' এই উপসর্গদ্বয়ের অকারলোপ ইচ্ছা করেন। বষ্টি=কাঙ্ক্ষতি=অনুশাস্তি। অৎ+লোপ=অল্লোপ; অৎ=অকার।

১৬। নিপাতাশ্চোপসর্গাশ্চ ধাতবশ্চেতি তে ত্রয়ঃ।
অনেকার্থাঃ স্মৃতাঃ সর্বে পাঠস্তেষাং নিদর্শনম্॥

অন্তরা—বিনা। প্রয়োজনম্ অন্তরা চাণক্যঃ স্বপ্নেঽপি ন চেষ্টতে।

অন্যত্র—বর্জনে। পতিতান্ ন বিভূয়াৎ অন্যত্র যাস্তুঃ।

অপি—(১) প্রশ্ন। অপি স্মরতি নঃ কৃষ্ণো মাতরং সুহৃদঃ সখীন্? (২) শঙ্কা। অপি চৌরো ভবেৎ। (৩) সম্ভাবনা। অপি শিরসা পর্বতং ভিন্দ্যাৎ। (৪) ও। ত্বম্ অপি কিং ব্রাহ্মণ এব?

অমুত্র—জন্মান্তরে। অমুত্র ভবিতা (=ভবিষ্যতি) যৎ তে, তচ্ চিন্তয় শুভাশুভম্।

অয়ি—কোমল সম্বোধন। অয়ি কঠোর, যশঃ কিল তে প্রিয়ম্।

অয়ে—(১) খেদ। অয়ে, শূন্যেয়ম্ অস্মৎসঙ্গীতশালা। (২) আশ্চর্য। অয়ে, হুঁহুৎ মে মৈত্রেয়ঃ প্রাপ্তঃ (has come).

অলম্—(১) ভূষণ। কন্যা অলঙ্কৃত্য বরায় দেয়া। (২) সামর্থ্য। অলং হন্তুং হস্তিনম্। (৩) নিষেধ, বারণ। ইদম্ আলপ্য অলম্; অলম্ অতিপ্রসঙ্গেন; অলং বালে রোদনেন। (৪) পর্যাপ্তি। অলমস্য ধনম্।

অবশ্যম্—নিশ্চয়। নরো যদ্ যৎ কর্ম আচরতি অবশ্যমেব তস্য তস্য ফলং প্রাপ্নোতি।

অসকৃৎ—বার বার। অসকৃন্নিপাত-মাত্রেণ উদবিন্দুরপি গ্রাবণি নিম্নতাম্ আদধাতি।

অহো—বিস্ময়। অহো দর্শনীয়ানি অক্ষরাণি!

অহ্নায়—অবিলম্বে। অহ্নায় সা নিয়মজং ক্লমম্ উৎসসর্জ।

আ—(১) হইতে। আ মূলাৎ শ্রোতুমিচ্ছামি। (২) পর্যন্ত। আ মুক্তেঃ সংসারঃ। (৩) ব্যাপিয়া। আ সকলাৎ ব্রহ্ম।

আঃ—(১) কোপ। আঃ পাপম্। (২)। কষ্ট, দুঃখ। আঃ কষ্টম্।

আরাৎ—দূরে। আরাচ্ছত্রোঃ সদা বসেৎ।

আহ—'উবাচ' অর্থে। অথাহ বর্ণী (=ব্রহ্মচারী) বিদিতো মহেশ্বরঃ।

[বৈয়াকরণেরা লটে 'আহ' পদের বিধান করিয়াছেন, আহ=বলেন, বলিতেছেন; কিন্তু এখানে 'আহ'=বলিয়াছিলেন (ভূতকাল)। এইরূপ

প্রয়োগের সাধুত্বার্থ 'আহ' এই পদটি ক্রিয়া-প্রতিরূপক অব্যয় বলিয়া স্বীকৃত হইয়াছে। ]

ইতি—(১) ইহা, এই (inverted commas বা that এর পরিবর্তে)। অশ্বত্থামা হত ইতি বাক্যম্ উচ্চৈরুবাচ সঃ। (২) এই নিমিত্ত। অনতিক্রমণীয়ং মে সুহৃদ্বাক্যমিতি স্থিতোঽস্মি।

ইতি কৃত্বা—এই হেতু। ন চ বর্ণঃ কশ্চিদ্ অর্থবানিতি কৃত্বা সর্বৈরর্থবদ্ভিঃ শক্যং ভবিতুম্।

ইব—ন্যায়। শারদাভ্রম্ ( শরৎকালের মেঘ ) ইব পেলবম্ ( চঞ্চল ) আয়ুঃ।

ঈষৎ—অল্প। ঈষদ্ গৌরঃ।

উচ্চৈঃ—উচ্চস্বরে। অশ্বত্থামা হত ইতি বাক্যম্ উচ্চৈঃ উবাচ ভীমসেনঃ।

উত—অথবা। কিম্ অসৌ পদ্‌ভ্যাম্ গত উত প্রবহণেন।

উত উত—হয় নয়। একমেব বরং পুংসাম্ উত রাজ্যম্ উতাশ্রমঃ (either...or)।

এব—ই। এষ চারুদত্তস্য মিত্রং মৈত্রেয় ইত এব আগচ্ছতি।

এবম্—এইরূপ। ভবতু, এবং তাবৎ ভণিষ্যামি; এবম্ এতৎ। বাংলা 'এবং (=and)' এর অর্থে সংস্কৃতে 'চ' ব্যবহৃত হয়—রাম এবং লক্ষ্মণ = রামশ্চ লক্ষ্মণশ্চ।

কচ্চিৎ—প্রশ্ন। কচ্চিৎ অহমিব বিস্মৃতবান্ ত্বম্ অপি ?

কথম্—(১) কি প্রকারে। কথং বিস্মর্যতে ? (২) আশ্চর্য। কা পুনরেষা ত্বরিত-ত্বরিতম্ ইত এব আগচ্ছতি ? কথং চতুরিকা। (৩) কি জন্য। কথং রোদিষি বালক ?

কামম্—স্বীকার করি (granted that)। কামং শক্রিরিতি বধ্যঃ স্যাৎ, পুনঃ প্রাকৃতবদ্ অর্হসি ব্যপদেষ্টুম্।

কিম্—কেন। কিম্ ইদানীং ন গম্যতে ?

কিম্ উত—(১) what to say of ? প্রাকৃতোঽপি পুমান্ নাবমন্তব্যঃ, কিং রাজা। (২) অথবা। কিমুত রজ্জুঃ, কিমুত সর্পঃ ?

কিং পুনঃ—what to say of ? কি আবার ? ত্বাং বনদেবতা অপি ন দ্রক্ষ্যন্তি, কিং পুনঃ মর্ত্ত্যাঃ।

কিল—(১) বার্তা, ঐতিহ্য (it is said)। জঘান কংসং কিল বাসুদেবঃ। (২) সম্ভাবনা। পার্থঃ কিল বিজেষ্যতে।

কৃতম্—নিষেধে। কৃতম্ অতিবিস্তরেণ।

কৃতে—নিমিত্ত। ন স্বল্পস্য কৃতে ভূরি নাশয়েন্ মতিমান্ নরঃ।

খলু—(১) নিশ্চয় (indeed)। চিরং খলু কালো মৈত্রেয়স্য বসন্তসেনা-সকাশং গতস্য। (২) অনুনয়। ন খলু ন খলু বাণঃ সন্নিপাত্যোঽয়মস্মিন্। (৩) জিজ্ঞাসা। সখীজনঃ কুত্র খলু ভবেৎ ?

চন, চিৎ—বিশেষানবধারণ, অল্প। ইহারা বিভক্ত্যন্ত কিমের উত্তর প্রযুক্ত হয়। কদাচিৎ শূরতাং যাতি মরণে কৃতনিশ্চয়ঃ। কেহ কেহ ইহাদিগকে প্রত্যয় বলিয়াছেন।

| | |
|---|---|
| চিরম্, চিরেণ, চিরায়, চিরাৎ, চিরস্য, চিররাত্রায় | বহুক্ষণ, দীর্ঘকাল। কিয়চ্চিরং ত্বাং রোদয়িষ্যামি ? যোগ-যুক্তো মুনিঃ ন চিরেণ ব্রহ্ম অধিগচ্ছতি। প্রীতোঽস্মি তে সৌম্য, চিরায় জীব। নচিরাৎ অস্য পরিশ্রমস্য অনুরূপং ফলম্ অধিগমিষ্যসি। |

চেৎ—যদি। নিয়ন্তা চেন্ন বিদ্যেত ন কশ্চিদ্ধর্মম্ আচরেৎ। শাস্ত্রশ্চেদ-মৃতেন কিম্ ?

জাতু—কদাচিৎ। ন হি কশ্চিৎ ক্ষণমপি জাতু তিষ্ঠতি অকর্মকৃৎ ( সন্ধি )।

তথা—and, এবং। দেবদত্তঃ ব্রজতু তথা যজ্ঞদত্তঃ।

তদ্—(১) তজ্জন্য। রাজপুত্রা বয়ম্, তদ্ বিগ্রহং শ্রোতুং নঃ কুতূহলম্। (২) তাহা হইলে। যদ্যেবম্, তৎ সত্বরং দর্শয় মে তং চৌরসিংহম্।

তাবৎ—(১) বাক্যালঙ্কার। স্বকে গেহে কুক্কুরোঽপি তাবৎ চণ্ডো ভবতি (২) ততক্ষণ পর্যন্ত। তাবদ্ ভয়স্য ভেতব্যং যাবদ্ ভয়ম্ অনাগতম্।

তু—(১) ভেদ, বিশেষ (difference)। মিষ্টং পয়ঃ মিষ্টতরং তু দুগ্ধম্, (২) অবধারণ। ভীমস্তু পাণ্ডবানাং রৌদ্রঃ।

তূষ্ণীম্—মৌনে। রাজন্, রাজসুতা ন পাঠয়তি মাং দেব্যোঽপি তূষ্ণীং স্থিতাঃ ( শুকের উক্তি )।

দিবা—দিনে। মা দিবা স্বাপ্সীঃ। [ 'দিনে' এই অর্থে 'দিবায়াম্' পদ প্রয়োগ করিবে না, কেন না, দিবা শব্দ অব্যয়, এবং উহারই অর্থ 'দিনে, during day-time'. ]

দিষ্ট্যা—ভাগ্যে, আনন্দে। দিষ্ট্যা ন যাচিতস্ত্বেবং রাঘবো বধ্যতাম্ ইতি; দিষ্ট্যা কংসো হতঃ পাপঃ সানুগঃ স্বেন পাপ্মনা।

ন কেবলম্-অপি—not only but, ন কেবলং যো মহতোঽপভাষতে ( নিন্দা করে ) শৃণোতি তস্মাদপি যঃ স পাপভাক্ ( পাপী )।

নক্তম্—রাত্রে। ন নক্তং দধি ভুঞ্জীত।

ননু—(১) সম্বোধন। ননু মূর্খাঃ, পঠিতমেবৈতৎ। (২) প্রশ্ন। ননু সমাপ্তকৃত্যো গৌতমঃ? (৩) অবধারণ। ননু ভবান্ অগ্রতো মে বর্ততে।

নাম—(১) প্রসিদ্ধি। অস্তি দাক্ষিণাত্যে জনপদে মহিলারোপ্যং নাম প্রসিদ্ধ ) নগরম্। (২) নিশ্চয় (verily)। বীণা হি নাম অসমুদ্রোত্থিতং রত্নম্। (৩) সম্ভাবনা। কথং ন জ্ঞায়তে নাম? (৪) অঙ্গীকার। এবমস্তু নাম। (৫) কুৎসন। কো নাম অয়ং সন্ধ্যাশায়ী? (৬) ক্রোধ। মমাপি নাম দশাননস্য পরৈরভিভবঃ।

নীচৈঃ—নীচে। নীচৈর্গচ্ছত্যুপরি চ দশা চক্রনেমিক্রমেণ।

নু—(১) প্রশ্ন। ততো দুঃখতরং নু কিম্? (২) বিকল্প। স্বপ্নো নু মায়া নু মতিভ্রমো নু—ইহা কি স্বপ্ন, না মায়া, না মতিভ্রম?

নূনম্—(১) নিশ্চয়। নূনং হন্তাস্মি ( নিধন করিব ) রাবণম্। (২) তর্ক। ·নং শরৎ, প্রফুল্লা হি কাশাঃ।

নো—না। নো অত্র স্থাতব্যম্।

নোচেৎ—না হইলে (otherwise)। সমর্পয় মমৈনাং মূষিকাং নোচেৎ ·ং পাতকম্ অবাপ্স্যসি।

·রম্—কিন্তু। গুণবান্ অসি, পরম্ অহঙ্কারী।

পরশ্বঃ—পরশু (day after to-morrow)। পরশ্বঃ রাজা ভবিতা।

পরিতঃ—সর্বদিক্। পরিতঃ (=চারিদিক্ হইতে) প্রপতন্তি দুষ্কৃতাং বিপদঃ।

পুনঃ—(১) পুনর্বার (again)। ন পুনরেবং প্রবর্তিতব্যম্। (২) কিন্তু। ভদ্র, এতদ্ ধনং বস্ত্রাণি চ গৃহাণ, ন পুনঃ কস্যচিদ্ আখ্যেয়োঽয়ং বৃত্তান্তঃ।

পুনঃ পুনঃ—বার বার। পুনঃ পুনর্বারি পিবেদ্ অভূরি।

প্রত্যুত—উক্তবৈপরীত্যে। ন দোষঃ পুনরুক্তেঽপি প্রত্যুতেয়ম্ অলংক্রিয়া।

প্রভৃতি—হইতে। বয়ং বাল্যাৎ প্রভৃতি একত্র ক্রীড়িতাঃ।

প্রসহ্য—হঠাৎ। প্রসহ্য বিত্তানি হরন্তি দস্যবঃ।

প্রাক্—পূর্বে। তস্য তদ্ বৃত্তং তৎ প্রাগেব নিবেদিতম্।

প্রাতঃ—প্রত্যূষে। প্রাতঃ সন্ধ্যাম্ উপাসীত।

প্রাদুস্—প্রকাশ। প্রাদুরাসীৎ।

প্রায়স্, প্রায়েণ—প্রায়ই। প্রায়েণ ভূমিপতয়ো বনিতা লতাশ্চ, যৎ পার্শ্বতো ভবন্তি তৎ পরিবেষ্টয়ন্তি।

বত—খেদ। অহো বত মহৎ পাপং কর্তুং ব্যবসিতা বয়ম্।

বলবৎ—অতিশয়। বলবৎ পিপাসিতোঽস্মি।

ভূয়ঃ—পুনরায়। ভূয় এব মা (=আমাকে) ভগবান্ বিজ্ঞাপয়তু।

ভৃশম্—খুব। তম্ অবেক্ষ্য রুরোদ সা ভৃশম্।

মিথঃ—পরস্পর, গোপনে। মিথঃ প্রহরতঃ, মিথঃ ভাষতে।

মুহুঃ—পুনঃ পুনঃ। তরলিকাং কণ্ঠে গৃহীত্বা মুহুররোদম্।

মিথ্যা, মৃষা—অসত্য। কদাপি মিথ্যা মা বদেৎ, মৃষা বদতি দুর্জনঃ। মিথ্যাং, মৃষাং ইত্যাদি ভুল।

যথা—(১) যে। যথা আজ্ঞাপয়তি দেবঃ (যে আজ্ঞে, মহারাজ)। (২ যেরূপ। যথা ভবান্ তথা অয়মপি মম বন্ধুঃ।

যথাতথম্—যথার্থ। যথাতথং বক্তি সভায় বিদ্বান্।

যদ্—(১) যে। মিথ্যা প্রলপিতমেতৎ যদ্ অন্যত্র গতানাং ধনং ভ ান, রূপ

স্বস্থানে ন ভবতি। (২) হেতু। যৎ সভায়াং প্রগল্‌ভসে তৎ পূজ্যোঽসি। যেন দাতা তেন শ্লাঘ্যঃ ( যতঃ ......ততঃ বা )।

যদি—if, যদি। যদি শমঃ কিং তপসা? সত্যং শপে ব্রহ্মসূত্রেণ, যদি কদাপি অস্মাভিরীদৃশী দৃষ্টপূর্বা।

যাবৎ—(১) পর্যন্ত। যাবদস্মিন্ শরীরে প্রাণো বসতি তাবৎ আয়ুঃ। একস্য দুঃখস্য ন যাবদন্তং গচ্ছামি তাবদ্ দ্বিতীয়ং সমুপস্থিতং মে (scarcely—when, no sooner—than )। (২) বাক্যালঙ্কারে। এষ আর্য চারুদত্তঃ, তৎ যাবৎ উপসর্পামি।

যুগপৎ—simultaneously. নৈকেন ঘটেন অনেকো যুগপৎ কার্যং করোতি।

বরং...ন—better than. বরং বুদ্ধি র্ন বৈ বিদ্যা।

বা—অথবা। হতো বা প্রাপ্স্যসি স্বর্গং জিত্বা বা ভোক্ষ্যসে মহীম্।

বাঢ়ম্—হাঁ। চাণক্যঃ—চন্দনদাস, এষ তে নিশ্চয়ঃ? চন্দনদাসঃ—বাঢ়ম্, এষ মে দৃঢ়ো নিশ্চয়ঃ।

বৈ—(১) পাদপূরণে। যো বৈ যুবাপ্যধীয়ানস্তং দেবাঃ স্থবিরং বিদুঃ। (২) হি। উর্বশী বৈ রূপিণ্যপ্সরসাম্।

শনৈঃ—ধীরে। শনৈর্যাতি পিপীলিকা।

শশ্বৎ—(১) পুনঃ পুনঃ। শশ্বদ্ বক্তি কুশিক্ষিতঃ। (২) সর্বদা। শশ্বৎ জপতি।

শ্বঃ—আগামী কল্য। শ্বঃ সহস্রাদ্ অদ্য কাকিনী শ্রেয়সী।

সকৃৎ—একবার। অপি আয়াস্যতি ( আগমিষ্যতি কিম্) গোবিন্দঃ স্বজনান্ সকৃদ্ ঈক্ষিতুম্?

সদ্যঃ—তৎক্ষণাৎ। সদ্যঃ পততি মাংসবিক্রয়েণ ব্রাহ্মণঃ।

সপদি—তৎক্ষণাৎ। সপদি প্রদহতি উপেক্ষিতোঽগ্নিঃ।

সম্প্রতি—এখন, ইদানীং। [ সাম্প্রতম্ (১) দ্রষ্টব্য ]

সহ—(১) সহিত। পুত্রেণ সহ আগতঃ পিতা। (২) সত্তা। সহৈব ভঃ পুত্রৈর্ভারং বহতি গদভী।

সহসা—হঠাৎ। সহসা বিদধীত ( কুর্যাৎ ) ন ক্রিয়াম্।

সাকম্—সঙ্গে। কেনাপি সাকং বিরোধো ন কর্তব্যঃ।

সাক্ষাৎ—(১) প্রত্যক্ষ। সাক্ষাৎ দ্রষ্টা সাক্ষী। (২) তুল্য। ইয়ং সাক্ষাৎ লক্ষ্মীঃ।

সামি—অর্ধ (semi)। সামি-কৃতম্ অকৃতং স্যাৎ।

সাম্প্রতম্—(১)—এখন আজকাল। সাম্প্রতম্ কো রাজা ধরণীতলে? (২) ন্যায্য, উপযুক্ত। বিষ-বৃক্ষোঽপি সংবর্ধ্য স্বয়ং ছেত্তুমসাম্প্রতম্।

সায়ম্—নিশা-মুখে। সায়ং সন্ধ্যাম্ উপাসীত।

সার্ধম্—সহ। রামঃ সীতয়া সার্ধং বনং জগাম।

সুষ্ঠু—বেশ। সুষ্ঠু খলু ইদম্ উচ্যতে।

স্থানে—উপযুক্ত, ঠিক ( proper )। বয়স্য, স্থানে প্রশ্নঃ।

স্বয়ম্—নিজে। অহমেব স্বয়ম্ ইদং বদামি।

হা—দুঃখে। হা হতোঽস্মি মন্দভাগ্যঃ।

হি—(১) হেতু। অগ্নিরিহাস্তি, ধূমো হি দৃশ্যতে। (২) অবধারণ। ভবান্ হি প্রমাণম্। 'হি' বাক্যের আদিতে বসে না।

হ্যঃ—গতকল্য। অদ্য হ্যো বা তমহম্ অদ্রাক্ষম্।

## অনুশীলন ৩১

(ক) নিম্নলিখিত বাক্যগুলিতে কোন্ অব্যয় কোন্ অর্থে প্রযুক্ত হইয়াছে বল, এবং বাক্যগুলির বাংলায় অনুবাদ কর :—

অভ্যাসো হি কর্মণাং কৌশলম্ আবহতি। ভগবন্ রামদূতোঽহং হনূমান্ নাম নামতঃ। বিদুরং দ্রষ্টুমিচ্ছামি, তমিহানয় মা চিরম্ (do not delay). নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে। স তস্মৈ ভৃশং চুকোপ। "চিরং বস ব্রহ্মচর্যম্" ইতি গৌতমম্ আজ্ঞাপয়াঞ্চকার প্রবাহণঃ নমো বয়ং ব্রহ্মিষ্ঠায় কুর্মঃ। বরং ভিক্ষাশিত্বং ন চ পরধনাস্বাদন-সুখম্। জবা তু নাম অহম্ অস্মি, সত্যকামো নাম ত্বমসি। ন জাতু কামঃ কামানাম্ উপ

উপভোগেন শাম্যতি। হবিষা কৃষ্ণবর্ত্মেব ভূয় এবাভিবর্ধতে॥ জীবন্তি বাগপেতো মূকান্ হি পশ্যামঃ।

(খ) প্রত্যেক বাক্যে অগত্যা একটি অব্যয় দিয়া অনুবাদ কর :—

হে মহাবাহু, পুনরায় আমার বাক্য শ্রবণ করুন। হে যাজ্ঞবল্ক্য, তোমাকে নমস্কার। ইহাদের জন্য আমার দৌর্মনস্য হইতেছে। আচ্ছা, আমি এইরূপ বলিব। রাত্রে দধি খাইবে না। কৃষ্ণ কি আমাদিগকে স্মরণ করেন? ক্ষণমাত্রও কেহ কর্ম না করিয়া থাকে না। ভাগ্যে একটী পুত্র জন্মিয়াছে (জাতঃ)। খাবার ঘর এবং (তথা) শোবার ঘর ত্যাগ করিবে (সন্ত্যজেৎ)। আজ হইতে আমি তোমার দাস।

One should live near his friends. One thing is desirable for man, either a kingdom or a hermitage. It is likely that Rāma will be victorious. Let Rāma and Sītā go to the forest. He had a son named Naciketas. Why has not our friend come to-day?

(গ) যথাসম্ভব শুদ্ধ করিয়া বাংলায় অনুবাদ কর :—

অহং চ ত্বং দ্বৌ অপি তস্য অন্বেষণং কর্তুং অশক্তৌ, তু মৎপুত্রো এতৎ কর্তুং সমর্থঃ। কেচিৎ প্রাণিনঃ দিবায়াং রাত্রৌ চ দ্রষ্টুং সমর্থাঃ। কঃ চিৎ ব্যাঘ্রঃ সরস্তীরে ভ্রমতে। তস্য নচিকেতা নামঃ পুত্রো বভূব। ননোঃ কতি অর্থাঃ সন্তি? রামশ্চ লক্ষ্মণঃ বনং জগ্মতুঃ।

(ঘ) বাক্যের আদিতে প্রযুক্ত হয় না, এমন কয়েকটি অব্যয় বল এবং উহাদের প্রত্যেকের সহিত এক একটি বাক্য রচনা কর।

(ঙ) প্রিপোজিশন-স্থানীয় আটটি অব্যয় প্রয়োগ করিয়া আটটি বাক্য রচনা কর।

(চ) নিম্নলিখিত অব্যয়গুলি প্রয়োগ করিয়া বাক্য রচনা কর :—

বঁ চ, বা, তু, হি, ন, নতরাম্, সত্যঃ, সকৃৎ, হ্যস্, শতকৃত্বঃ, কৃত্বা, স্মারং স্মারম্, শ⌄তিতমাম্।

(ছ) উপসর্গ, নিপাত ও অব্যয় এই তিনটির পরস্পর সম্বন্ধ বুঝাইয়া দাও।

# ষষ্ঠ অধ্যায়

## কারক ও বিভক্তি *

### প্রথমা

১। কোনও প্রাতিপদিক-দ্বারা কেবল তদীয় অর্থ বুঝান অভিপ্রেত হইলে, অর্থাৎ কর্তৃত্ব-কর্মত্বাদি বুঝান আবশ্যক না হইলে, সেই প্রাতিপদিকের উত্তর প্রথমা হয়। ঈশ্বরঃ, দয়া, জ্ঞানম্, পিতরৌ, আপঃ।

প্রাতিপদিকার্থমাত্রে প্রথমা

২। যে ক্রিয়া সম্পন্ন করে, তাহাকে কর্তা (agent) বলে। যে প্রয়োজক অর্থাৎ যে কর্তাকে ক্রিয়ায় প্রবর্তিত করে, তাহাকেও কর্তা বলে।

ক্রিয়া-সম্পাদকঃ কর্তা, প্রয়োজকশ্চ।

৩। কর্তৃবাচ্যে (active voice) কর্তায় প্রথমা হয়। শূরঃ সম্মানম্ অর্হতি, দেবদত্তো যজ্ঞদত্তেন অন্নং পাচয়তি।

উক্তে কর্তরি প্রথমা।

৪। যাহা করা, দেওয়া, দেখা, জানা, শুনা ( প্রভৃতি ) হয় তাহাকে কর্ম বলে।

যৎ ক্রিয়তে তৎ কর্ম।

* ৪র্থ অধ্যায়, ১৩, ১৪ দেখ।

২। স্বতন্ত্রঃ কর্তা তৎপ্রয়োজকো হেতুশ্চ।

৫। কর্মবাচ্যে (passive voice) কর্মে প্রথমা হয়। অস্মাভিঃ ব্যাকরণম্ অধীয়তে, হরিঃ সেব্যতে, শব্দঃ শ্রুতঃ।

উক্তে কর্মণি প্রথমা।

৬। ইতি প্রভৃতি নিপাতের যোগে প্রথমা হয়। বিদ্বাংসঃ সনৎকুমারং স্কন্দ ইতি আচক্ষতে। 'ইতি' না থাকিলে 'বিদ্বাংসঃ সনৎকুমারং স্কন্দম্ আচক্ষতে' এইরূপ হইত। বিষবৃক্ষোঽপি সংবর্ধ্য স্বয়ং ছেত্তুমসাম্প্রতম্. নির্বীর্য ইতি লোকো মাং নির্দয়শ্চেতি বক্ষ্যতি।

৭। সম্বোধনে প্রথমা হয়। হে কৃষ্ণ অত্রাগচ্ছ, অদিতে অনুমন্যস্ব, ক্ষমধ্বং ভোস্তপস্বিনঃ। 'হে' প্রভৃতি শব্দ সম্বোধনের দ্যোতক, উহারা সর্বদা প্রযুক্ত হয় না।

সম্বোধনে চ।

## অনুশীলন ৩২ *

(ক) **যুবা** এব ধর্মশীলঃ স্যাৎ। হা **কৃষ্ণ জগতীনাথ** ক্বাসি **যাদবনন্দন**। স্বদেশে পূজ্যতে **রাজা**। **ভগবন্** অভিবাদয়ে, ইত আস্যতাম্। *

(খ) তিনি বলিলেন। স্ত্রী, যোষিৎ, অবলা, যোষা, নারী, সীমন্তিনী, বধূ—এইগুলি স্ত্রীবাচক শব্দ। শীল সকলের ভূষণ। পৃথিবীর সকল রাক্ষস আমাকে 'বিরাধ' ( ইতি ) বলে। হে ভগবন্, প্রণাম করিতেছি।

৬। 'ইতি'-যোগে অবিভক্তিক নির্দেশও দেখা যায়। লোকে সঙ্কর্ষণেতি সংজ্ঞাম্ অবাপ্স্যতি বীরঃ। কৃষ্ণেতি মঙ্গলং নাম। 'ইতি'-যোগে কর্মে দ্বিতীয়াও দেখা যায়, কীর্তয়িষ্যন্তি মনুজাঃ শতাক্ষীমিতি মাং ততঃ। কৈবর্তমিতি যং প্রাহুঃ আর্যাবর্ত-নিবাসিনঃ ( সন্ধি )।

* এই ষষ্ঠ অধ্যায়ে এক এক বিভক্তির পরে প্রদত্ত সংস্কৃত বাক্যগুলির বড় অক্ষরে (antique type এ) মুদ্রিত শব্দগুলিতে কেন কোন্ সুপ্ বিভক্তি হইয়াছে বলিবে, এবং ঐ সকল বাক্যের বাংলায় ও ইংরেজিতে অনুবাদ করিবে। বাংলা ও ইংরেজি বাক্যগুলির সংস্কৃতে অনুবাদ করিবে।

(গ) You are but a child. There was a town known as Vardhamāna. A learned man is honoured everywhere.

৮। ইংরেজি ব্যাকরণে ও তর্কবিজ্ঞানে প্রত্যেক বাক্যকে দুই ভাগে বিভক্ত করা হয়, (১) **উদ্দেশ্য** (subject), (২) **বিধেয়** (predicate)। যাহার সম্বন্ধে কিছু বলা যায়, সে উদ্দেশ্য; এবং উদ্দেশ্য-সম্বন্ধে যাহা বলা যায়, তাহা বিধেয়। 'শূরঃ সম্মানম্ অর্হতি' এই বাক্যে 'শূরঃ' উদ্দেশ্য, 'সম্মানম্ অর্হতি' বিধেয়: 'অস্মাভিঃ ব্যাকরণম্ অধীয়তে' এই বাক্যে 'ব্যাকরণম্' উদ্দেশ্য, 'অস্মাভিঃ অধীয়তে' বিধেয়। 'বাক্যের উদ্দেশ্যবোধক পদে (subject) প্রথমা হয়,' এইরূপ সূত্র করিলে 'কর্তৃবাচ্যে কর্তায় প্রথমা হয়' এবং 'কর্মবাচ্যে কর্মে প্রথমা হয়' এইরূপ দুইটি সূত্র করার প্রয়োজন হয় না।

৯। নিম্নে **'উক্তে কর্তরি প্রথমা'**, **'উক্তে কর্মণি প্রথমা'** এই নিয়ম দুইটির ব্যাখ্যা সংক্ষেপে লিখিত হইল।

বৈয়াকরণেরা **'অভিহিতে প্রথমা'**, **'উক্তার্থে প্রথমা'**, **'অন্যোক্তে প্রথমা'** এইরূপ নানাভাবে সূত্র প্রণয়ন করিয়াছেন। এই সূত্রগুলির অর্থ এইরূপ—অন্য শব্দস্থ তিঙ্, কৃৎ, তদ্ধিত বা সমাস-দ্বারা কর্ত্রাদি অভিহিত (=উক্ত) হইলে, ঐ কর্ত্রাদিতে প্রথমা হয়। 'রামঃ পশ্যতি' এই বাক্যে 'পশ্যতি' এই শব্দস্থ 'তি'-বিভক্তি-দ্বারা কর্তা অভিহিত বা উক্ত হইল, কেন না 'তি'র বাচ্য বা অর্থ 'কর্তা'; কর্তা উক্ত হইল বলিয়া 'রামঃ' প্রথমান্ত হইল। 'শব্দঃ শ্রুতঃ'—এখানে কর্মবাচ্যে 'ক্ত' এই কৃৎপ্রত্যয় হইয়াছে, অতএব 'কর্ম' উক্ত হইল, এবং শ্রু-ধাতু-বাচ্য শ্রবণ-ক্রিয়ার কর্ম 'শব্দ' শব্দে প্রথমা হইল। কটঃ শত্যঃ (শত দ্বারা ক্রীত), এখানে 'য' এই তদ্ধিত-প্রত্যয়ের অর্থ 'তেন ক্রীতঃ', অর্থাৎ 'ক্রয়-ক্রিয়ার কর্ম', 'প্রাপ্তোদকো গ্রামঃ' এই বাক্যে 'প্রাপ্তোদক'

৮। The subject of a sentence is always in the nominative case (first case).

এই সমাসের অর্থ 'উদক-কর্তৃক-প্রাপ্তির কর্ম', অতএব এই দুই স্থলেও 'কর্ম' উক্ত হইল এবং তজ্জন্যই 'কটঃ' ও 'গ্রামঃ' প্রথমান্ত হইল।

পাণিনীয় সূত্রে 'অভিহিতে প্রথমা' এইরূপ সূত্র নাই, তবে 'অনভিহিতে' এই অধিকারে 'কর্মণি দ্বিতীয়া', 'চতুর্থী সম্প্রদানে', 'অপাদানে পঞ্চমী,' 'সপ্তম্যধিকরণে চ', 'কর্তৃকরণয়োস্তৃতীয়া' বিধান করায় বুঝা যাইতেছে যে, 'অভিহিতে' অন্যরূপ হইবে। বার্ত্তিকে, মুগ্ধবোধে, সংক্ষিপ্তসারে ও সারস্বতে এ বিষয়ে স্পষ্ট বিধান আছে।

তিঙ্ কৃৎ-তদ্ধিত-সমাসৈঃ অভিহিতে কর্ত্রাদৌ প্রথমা।

বহু শিষ্টপ্রয়োগে 'ইতি', 'সাম্প্রতম্' প্রভৃতি অব্যয়ের দ্বারাও উক্ত বা অভিহিত হইতে দেখা যায় (৬।৬)। 'ক্বচিন্নিপাতেনাভিধানম্', 'অব্যয়োক্তত্বঞ্চ দৃশ্যতে'।

## দ্বিতীয়া

১০। অনভিহিত বা অনুক্ত কর্মে (অথবা যে কর্ম বাক্যের সাব্জেক্ট বা উদ্দেশ্য নহে, এমন কর্মে) দ্বিতীয়া হয়। হরিং ভজতি, বিষং ভুঙ্ক্তে, গ্রামং গচ্ছন্ বৃক্ষমূলম্ উপসর্পতি, মালাং কুর্বন্তং বৈষ্ণবং পশ্যতি।

(অনভিহিতে) কর্মণি দ্বিতীয়া।

(ক) কর্ম উক্ত বা অভিহিত হইলে অর্থাৎ কর্মবাচ্যের কর্মে প্রথমা হয়। পর্বতো দৃশ্যতে ত্বয়া (৬।৫), ঘটঃ কর্তব্যঃ।

১১। কতিপয় ধাতু **দ্বিকর্মক**। কর্তৃবাচ্যে উহাদের দুইটি কর্মেই দ্বিতীয়া হয়। গাং দোগ্ধি পয়ঃ, বলিং যাচতে বসুধাম্, তণ্ডুলান্ ওদনং পচতি, গর্গান্ শতং দণ্ডয়তি, ব্রজম্ অবরুণদ্ধি গাঃ, মাণবকং পন্থানং পৃচ্ছতি, বৃক্ষম্ অবচিনোতি ফলানি, মাণবকং ধর্মং ব্রূতে শাস্তি বা, শতং জয়তি দেবদত্তম্,

১১। প্রশ্ন—উদাহরণ বাক্যগুলির প্রত্যেকটিতে একটি কর্তা যোজনা কর।

সুধাং ক্ষীরনিধিং মথ্নাতি, দেবদত্তং শতং মুষ্ণাতি; অজাং গ্রামং নয়তি, হরতি, কর্ষতি, বহতি বা। বলিং ভিক্ষতে বসুধাম্; শিষ্যং ধর্মং বক্তি, ভাষতে, অভিধত্তে বা।

দুহ্ যাচ্ পচ্ দণ্ড্ রুধি প্রচ্ছি চি ব্রূ শাস্ জি মথ্ মুষাম্।
কর্মযুক্ স্যাদকথিতং তথা স্যান্ নী হৃ কৃষ্ বহাম্॥

দুহ্ প্রভৃতি দ্বাদশটির এবং নী প্রভৃতি চারিটির ( মুখ্য- ) কর্মের সহিত যাহার যোগ ( কর্মযুক্ ) সেইটি অকথিত বা গৌণ কর্ম। এই গৌণ-কর্ম-স্থলে অন্য কারকও হইতে পারে—গোঃ দুগ্ধং দোগ্ধি ( অপাদানে ৫মী )।

১২। **অকর্মক** ধাতুর যোগে কাল, ভাব, অধ্ব ও দেশ—এই সকলের কর্মত্ব হয়। এখানে কাল অর্থ—মাসাদি কাল, ভাব অর্থ—ভাবের ( অর্থাৎ ক্রিয়ার ) দ্বারা উপলক্ষিত কাল, অধ্ব অর্থ—নিয়তপরিমাণ ক্রোশাদি ( পথ ), দেশ অর্থ—গ্রামসমূহাত্মক কুরু, পাঞ্চাল, অবন্তি প্রভৃতি। মাসম্ আস্তে, গোদোহমাস্তে, ক্রোশমাস্তে, কুরূন্ স্বপিতি। গ্রামসমূহাত্মক প্রভৃতি বলার উদ্দেশ্য এই যে, 'গ্রামে স্বপিতি,' 'অধ্বনি আস্তে' প্রভৃতিতে অধিকরণে সপ্তমী হয়। কাল প্রভৃতি কর্ম হয় বলিয়া ধাতু সকর্মক হয়, এবং কর্মণি বাচ্যে 'আস্যতে মাসঃ' প্রভৃতি হইতে পারে।

অকর্মক-ধাতুভির্যোগে দেশঃ কালো ভাবো গন্তব্যোঽধ্বা চ কর্মসংজ্ঞকঃ।

১৩। অধি-পূর্বক শী, স্থা ও আস্ ধাতুর আধার কর্ম-সংজ্ঞক হয়। অধিশেতে, অধিতিষ্ঠতি, অধ্যাস্তে বা বৈকুণ্ঠং হরিঃ; বৈকুণ্ঠে শেতে, তিষ্ঠতি, আস্তে বা ইত্যর্থঃ।

অধিশীঙ্স্থাসাম্ ( আধারঃ ) কর্ম।

১৪। অভি-নি-পূর্বক বিশ্ ধাতুর আধার কর্মসংজ্ঞক হয়। অভিনিবিশতে সন্মার্গম্ এই সূত্র সর্বত্র খাটে না ( ক্বচিন্ন );—পাপেঽভিনিবেশঃ।

অভিনিবিশশ্চ। ( অভিনিবেশঃ আগ্রহঃ )।

১৫। উপ, অনু, অধি, আঙ্—ইহাদের পরস্থিত বস্ ধাতুর আধার

কর্ম হয়। উপবসতি, অনুবসতি, অধিবসতি, আবসতি বা বৈকুণ্ঠং হরিঃ; বৈকুণ্ঠে বসতীত্যর্থঃ।

ভোজনাভাববোধক উপ-পূর্বক বস্ ধাতুর আধার কর্ম হয় না, গ্রামে উপবসতি।

উপান্বধ্যাঙ বসঃ। অভুক্ত্যর্থস্য ন।

১৬। উভয়তঃ, সর্বতঃ, ধিক্, উপর্যুপরি, অধ্যধি, অধোঽধঃ, অভিতঃ, পরিতঃ, সময়া, নিকষা, হা, প্রতি, অনু, অন্তরা, অন্তরেণ, যাবৎ, ঋতে প্রভৃতি শব্দের যোগে দ্বিতীয়া। অহরুভয়তোঽর্ধরাত্রম্ অন্যতনঃ কালঃ। সর্বতঃ (পরিতঃ বা) কৃষ্ণং গোপাঃ, সর্বেষু পার্শ্বেষু ইত্যর্থঃ। ধিক্ কংসম্, কংসঃ নিন্দ্য ইত্যর্থঃ। উপর্যুপরি (অধ্যধি বা) লোকং হরিঃ, লোকস্য সমীপে উপরি ইত্যর্থঃ। উপর্যুপরি অধ্যধি বা সুখং দুঃখম্, সুখের পরে পরেই দুঃখ (থাকে), এখানে কালকৃত সামীপ্য বুঝাইল। অধোঽধঃ লোকং হরিঃ (সমীপে অধঃ)। অভিতঃ কৃষ্ণম্ গোপাঃ, কৃষ্ণস্য পার্শ্বদ্বয়ে ইত্যর্থঃ। পরিতঃ কৃষ্ণম্

১৬। (১) উভসর্বতসোঃ কার্যা ধিগুপর্যাদিষু ত্রিষু।
দ্বিতীয়াম্রেডিতান্তেষু ততোঽন্যত্রাপি দৃশ্যতে॥

উভযতঃ ও সর্বতঃ শব্দের, ধিক্ শব্দেব এবং উপর্যুপবি অধ্যধি ও অধোঽধঃ শব্দের যোগে দ্বিতীযা হয এবং এই সকল ছাড়া অন্যত্রও দ্বিতীযা দেখা যায। উভ+তস্=উভযতঃ (৪।১২০)। ধিক্=ধিক+সপ্তমীলোপ=ধিক নিমিত্তে। উপর্যধ্যধসঃ সামীপ্যে=সামীপ্য দ্যোতিত হইলে উপরি, অধি ও অধস্—ইহাদের দ্বিত্ব হয়। উপর্যাদিষু=উপরি+আদি+৭মী বহুব=উপবি প্রভৃতি অর্থাৎ উপরি অধি, অধস্ - এই তিনটিতে। আম্রেডিতান্তেষু=কৃত-দ্বির্বচনেষু। বীপ্সা প্রভৃতিতে দ্বিরুক্ত হয, যেমন—গ্রামো গ্রামো রমণীযঃ (বীপ্সা, প্রত্যেক গ্রাম)। এই দ্বিরুক্তের দ্বিতীয অংশের নাম আম্রেডিত (তস্য পরম্ আম্রেডিতম্), দস্যো দস্যো ঘাতয়ামি ত্বা, এখানে দ্বিতীয় 'দস্যো' আম্রেডিত। উপবি+উপরি, এখানে দ্বিতীয 'উপবি' আম্রেড়িত, উপর্যুপরি আম্রেডিতান্ত। (২) অভিতঃ-পরিতঃ-সময়া-নিকষা-হা প্রতি-যোগেঽপি। (৩) অন্তরান্তরেণযুক্তে। (৪) যাবত্তা মর্যাদাভিবিধ্যর্থেন। (৫) ঋতে যুক্তাদ দ্বিতীয়া-পঞ্চম্যৌ।

গোপাঃ, কৃষ্ণস্য সর্বেষু পার্শ্বেষু ইত্যর্থঃ। গ্রামং সময়া নিকষা বা (সমীপে)। বুভুক্ষিতং ন প্রতিভাতি কিঞ্চিৎ। হা কৃষ্ণ-বিমুখম্, স শোচ্য ইত্যর্থঃ। চৈত্রং যাবৎ শীতম্। তম্ ঋতে পরমাত্মানং তাত কঃ কেন শিষ্যতে। রামম্ অনুজাতো লক্ষ্মণঃ। অন্তরা ত্বাং চ মাং চ কমণ্ডলুঃ। অন্তরেণ পুরুষকারং (পুরুষকার বিনা) ন কিঞ্চিল্ লভ্যতে।

১৭। ক্রিয়ার বিশেষণে দ্বিতীয়ার একবচন ও নপুংসকলিঙ্গ হয়। শীঘ্রং মালাং করোতি, কবিনা শ্লোকাঃ সাধু পঠ্যন্তে।

অম্-নপুংসকলিঙ্গত্বে স্যাতাং ক্রিয়াবিশেষণে।

(ক) বৈয়াকরণেরা ক্রিয়াবিশেষণকে কর্মের মধ্যে অন্তর্ভূত করিয়া বলেন যে, "ক্রিয়ার বিশেষণ কর্ম, ঐ কর্ম কখনও উক্ত হয় না" : ক্রিয়াবিশেষণং কর্ম তচ্চ ক্লীবৈকবচনং সদানুক্তঞ্চ।

১৮। অত্যন্ত-সংযোগ অর্থাৎ ব্যাপ্তি বুঝাইলে কালবাচক ও অধ্ব-বাচক শব্দের উত্তর দ্বিতীয়া হয়। মাসং কল্যাণী, মাসম্ অধীতে, ক্রোশং রমণীয়া বনরাজিঃ।

কালাধ্বনোরত্যন্ত-সংযোগে।

১৯। ক্রিয়া-সমাপ্তি ও ফল-প্রাপ্তি দ্যোতিত হইলে, অত্যন্ত-সংযোগে কাল-বাচক ও অধ্ববাচক শব্দের উত্তর তৃতীয়া হয়। অহ্না

১৭। তীব্রং পাকঃ, তীব্রং পাকৌ, তীব্রং পাকাঃ—প্রভৃতি স্থলে তীব্র শব্দে ক্রিয়ার বিশেষণে দ্বিতীয়া। তীব্রঃ পাকঃ, তীব্রৌ পাকৌ, তীব্রাঃ পাকাঃ—প্রভৃতিস্থলে 'কৃদভিহিতো ভাবো দ্রব্য-বদপি ক্রিয়াবদপি, 'যথা ঘটাদের্দ্রব্যস্য লিঙ্গ-সংখ্যা-সাধন-সম্বন্ধঃ তথা কৃদভিহিতস্যাপি ভাবস্য' এই ন্যায় অনুসারে পাক শব্দ দ্রব্যবৎ হইল বলিয়া উহার বিশেষণে দ্বিতীয়ার একবচন হইল না। সুব্যক্তং মধুরঃ, বিস্পষ্টং পটুঃ প্রভৃতি স্থলে বিশেষণের (adjective-এর) বিশেষণেও ক্লীবলিঙ্গ ও দ্বিতীয়ার একবচন হয়।

সর্গোঽধীতঃ, ক্রোশেন সর্গোঽধীতঃ। ফল-প্রাপ্তি না হইলে হয় না, মাসম্ অধীতো নায়াতঃ (not master).

অপবর্গে তৃতীয়া।

---

## অনুশীলন ৩৩

(ক) নিত্যং সন্ধ্যামুপাসীত। ধিক সানুজং কুরুপতিম্। দরিদ্রান্ ভর কৌন্তেয়। ত্রিরাত্রম্ উপবসতি ব্রতী। কুরু পুণ্যম্ অহোরাত্রম্। সাধুর্দেবদত্তো মাতরং প্রতি। অন্বর্জুনং যোদ্ধারঃ। অন্তরা গার্হপত্যম্। আহবনীয়ং চ বেদিঃ। অন্তরেণ পুরুষকারং ন কিঞ্চিৎ লভ্যতে। তেষাম আরাধনায় এতাবতো দিবসান্ উৎসব আসীৎ।

(খ) আজ জনক বিদেহে ( বিদেহান্ ) গিয়াছেন। আমার প্রতি এইরূপ ব্যবহারই শোভন ( শোভতে )। তাড়াতাড়ি ( ত্বরিত ) ভিতরে নিয়া আইস ( প্রবেশয় )। পরাপকারীকে ধিক্। ধর্ম বিনা সুখ হয় না।

(গ) I see the moon. He went home. Give me half of the money.

(ঘ) 'অকর্মকা অপি সোপসর্গাঃ সকর্মকা ভবন্তি' এই বাক্যটি উদাহরণ দিয়া বুঝাইয়া দাও। ( ৬।১৩, ৬।১৫, ৮।৪২ খ দ্রষ্টব্য )।

### তৃতীয়া

২০। কর্তা যদি অনুক্ত হয় অর্থাৎ তিঙাদি-বাচ্য না হয় ( ৬।৯ দেখ ), তবে ঐ কর্তায় তৃতীয়া হয়। ময়া লিখ্যতে পত্রম্ ( কর্মবাচ্যের কর্তায় তৃতীয়া ), ত্বয়া রুদ্যতে ( ভাববাচ্যের কর্তায় তৃতীয়া )।

অনুক্তে কর্তরি তৃতীয়া।

---

২০-২১। সাধকতমং করণম্। কর্তৃকরণয়োস্তৃতীয়া—অনুক্ত কর্তায় এবং অনুক্ত করণে তৃতীয়া হয়।

(ক) প্রযোজ্য কর্তায় তৃতীয়া হয়। যজ্ঞদত্তো দেবদত্তেন ওদনং পাচয়তি ( ১০।৭-৮ )।

২১। কর্তা যাহার দ্বারা ক্রিয়া সম্পাদন করে, অর্থাৎ যাহাকে সাধকতম বলিয়া মনে করে, তাহাকে করণ বলে। অনুক্ত করণে তৃতীয়া হয়। পরশুনা বৃক্ষং ছিনত্তি, পশুনা রুদ্রং যজতে (=পূজয়তি), অক্ষ্ণো নেত্রদ্বয়েন ন পশ্যতি, কাণস্তু একেন।

অনুক্ত-করণে তৃতীয়া। যেন ক্রিয়তে তৎ করণম্।

২২। প্রকৃতি প্রভৃতি কতিপয় শব্দের উত্তর তৃতীয়া হয়। প্রকৃত্যা অভিরূপঃ, প্রায়েণ যাজ্ঞিকাঃ, গোত্রেণ শাণ্ডিল্যঃ, দ্বিদ্রোণেন ধান্যং ক্রীণাতি, সুখেন যাতি। এই সকল স্থলে উহ্য ক্রিয়ার করণে তৃতীয়া হইয়াছে। স্বভাবেনায়ং কৃতোঽভিরূপঃ ন তু অলংকরণাদিনা; গম্যমানাপি ক্রিয়া করণাদি-ব্যপদেশ-নিমিত্তং ভবতি। অভিরূপ হওয়ার করণ প্রকৃতি। ইংরেজিতে ইহাদিগকে adverbial use বলা যায়। প্রকৃত্যা চারুঃ, beautiful by nature (not by ornaments), naturally beautiful. 'প্রায়েণ' শব্দ 'নূনম্' অর্থে নিপাত ( অব্যয় ), তৃতীয়ান্ত নহে, এইরূপও কেহ কেহ বলেন। সুখেন যাতি = সুখে (adverb) যাইতেছে।

তৃতীয়াবিধানে প্রকৃত্যাদিভ্য উপসংখ্যানম্।

২৩। সহার্থ শব্দের যোগে ( অর্থাৎ সাকম্, সার্ধম্, সমম্, সহ প্রভৃতির যোগে ) তৃতীয়া হয়। পিত্রা সহ আগতঃ পুত্রঃ, পিত্রা

২৩। যাহার সহিত ক্রিয়া-গুণ-দ্রব্যের সম্বন্ধ পরম্পরা-প্রাপ্ত অর্থাৎ শব্দপ্রতিপাদ্য নহে কিন্তু আর্থ, তদুত্তরই তৃতীয়া হয়; সংস্কৃত সূত্রে উহাকেই 'অপ্রধান' বলা হইয়াছে। পিতাপুত্র-সম্বন্ধে পিতাই প্রধান, কিন্তু 'পিত্রা সহ আগতঃ পুত্রঃ' এই বাক্যে সহ-শব্দে যে সাহিত্য-সম্বন্ধ বুঝাইতেছে, তাহাতে 'পুত্র' প্রধান, কেন না 'আগতঃ' পদের সহিত উহার সম্বন্ধ সাক্ষাৎ-সম্বন্ধ, আর 'পিত্রা'র সঙ্গে উহার সম্বন্ধ পরম্পরা-প্রাপ্ত। 'পিতা-পুত্রৌ সহ আগতৌ', 'সহোভৌ চরতাং ধর্মম্' প্রভৃতি স্থলে উভয়েরই ক্রিয়াদি-সম্বন্ধ সাক্ষাৎ-সম্বন্ধ ( অর্থাৎ শব্দ প্রতিপাদ্য ) বলিয়া দ্বিবচন হইল।

সহ আগমনং পুত্রস্থ, পুত্রেণ সার্ধং গোমান্ দেবদত্তঃ, পুত্রেণ সহ স্থূলঃ, সহৈব দশভিঃ পুত্রৈঃ ( দশ পুত্র থাকিতেও ) ভারং বহতি গর্দভী।

সহার্থ শব্দের অপ্রয়োগ হইলেও, যেখানে সহার্থ প্রতীয়মান হয়, তথায় তৃতীয়া হয়। বৃদ্ধো যূনা আগতঃ, বৃদ্ধ যুবককে সঙ্গে নিয়া আসিয়াছেন।

সহযুক্তেঽপ্রধানে। সহার্থৈশ্চ গম্যমানৈঃ।

২৪। যে অঙ্গের বিকারের ফলে সমস্ত শরীর বিকৃত হয় ( অর্থাৎ তদঙ্গ-বিশিষ্ট শরীরে তদ্বিকার-যুক্ত-বোধক শব্দের প্রয়োগ হয় ), তদঙ্গ-বাচকের উত্তর তৃতীয়া হয়। অক্ষ্ণা কাণঃ, পাদেন খঞ্জঃ, পৃষ্ঠেন কুব্জঃ, পাণিনা কুণিঃ, শিরসা খলতিঃ, মুখেন ত্রিলোচনঃ।

যেনাঙ্গবিকার।

২৫। পরিচায়ক-চিহ্ন-বাচী প্রাতিপদিকের উত্তর তৃতীয়া হয়। অপি ভবান্ কমণ্ডলুনা ছাত্রম্ অদ্রাক্ষীৎ? শিখয়া পরিব্রাজকম্ অপশ্যৎ।

ইত্থম্ভূতলক্ষণে তৃতীয়া।

২৬। হেত্বর্থে তৃতীয়া হয়। ধনেন কুলম্, বিদ্যয়া যশঃ, অধ্যয়নেন বসতি, পুণ্যেন দৃষ্টো হরিঃ।

হেতৌ।

২৭। হেতু যদি গুণ (attribute, quality) হয় এবং তদ-বাচক শব্দ স্ত্রীলিঙ্গ না হয় তবে তদুত্তর তৃতীয়া বা পঞ্চমী হয়। জাড্যাৎ

২৪। অঙ্গ = অঙ্গিন ( অঙ্গ + অশ আদ্যচ্ ), অঙ্গবিকারঃ = অঙ্গিনো বিকারঃ। অযম্ অক্ষ্ণা কাণঃ = অক্ষি কাণম্ অস্য। হানিবদাধিক্যমপি অঙ্গানাং বিকারঃ।

২৫। অযং প্রকারঃ ইত্থম্, তং ভূতঃ প্রাপ্তঃ ইত্থম্ভূতঃ, লক্ষণং জ্ঞাপকম্। জটাভিস্তাপসঃ = জটা-জ্ঞাপ্য-তাপসত্ব-বিশিষ্টঃ। কেহ কেহ ইহাকে 'বিশেষণে তৃতীয়া' বা 'ভেদকে তৃতীয়া' বলিয়াছেন। ২৬। ফলমপীহ হেতুঃ, অধ্যয়নেন বসতি অধ্যয়নায় বসতি = অধ্যয়নার্থং বসতি।

জাড্যেন বা বদ্ধঃ, পাণ্ডিত্যাৎ পাণ্ডিত্যেন বা মুক্তঃ। স্ত্রীলিঙ্গ হইলে কেবল তৃতীয়া হয়, বুদ্ধ্যা মুক্তঃ। বস্তুত গুণ না হইলেও এবং স্ত্রীলিঙ্গ হইলেও পঞ্চমী হইতে দেখা যায়; পর্বতো বহ্নিমান্ ধূমাৎ, নাস্তি ঘটোঽনুপলব্ধেঃ। জাড্য, পাণ্ডিত্য, বুদ্ধি—গুণ, ধূম—দ্রব্য (গুণ নহে)।

বিভাষাঽগুণে স্ত্রিয়াম্।

২৮। নিমিত্ত-পর্যায়-প্রয়োগে, যাহা নিমিত্ত-ভূত তদ্বাচক শব্দের উত্তর, এবং উহার সহিত বিশেষ্য-বিশেষণ-ভাবে অন্বিত বলিয়া ঐ নিমিত্ত-পর্যায় শব্দের উত্তর, তৃতীয়াদি পাঁচ বিভক্তি হয়। কিন্তু নিমিত্ত-পর্য্যায় শব্দের সঙ্গে ঐভাবে সর্বনামের প্রয়োগ হইলে, প্রথমাদি সাত বিভক্তিই হয়। জ্ঞানেন নিমিত্তেন হরিঃ সেব্যঃ, জ্ঞানায় নিমিত্তায়, জ্ঞানাৎ নিমিত্তাৎ ইত্যাদি। সর্বনামের যোগে—কো হেতুর্বসতি, কং হেতুং বসতি, কেন হেতুনা বসতি ইত্যাদি। 'প্রেমহেতোঃ কৃষ্ণং ভজতি', 'অজ্ঞসংজ্ঞানহেতুনা গ্রন্থং বিরচয়তি' এইরূপ সমস্তপদের উত্তরও তৃতীয়া ও ষষ্ঠী হইতে পারে।

নিমিত্তপর্যায়প্রয়োগে সর্বাসাং প্রায়দর্শনম্, অসর্বনাম্নঃ প্রথমা-দ্বিতীয়ে ন স্তঃ।

২৯। ঊনার্থ, বারণার্থ ও প্রয়োজনার্থ শব্দের যোগে তৃতীয়া হয়। একেন ঊনঃ। কলহেন কিম্ (বারণ)? কোঽর্থঃ কলহেন (প্রয়োজন)?

ঊন-বারণ-প্রয়োজনার্থৈশ্চ।

(ক) অপবর্গে তৃতীয়া। ৬।১৯ দ্রষ্টব্য।

২৮। ষষ্ঠী হেতুপ্রয়োগে, সর্বনাম্নস্তৃতীয়া চ।

## অনুশীলন ৩৪

(ক) যশোদা যষ্টিম্ আদায় **কোপেন** অনুজগাম তম্ ( সন্ধি )। অলম্ **সাহসেন**। **পশুনা** রুদ্রং যজতে। **ক্ষময়া** পৃথিবীসমঃ। পিতা **পুত্রেণ** গচ্ছতি। **উদ্যমেন** হি সিধ্যন্তি কার্যাণি ন **মনোরথৈঃ**। ন হি সুখং **দুঃখৈর্বিনা** লভ্যতে। **শিষ্যেণ** সহ উপাধ্যায়স্য গৌঃ। ফলম্ ইদং **ক্ষণেন** পতিষ্যতি। অনেন **কর্ণেন** সুষ্ঠু শৃণোমি। **তিলৈঃ** সহ মাষান্ বপতি।

(খ) সীতা স্বভাবতই মহাত্মা রামের প্রিয়া ছিলেন। যুধিষ্ঠির ত্রিশ বাণে কর্ণকে বিদ্ধ করিলেন ( অবিধ্যৎ )। সীতা ও লক্ষ্মণের সহিত রাম বনে গিয়াছিলেন। সহায় বিনা বড কাজ করা যায় না। কাহাদিগের সহিত আমার যুদ্ধ করিতে হইবে ?

(গ) The cook-shed ( মহানস ) has fire in it, because of smoke. Raghunātha was blind of one eye. Do not cry ( অলম্ ). It has been done ( কৃত ) by me. What good may this kingdom do us ?

(ঘ) কারণ-প্রদর্শনপূর্বক যথাসম্ভব শুদ্ধ কর :—

ব্যাঘ্র মানুষং খাদতি। আসীৎ পুরা গাধীতি খ্যাতো নৃপতিঃ। অর্জুনোবাচ কৃষ্ণম্। দরিদ্রস্য প্রতি দয়াং কুরু। সংক্ষেপে ব্রূহি। প্রেয়্যাণাং সহ কদাপি বিবাদং মা কুরু। হে অন্ধ অস্য দীপস্য কিং তে কার্যম ?

## চতুর্থী

৩০। যাহাকে উদ্দেশ করিয়া দান করা হয়, সে সম্প্রদান। দীনায় অন্নং দদাতি। অনুক্ত সম্প্রদানে চতুর্থী হয়।

দানপাত্রং সম্প্রদানম্। চতুর্থী সম্প্রদানে।

৩০। বৈয়াকরণেরা বলেন যে, রজকস্য বস্ত্রং দদাতি, ভৃত্যঃ পৃষ্ঠং দদাতি, রাজ্ঞো দণ্ডং দদাতি, ভৃতকস্য বহুমূল্যং প্রযচ্ছতি প্রভৃতি স্থলে যথার্থ দান হয় না বলিয়া সম্প্রদান হয় না।

যথার্থ দান না হইলেও কদাচিৎ চতুর্থী দেখা যায়। উপাধ্যায়ঃ শিষ্যায় চপেটাং দদাতি, ভবানি দত্ত সীতায়ৈ, দদাতু সভ্যাঃ সুখং শ্রীহরিঃ।

৩১। রুচ্যর্থ (প্রীতিজননার্থ) ধাতুর প্রয়োগে প্রীয়মাণ (অর্থাৎ যাহার প্রীতি জন্মে সে) সম্প্রদান হয়। হরয়ে রোচতে ভক্তিঃ, দেবদত্তায় স্বদতে মোদকঃ।

রুচ্যর্থানাং প্রীয়মাণঃ।

৩২। শ্লাঘ্, হ্নু (ঙ্), স্থা ও শপ্ ধাতুর প্রয়োগে শ্লাঘা, অপহ্নুতি, স্থিতি ও শপথের দ্বারা যে বোধিত হয়, সে সম্প্রদান। দেবদত্তায় শ্লাঘতে, হ্নুতে, তিষ্ঠতে, শপতে বা।

শ্লাঘ-হ্নুঙ্-স্থা-শপাং জ্ঞীপ্স্যমানঃ।

৩৩। 'ধারি' (ধৃঙ্+ণিচ্) ধাতুর প্রয়োগে উত্তমর্ণ (অর্থাৎ ঋণদাতা) সম্প্রদান হয়। দেবদত্তায় শতং ধারয়তি।

ধারেরুত্তমর্ণঃ।

৩৪। 'স্পৃহ্' ধাতুর প্রয়োগে ঈপ্সিত পদার্থ সম্প্রদান হয়। পুষ্পেভ্যঃ স্পৃহয়তি। পুষ্পাণি স্পৃহয়তি, পুষ্পাণাং স্পৃহয়তি—এইরূপ কর্মে দ্বিতীয়া এবং শেষে (বা সম্বন্ধ-সামান্যে) ষষ্ঠীও দেখা যায়।

স্পৃহেরীপ্সিতঃ।

৩৫। ক্রোধার্থক, দ্রোহার্থক, ঈর্ষ্যার্থক ও অসূয়ার্থক ধাতুর প্রয়োগে যাহার প্রতি কোপ হয়, সে সম্প্রদান। দেবদত্তায় ক্রুধ্যতি, দ্রুহ্যতি, ঈর্ষ্যতি, অসূয়তি বা। দ্রোহ=অপকার; ঈর্ষ্যা=অক্ষমা, অসহন; অসূয়া=গুণে দোষ বাহির করা। কোপ না বুঝাইলে সম্প্রদান হয় না, ভার্যামীর্ষ্যতি (মৈনামন্যো দ্রাক্ষীৎ.ইতি)—এখানে ভার্যার প্রতি ক্রোধ নাই; অন্যে তাঁহাকে দেখিবে, ইহা সহ্য করিতে পারে না, ইহাই বিবক্ষিত।

ক্রুধ-দ্রুহের্ষ্যাসূয়ার্থানাং যং প্রতি কোপঃ।

---

৩২। প্রকাশন-স্থেয়াখ্যয়োশ্চ (তিষ্ঠতেঃ আত্মনেপদম্)।

(ক) উপসর্গপূর্বক ক্রুধ্ ও দ্রুহ্ ধাতুর প্রয়োগে যাহার প্রতি কোপ সে কর্ম-সংজ্ঞক হয় ( সম্প্রদান হয় না )। দেবদত্তমভি-ক্রুধ্যতি, অভিদ্রুহ্যতি বা। ক্রুধ্ ও দ্রুহ্ ভিন্ন অন্য ধাতুর প্রয়োগে, ছাত্রায় প্রকুপ্যতি।

ক্রুধ-দ্রুহোরুপসৃষ্টয়োঃ কর্ম।

৩৬। রাধ্ ধাতু ও ঈক্ষ্ ধাতুর প্রয়োগে যাহার শুভাশুভ পর্যালোচনা করা হয় সে সম্প্রদান-সংজ্ঞক হয়। গর্গঃ কৃষ্ণায় রাধ্যতি, ঈক্ষতে বা ( পৃষ্টো গর্গঃ শুভাশুভং পর্যালোচয়তি )। রাধ সংসিদ্ধৌ, ঈক্ষ দর্শনে ; এখানে উভয়েরই অর্থ শুভাশুভপর্যালোচনা এবং উভয়েই অকর্মক।

রাধীক্ষ্যোর্যস্য বিপ্রশ্নঃ।

৩৭। প্রতি-পূর্বক ও আ (ঙ্)-পূর্বক শ্রু ধাতুর প্রয়োগে, গম্যমান পূর্ব-ক্রিয়ার অর্থাৎ প্রবর্তন, প্রার্থনাদির কর্তা সম্প্রদান-সংজ্ঞক হয়। বিপ্রায় গাং প্রতিশৃণোতি, আশৃণোতি বা ( বিপ্রেণ মহ্যং গাং দেহীতি প্রবর্তিতঃ প্রতিজানীতে )।

প্রত্যাঙ্ভ্যাং শ্রুবঃ পূর্বস্য কর্তা।

৩৮। প্রয়োজন বা উদ্দেশ্য অর্থে প্রাতিপদিকের উত্তর চতুর্থী হয়। আসনায় ( =আসনার্থম্ ) দারু। সংযমায় শ্রুতম্।

তাদর্থ্যে চতুর্থী।

৩৯। নিবৃত্তি বুঝাইলে নিবর্তনীয়ের উত্তব চতুর্থী হয়। মশকায় ধূমঃ, মশকনিবৃত্তয়ে ইত্যর্থঃ।

৪০। কৢপ্ প্রভৃতি ধাতুর যোগে সম্পদ্যমান অর্থাৎ যাহা ঘটে সেই বিকার-বাচকের উত্তর চতুর্থী হয়। মূত্রায় কল্পতে যবাগূঃ—

---

৩৫। (ক) উপসৃষ্ট=উপসর্গযুক্ত ; উপ-সৃজ্+ঘঞ্=উপসর্গ, উপ-সৃজ্+ক্ত=উপসৃষ্ট।

৩৮। তস্মৈ ইদং তদর্থম্ ; তদর্থস্য ভাবঃ তাদর্থ্যম্ ( তদর্থ+ষ্যঞ্ )।

৩৯। কেহ কেহ বলেন 'মশকায ধূমঃ' প্রভৃতিতে 'তাদর্থ্যে চতুর্থী' হইয়াছে। তাঁহাদের মতে এই বাক্যে মশক শব্দের অর্থ 'মশক-নিবৃত্তি' ( লক্ষণা )।

মূত্ররূপেণ যবাগূঃ পরিণমতি ইত্যর্থঃ, ভক্তির্জ্ঞানায় কল্পতে—ভক্তি জ্ঞানে পরিণত হয়।

কৢপি সম্পদ্যমানে চতুর্থী।

বিকার বিবক্ষিত না হইলে, 'মূত্রং যবাগূঃ সম্পদ্যতে' এইরূপ প্রথমা অথবা 'মূত্রং যবাগ্বাঃ সম্পদ্যতে' এইরূপ পঞ্চমীও হইতে পারে।

৪১। শুভাশুভসূচক ভূতবিকারকে উৎপাত বলে। উৎপাতদ্বারা যাহা জ্ঞাপিত হয়, তদুত্তর চতুর্থী বিভক্তি হয়। বাতায় কপিলা বিদ্যুৎ।

উৎপাতেন জ্ঞাপিতে চ (চতুর্থী)।

৪২। গত্যর্থ ধাতুর কর্মে দ্বিতীয়া ও চতুর্থী হয়। গ্রামায় (গ্রামং বা) গচ্ছতি। চেষ্টা অর্থাৎ শরীর-ক্রিয়া না বুঝাইলে হয় না, মনসা হরিং ব্রজতি। গমনকারী যে পথে চলিতেছেন সেই পথ কর্ম হইলে, তদ্বাচকের উত্তর চতুর্থী হয় না, পন্থানং গচ্ছতি।

গত্যর্থকর্মণি দ্বিতীয়াচতুর্থ্যৌ চেষ্টায়াম্ অনধ্বনি।

৪৩। হিত, সুখ ও নমঃ প্রভৃতি শব্দের যোগে এবং সমর্থার্থক শব্দের যোগে চতুর্থী হয়। প্রজাভ্যঃ হিতম্, হরয়ে নমঃ, স্বস্তি গোভ্যো ভূয়াৎ, অগ্নয়ে স্বাহা, পিতৃভ্যঃ স্বধা, বষট্ ইন্দ্রায়, দৈত্যেভ্যো হরিরলম্, প্রভুঃ, সমর্থঃ, শক্তো বা। প্রভু-প্রভৃতি যোগে ষষ্ঠীও হইতে পারে।

নমঃ স্বস্তি-স্বাহা-স্বধালং বষড্-যোগাচ্চ। হিত (-সুখ-) যোগে চ।

৪৪। অপ্রযুজ্যমান তুমুন্-এর কর্মে চতুর্থী হয়। ফলেভ্যো যাতি=ফলানি আহর্তুং যাতি, যুদ্ধায় সংনহ্যতে (যুদ্ধং কর্তুম্)।

কর্মণি তুমোঽপ্রয়োগিণঃ।

---

৪০। 'সম্পদ্যমান'=যাহা উৎপন্ন হয় অর্থাৎ বিকার। দুগ্ধ প্রকৃতি, দধি বিকার।

৪৪। অপ্রয়োগিন্=যাহার প্রয়োগ হয় নাই, উহ্য। ক্রিয়ার্থোপপদস্য চ কর্মণি স্থানিনঃ= ক্রিয়ার্থা ক্রিয়া উপপদং যস্য তস্য স্থানিনঃ (=অপ্রযুজ্যমানস্য) তুমুনঃ কর্মণিচতুর্থী স্যাৎ।

৪৫। তুমের অর্থে ভাববাচী প্রত্যয় হইলে, তৎপ্রত্যয়ান্তের উত্তর চতুর্থী হয়। পাকায় ব্রজতি=পক্তুং ব্রজতি।

তুমর্থাচ্চ ভাববচনাৎ।

৪৬। 'মন্য' অর্থাৎ দিবাদিগণীয় মন্ ধাতুর অনাদর-দ্যোতক কর্মে বিকল্পে চতুর্থী ও দ্বিতীয়া হয়. কিন্তু নৌ, কাক, অন্ন, শুক ও শৃগাল শব্দের উত্তর কেবল দ্বিতীয়া হয়। ন ত্বাং তৃণায় মন্যে (তৃণং বা), তৃণাদপি অপকৃষ্টং মন্যে ইত্যর্থঃ। 'মন্য' ধাতু বলা হইল কেন? ন ত্বাং তৃণং বিচিন্তয়ামি, ন ত্বাং তৃণং মন্বে (তনাদিগণীয় মন্)।

মন্য-কর্মণ্যনাদরে বিভাষা চতুর্থী নৌ-কাকান্ন-শুক-শৃগাল-বর্জ্জে।

৪৭। উপপদ-বিভক্তি হইতে কারক-বিভক্তি বলবত্তরা। 'নমস্করোতি দেবান্' এই বাক্যে নমস্-শব্দের যোগে চতুর্থী না হইয়া

---

৪৫। ক্রিয়ার্থ ক্রিয়া উপপদে থাকিলে তুমুন, ণ্বুল্ (অক) এবং ভাববাচী ঘঞ্, ক্তি প্রভৃতি প্রত্যয় হয়। পক্তুং ব্রজতি=পাচকো ব্রজতি=পাকায় ব্রজতি। তুমুন্ ণ্বুলৌ ক্রিয়ায়াং ক্রিয়ার্থায়াম্, ভাববচনাশ্চ।

৪৬। অনেকের মতে, এই সূত্রের উদাহরণ 'নঞ্' আবশ্যক। শিষ্ট-প্রয়োগে 'ন' ভিন্নও চতুর্থী দেখা যায়। চৈদ্যপক্ষা রাজানঃ হরিমপি অমংসত (মনে করিয়াছিলেন) তৃণায়, মন্যে তৃণায় স্বারাজ্যম্, তৃণায় মত্বা · · রক্ষঃ, তৃণায় মন্যতে ভোগান। ইংরেজি 'I do not care a pin—a straw—a fig—a bit for him' তুলনা কর। ন ত্বাং কাকং মন্যে, ন ত্বাং শৃগালং মন্যে প্রভৃতিতে চতুর্থী হয় না।

'মন জ্ঞানে' (দি আ), মনু অববোধনে (ত আ)।

৪৭। অন্তরা, অন্তরেণ, নমঃ প্রভৃতি পদের যোগে অন্য পদে দ্বিতীয়া, চতুর্থী প্রভৃতি হয়, ইহারা উপপদ-বিভক্তি। অন্তরা ত্বাং চ মাং চ কমণ্ডলুঃ, এখানে 'কমণ্ডলুঃ'-পদের প্রথমা কারক-বিভক্তি, কমণ্ডলুঃ উহ্য 'অস্তি'-ক্রিয়ার কর্তা; ত্বাম্ ও মাম্-পদের দ্বিতীয়া উপপদ-বিভক্তি। উপপদ-বিভক্তিঃ=পদযোগ-নিমিত্তক বিভক্তিঃ।

'সাক্ষাৎ-প্রভৃতীনি চ'=কৃ ধাতুর যোগে 'সাক্ষাৎ' প্রভৃতি শব্দ বিকল্পে গতিসংজ্ঞক হয়। 'সাক্ষাৎ'-প্রভৃতি গণে 'নমঃ' শব্দ আছে। নমঃ-শব্দের গতি-সংজ্ঞা হইলে, 'নমঃ পুরসোর্গত্যোঃ

'নমস্করোতি' ক্রিয়ার কর্মে দ্বিতীয়া হইল। 'নমস্করোতি দেবেভ্যঃ' এই বাক্যে 'কর্মণি তুমোঽপ্রয়োগিণঃ' এই সূত্র অনুসারে চতুর্থী হইয়াছে, দেবেভ্যঃ = দেবান্ প্রসাদয়িতুম্ বা অনুকূলয়িতুম্।

উপপদ-বিভক্তেঃ কারক-বিভক্তির্বলীয়সী।

## অনুশীলন ৩৫

(ক) দিব্যং দদামি তে চক্ষুঃ। দর্শয়ামাস পার্থায় পরমং রূপম্ ঐশ্বরম্। স্বস্তি বাম্। উপদেশো হি মূর্খাণাং প্রকোপায় ন শান্তয়ে। নমস্ত্রিমূর্তয়ে তুভ্যম্। ন ত্বাং শুনে মন্যে। নন্দী তস্মৈ প্রণিপত্য উবাচ। তস্মৈ প্রণামম্ অকরবম্। অলমেষা মম তৃপ্ত্যৈ। কাব্যস্য লেখনার্থায় গণেশঃ স্মর্যতাম্ ত্বয়া। অরোচকিনে হিতং সৌবীরার্দ্রকম্। ধর্মায় রাজা ভবতি। তন্ মে বদ মহাবাহো, শ্রোতব্যং যদি মন্যসে। রাবণায় নমঃ কুর্যাঃ, স্যাৎ সীতে স্বস্তি তে ধ্রুবম্। তাঃ সর্বাস্তৃণায় মত্বা ত্রিজটা অবদৎ।

(খ) Vibhisana saluted Rāvana and said, 'This is sufficient for my happiness.' He goes to bathe in the Ganges. Do not be angry with me. I do not long for wealth.

(গ) শুদ্ধাশুদ্ধি-বিচারপূর্বক অশুদ্ধ বাক্যগুলি শুদ্ধ কর:—

অহং রামায় নমস্করোমি। অহং রামং নমঃ করোমি। অহং রামং নমস্করোমী। দরিদ্রং বস্ত্রং দদাতি দাতা। তেন বিনা স্বর্গবাসোঽপি ন মাং রোচতে। প্রভুর্ভৃত্যায় অভিক্রুধ্যতি। ন ত্বা শ্বনং মন্যে।

এই সূত্র অনুসারে বিসর্গ-স্থানে ( কবর্গ-পবর্গ-নিমিত্তে ) স্ হয় এবং 'নমস্করোতি', 'নমস্কৃত্য' প্রভৃতি 'নমস্যতি'র মতন একটি ক্রিয়া বলিয়া গণ্য হব, এবং তাহার কর্মে দ্বিতীয়া হয়; প্রামাণিক প্রয়োগে ইহাদের কর্মে চতুর্থী থাকিলে 'কর্মণি তুমোঽপ্রয়োগিণঃ' বা 'ক্রিয়ার্থোপপদস্য চ কর্মণি স্থানিনঃ' এই সূত্র অনুসারে ঐ চতুর্থী হইয়াছে এইরূপ বলা হয়। স্বয়ম্ভুবে নমস্কৃত্য = স্বয়ম্ভুবং প্রীণয়িতুং প্রণম্য। 'নমস্কৃত্য' প্রভৃতির 'নমঃ' প্রণামার্থের দ্যোতক, বাচক নহে।

(ঘ) কর্মে চতুর্থী-বিধায়ক সূত্রটি লিখিয়া উদাহরণের দ্বারা বুঝাইয়া দাও।

(ঙ) দরিদ্রেভ্যোঽন্নং দদাতি, এধেভ্যো ব্রজতি, উচ্চারায় কল্পতে মাষঃ, যুদ্ধায় সংনহ্যতে রাজা, রণায় প্রস্থিতঃ—এই প্রয়োগগুলি 'তাদর্থ্যে চতুর্থী' এই সূত্রের দ্বারা সিদ্ধ হইতে পারে, এই মতের পক্ষে কি যুক্তি আছে?

## পঞ্চমী

৪৮। যাহা হইতে অপায় বা বিশ্লেষ হয়, সে অপাদান। 'অপায়' (অপ-ই+অচ্)=দূরে গমন, বিশ্লেষ। অপাদানে পঞ্চমী হয়। গ্রামাৎ আগচ্ছতি, বৃক্ষাৎ পর্ণং পততি।

ধ্রুবমপায়েঽপাদানম্। অপাদানে পঞ্চমী।

ধ্রুব=নিশ্চল অর্থাৎ অবধিভূত। মেষৌ পরস্পরস্মাৎ অপসরতঃ, উভয়েই চল হইলেও, একের অপায়ে অন্য অবধিভূত বা ধ্রুব বলিয়া উভয়ই অপাদান।

(ক) গম্যমান (অর্থাৎ প্রযুক্ত না হইলেও যাহা বুঝা যায় এইরূপ) ক্রিয়াও কারক-বিভক্তির নিমিত্ত হয়। কুতো ভবান্? পাটলিপুত্রাৎ। এখানে 'কুতো ভবান্' এই বাক্যের অর্থ যে 'কুতো ভবান্ আগচ্ছতি' এবং 'পাটলিপুত্রাৎ' এই বাক্যের অর্থ যে 'পাটলিপুত্রাৎ আগচ্ছামি অহম্', ইহা সহজেই প্রতীয়মান হয় বলিয়া 'আগচ্ছতি' ও 'আগচ্ছামি' অপ্রযুক্ত রহিয়াছে, উহারা গম্যমান (উহ্য)। গম্যমান (উহ্য) আগমন-ক্রিয়ার অপাদানে 'কুতঃ' এবং 'পাটলিপুত্রাৎ' পদে পঞ্চমী হইয়াছে। এইরূপ শতেন শতেন বৎসান্ পায়য়তি পয়ঃ—এই বাক্য গম্যমান 'পরিচ্ছিদ্য' ক্রিয়ার করণে তৃতীয়া।

গম্যমানাপি ক্রিয়া কারক-বিভক্তীনাং নিমিত্তম্। *

---

* সর্বে গত্যর্থাঃ জ্ঞানার্থাঃ প্রাপ্ত্যর্থাশ্চ=সমস্ত গত্যর্থ ধাতুই জ্ঞানার্থক ও প্রাপ্ত্যর্থক; অতএব, গম্যমান=প্রতীয়মান।

৪৯। ভয়ার্থ ও ত্রাণার্থ ধাতুর প্রয়োগে ভয়ের হেতু অপাদান হয়। চোরেভ্যো বিভেতি, উদ্‌বিজতে, রক্ষতি, ত্রায়তে বা।

ভী-ত্রার্থানাং ভয়-হেতুঃ। *

৫০। পরা-পূর্বক জি-ধাতুর প্রয়োগে অসহ্য পদার্থ অপাদান হয়। অধ্যয়নাৎ পরাজয়তে, গ্লায়তি ইত্যর্থঃ। এখানে পরা-পূর্বক জি-ধাতু অকর্মক।

পরাজেরসোঢ়ঃ। নঞ্—সহ্+ক্ত=অসোঢ়—অসহ্য (এখানে)।

৫১। বারণার্থ ধাতুব প্রয়োগে যাহা ঈপ্সিত তাহা অপাদান হয়। যবেভ্যো গাং বারয়তি।

বারণার্থানামীপ্সিতঃ। প্রবৃত্তিবিঘাতো বারণম্।

৫২। অন্তর্ধানে যে দেখিতে না পাউক এরূপ ইচ্ছা করা হয়, সে অপাদান হয়। মাতুর্নিলীয়তে কৃষ্ণঃ, মাতা মাং ন পশ্যেদিত্যভিপ্রায়েণ তদ্দৃষ্টিপথাদপসরতি ইত্যর্থঃ। এইরূপ, উপাধ্যায়াদন্তর্ধত্তে ছাত্রঃ।

অন্তর্ধৌ যেনাদর্শনমিচ্ছতি।

৫৩। উপযোগে অর্থাৎ নিয়মপূর্বক-বিদ্যাস্বীকারে আখ্যাতা (=অধ্যাপয়িতা) অপাদান হয়। উপাধ্যায়াদ্ অধীতে। নিয়মপূর্বক বিদ্যাগ্রহণ না বুঝাইলে অপাদান হয় না—নটস্য শৃণোতি।

আখ্যাতোপযোগে।

৫৪। জায়মানের (অর্থাৎ যাহা জন্মে তাহার) হেতু (কারণ) অপাদান হয়। পুষ্পাৎ প্রজায়তে ফলম্, পুত্রাৎ প্রমোদো জায়তে, ব্রহ্মণঃ প্রজাঃ প্রজায়ন্তে।

জনি-কর্তুঃ প্রকৃতিঃ। জনিঃ=উৎপত্তিঃ, প্রকৃতিঃ=হেতুঃ।

* ভী=ভয়, ত্রা=ত্রাণ।

৫০। বি ও পরা উপসর্গের পরস্থিত জি-ধাতু আত্মনেপদী—বিপরাভ্যাং জেঃ।

৫৫। যে প্রকাশিত হয় তাহার প্রথম-প্রকাশের বা আবির্ভাবের স্থান অপাদান হয়। হিমবতো গঙ্গা প্রভবতি, কশ্মীরেভ্যো বিতস্তা প্রভবতি, তত্র প্রথমং প্রকাশতে ইত্যর্থঃ।

ভুবঃ প্রভবঃ।

পূর্ব সূত্র হইতে 'কর্তুঃ' পদ এই সূত্রে আসিবে। ভুবঃ প্রভবঃ=ভুবঃ কর্তুঃ প্রভবঃ। ভুবঃ='ভূ' শব্দ ৬ষ্ঠী ১ব., প্রভবঃ=প্রথম-প্রকাশ-স্থানম্।

৫৬। জুগুপ্সার্থক, বিরামার্থক ও প্রমাদার্থক ধাতুর প্রয়োগে জুগুপ্সাদির বিষয় অপাদান হয়। অধর্মাজ্জুগুপ্সতে, কর্মণো বিরমতি, ধর্মাৎ প্রমাদ্যতি।

জুগুপ্সা-বিরাম-প্রমাদার্থানামুপসংখ্যানম্।

৫৭। যাহা হইতে শ্রবণ, গ্রহণ ও প্রাপ্তি হয় সে অপাদান। কস্মাৎ শ্রুতং ভবতা? প্রজানামেব ভূত্যর্থং স তাভ্যো বলিমগ্রহীৎ ধনিনো ধনং লভতে (প্রাপ্নোতি), গুরোর্জ্ঞানং লভতে।

শ্রুত্যর্থানাং শ্রাবয়িতা। গ্রহণ-প্রাপ্ত্যর্থানাং তৎস্থানম্।

৫৮। ল্যপ্ (যপ্)-প্রত্যয়ান্ত পদের অপ্রয়োগে, সেই অপ্রযুক্ত ল্যপ্‌প্রত্যয়ান্তের কর্মে ও অধিকরণে পঞ্চমী হয়। কর্মে—প্রাসাদাৎ প্রেক্ষতে (প্রাসাদম্ আরুহ্য প্রেক্ষতে), শ্বশুরাৎ জিহ্রেতি (শ্বশুরং বীক্ষ্য ইত্যর্থঃ)। অধিকরণে—আসনাৎ প্রেক্ষতে (আসনে স্থিত্বা উপবিশ্য বা প্রেক্ষতে)।

ল্যব্-লোপে কর্মণ্যধিকরণে চ।

---

৫৬। গর্হয়া চিত্তনিবৃত্তির্জুগুপ্সা, বিহিতার্থাৎ নিবৃত্তিঃ প্রমাদঃ।

৫৮। এই সূত্রে ল্যপ্=ল্যপ্ ও ক্ত্বা। ল্যব্‌গ্রহণং ক্ত্ব উপলক্ষণম্।

৫৯। কালের পরিমাণ বা পথের পরিমাণ বুঝাইতে হইলে যে স্থান হইতে সেই পরিমাণ আরব্ধ হয়, তদ্বাচক শব্দে পঞ্চমী হয়, এবং এইরূপ স্থলে পথ-বাচকের উত্তর প্রথমা ও সপ্তমী এবং কাল-বাচকের উত্তর সপ্তমী হয়। পথ-পরিমাণে—বনাৎ গ্রামো যোজনং যোজনে বা, কালপরিমাণে—কার্তিক্যা আগ্রহায়ণী মাসে, কার্তিক-পূর্ণিমার একমাস পরে অগ্রহায়ণ-পূর্ণিমা।

যতশ্চাধ্বকালমানং তত্র পঞ্চমী, তদযুক্তাদধ্বনঃ
প্রথমা-সপ্তম্যৌ ; কালাৎ সপ্তমী।

৬০। অন্য (অন্যার্থ), আরাৎ, ইতর, ঋতে, দিগ্-দেশ-কালবাচক শব্দ, প্রাক্, প্রত্যক্ প্রভৃতি অঞ্চূত্তরপদ শব্দ, এবং আচ্-প্রত্যয়ান্ত ও আহি-প্রত্যয়ান্ত শব্দ এই আটটির যোগে পঞ্চমী হয়। অন্যার্থ—দেবদত্তাদন্যঃ ( ভিন্নঃ, বিলক্ষণঃ, অর্থান্তরং বা ); আরাৎ দেবদত্তাৎ ( আরাদ্দূরসমীপয়োঃ ); ইতরো দেবদত্তাৎ; ঋতে-যোগে পক্ষে দ্বিতীয়া—ঋতে কৃষ্ণাৎ ( কৃষ্ণং বা ); গ্রামাৎ পূর্বো দেশঃ, চৈত্রাৎ পূর্বঃ ফাল্গুনঃ; অঞ্চ্-ভাগান্ত শব্দ—প্রাক্ ( প্রত্যগ্ বা ) গ্রামাৎ; ( ৬।৬১ সূত্রে বিহিত ষষ্ঠীর বাধক ); আচ্—দক্ষিণা গ্রামাৎ; আহি—দক্ষিণাহি গ্রামাৎ।

অন্যারাদিতরর্তে-দিকশব্দাঞ্চূত্তরপদাজাহি-যুক্তে।

অন্য + আরাৎ + ইতর + ঋতে + দিক্‌শব্দ + অঞ্চু-উত্তরপদ + আচ্ + আহি-যুক্তে। সূত্রে 'ইতর' শব্দ না থাকিলেও চলিত, কেন না সূত্রস্থ 'অন্য'= 'অন্যার্থক শব্দ' এবং 'ইতর' শব্দও অন্যার্থক।

৫৯। অধ্বন্ = পথ, মান = পরিচ্ছেদ, পরিমাণ; যতঃ = যদাশ্রিত্য, যে অবধিকে অবলম্বন করিয়া।

৬০। অন্যেত্যর্থগ্রহণম্, ইতরগ্রহণং প্রপঞ্চার্থম। দিশি দৃষ্টঃ শব্দো দিক্‌শব্দঃ, তেন সংপ্রতি দেশকালবৃত্তিনা যোগেঽপি ভবতি। অঞ্চূত্তরপদস্য তু দিক্‌শব্দত্বেঽপি 'ষষ্ঠ্যতসর্থপ্রত্যয়েন' ( ৬।৬১ ) ইতি ষষ্ঠীং বাধিতুং পৃথগ্‌গ্রহণম্। প্রাক্ = প্রাচ্ ( অথবা প্রাচী ) + অস্তাতি, অঞ্চত্যন্ত দিক্-শব্দের পরস্থিত অস্তাতি-প্রত্যয়ের লোপ। অঞ্চেলুর্ক ( অস্তাতেঃ ), লুক্ তদ্ধিত-লুকি ( স্ত্রীপ্রত্যয়স্য

৬১। অতস্‌-প্রভৃতি-প্রত্যয়ান্তের যোগে ষষ্ঠী হয়। এই সূত্রটি দিগ্‌-দেশ-কাল-বাচক শব্দের যোগে বিহিত পঞ্চমীর বাধক। অতসুচ্‌ (অতস্‌)—দক্ষিণতো গ্রামস্য, অস্তাতি—পুরস্তাদুদ্যানস্য, অসি—পুরো নগরস্য, আতি—উত্তরাৎ সমুদ্রস্য।

ষষ্ঠ্যতসর্থ-প্রত্যয়েন।

আচ্‌-প্রত্যয়ান্ত ও আহি-প্রত্যয়ান্ত শব্দ 'অতসর্থ' হইলেও তদ্‌-যোগে পঞ্চমী হয় (৬।৬০)।

৬২। এনপ্‌-প্রত্যয়ান্ত শব্দের যোগে দ্বিতীয়া (ও ষষ্ঠী) হয়। দক্ষিণেন গ্রামং (গ্রামস্য বা), তত্রাগারং ধনপতিগৃহানুত্তরেণাস্মদীয়ম্‌। এনপ্‌-প্রত্যয়ও অতসর্থক।

এনপা দ্বিতীয়া (ষষ্ঠ্যপি)।

৬৩। 'প্রভৃতি', 'আরভ্য' এবং 'বহিস্‌' শব্দের যোগে এবং মর্যাদাবাচক ও অভিবিধিবাচক 'আ'-যোগে পঞ্চমী হয়। ভবাৎ প্রভৃতি (আরভ্য বা) সেব্যো হরিঃ, গ্রামাদ্‌ বহিঃ। 'আরভ্য'-যোগে কর্মণি দ্বিতীয়াও হয়, সূর্যোদয়ম্‌ আরভ্য আ অস্তময়াৎ জপতি। আ মুক্তেঃ সংসারঃ, আ সকলাৎ ব্রহ্ম।

প্রভৃত্যর্থ-বহির্যোগে পঞ্চমী। পঞ্চম্যপাঙ্‌পরিভিঃ (কর্মপ্রবচনীয়ৈঃ)।

৬৪। পৃথক্‌, বিনা ও নানা শব্দের যোগে দ্বিতীয়া, তৃতীয়া ও পঞ্চমী হয়। পৃথক্‌ রামম্‌ (রামেণ, রামাদ্‌ বা) বিনা সম্যক্ত্বম্‌ (সম্যক্ত্বেন, সম্যক্ত্বাৎ বা) কুতো মুক্তিঃ? নানা দেবাৎ (দেবেন দেবং বা) ন সুখম্‌। এই সূত্রস্থ 'নানা' = বিনা (বর্জনে)।

পৃথগ্‌বিনানানাভিস্তৃতীয়ান্যতরস্যাম্‌, (পঞ্চমীদ্বিতীয়ে চ তৃতীয়াভাবপক্ষে)।

৬৫। অদ্রব্যবাচক স্তোক, অল্প, কৃচ্ছ্র ও কতিপয় শব্দের উত্তর করণে

তৃতীয়া ও পঞ্চমী হয়। স্তোকেন ( স্তোকাদ্ বা ) মুক্তঃ। দ্রব্যবাচক হইলে পঞ্চমী হয় না, স্তোকেন বিষেণ হতঃ।

করণে চ স্তোকাল্প-কৃচ্ছ্র-কতিপয়স্যাসত্ত্ববচনস্য।

৬৬। দূরার্থক ও অন্তিকার্থক অদ্রব্যবাচক শব্দের যোগে প্রাতিপদিকের উত্তর পঞ্চমী ও ষষ্ঠী হয়। দূরম্ ( অন্তিকং বা ) গ্রামস্য ( গ্রামাদ্ বা )।

দূরান্তিকার্থৈঃ পঞ্চমী-ষষ্ঠ্যৌ।

৬৭। দূরার্থক ও অন্তিকার্থক শব্দের উত্তর দ্বিতীয়া, তৃতীয়া, পঞ্চমী ও সপ্তমী হয়। গ্রামস্য দূরম্ ( দূরেণ, দূরাৎ, দূরে বা ), গ্রামস্য অন্তিকম্ ( অন্তিকেন, অন্তিকাৎ, অন্তিকে বা )। বিশেষণে হয় না, দূরঃ পন্থাঃ। দূরাদাবসথান্মূত্রং দূরাৎ পাদাবনেজনম্। দূরাচ্চ ভাব্যং দস্যুভ্যো দূরাচ্চ কুপিতাদ্ গুরোঃ।

দূরান্তিকার্থেভ্যো দ্বিতীয়াতৃতীয়াপঞ্চমীসপ্তম্যঃ।

৬৮। যাহা হইতে কোনও পদার্থের উৎকর্ষ বা অপকর্ষ বিবক্ষিত হয় তদুত্তর পঞ্চমী হয়। মাথুরাঃ পাটলিপুত্রকেভ্য আঢ্যতরাঃ, কাকাৎ কৃষ্ণঃ, কৃৎস্নাদ্ ভয়াজ্ জ্ঞাতিভয়ং সুকষ্টম্, সম্ভাবিতস্য চাকীর্ত্তির্মরণাদতিরিচ্যতে। বহুর মধ্যে একের উৎকর্ষাপকর্ষ বুঝাইলে ( ৬।৯৬ অনুসারে ) ষষ্ঠী ও সপ্তমী হয়—'নগরীষু ( নগরীণাম্ বা ) কাঞ্চী শ্রেষ্ঠা'।

পঞ্চমী ব্যতিরেকে।

## অনুশীলন ৩৬

(ক) প্রক্ষালনাৎ হি পঙ্কস্য দূরাৎ অস্পর্শনং বরম্ ( সন্ধি )। অলাতচক্রং প্রত্যক্ষং দৃশ্যতে, অনুমানাৎ গম্যতে নৈতদ্ অস্তীতি। দেব ঋষ্যশৃঙ্গাশ্রমাৎ

অষ্টাবক্রঃ প্রাপ্তঃ ( আসিয়াছেন )। ভবদ্ভ্যো বিদ্যা-বয়ো-বৃদ্ধেভ্যো ধর্মং শ্রোতুমিহাগতঃ অস্মি। পর্বতো বহ্নিমান্ ধূমাৎ। ঋতে সত্যাৎ কুতো ধর্মঃ। শ্রেয়ান্ স্বধর্মো বিগুণঃ পরধর্মাৎ স্বনুষ্ঠিতাৎ। নায়মন্যো ধনঞ্জয়াৎ। বিড়ালস্য অসিনা কায়াৎ পাতয়ামাস বৈ শিরঃ ( সন্ধি )। বহোঃ কালাৎ (after a long time) দৃষ্টম্ ইদং বনম্। ন ত্বাম অস্মৎ-প্রভাবাৎ বনদেবতা অপি ত্রক্ষ্যন্তি, কিং পুনর্মর্ত্যাঃ। আচার্যাধীনো ভব, অন্যত্র অধর্মচরণাৎ। ধর্মাৎ নিবর্ততে। অধর্মাৎ বীভৎসতে।

(খ) রাম সীতার নিকট প্রাণ অপেক্ষাও প্রিয় ছিলেন। যুক্তি-যুক্ত কথা বালকের নিকট হইতেও গ্রহণ করা উচিত ( উপাদেয়ম্ )। আমি কাশী হইতে আসিয়াছি। বক হইতে শুক্ল। বৈশাখ হইতে মাঘ পর্যন্ত তিনি গয়ায় ছিলেন।

(গ) There could be no happiness without love of God. The mother country is superior to Heaven. The fruit fell from the tree. Knowledge is better than wealth. Meat is more nutritive ( পুষ্টিকৃৎ ) than milk.

(ঘ) Is there any ambiguity in the sentence 'আ পাটলিপুত্রাৎ বৃষ্টো দেবঃ' ?

## ষষ্ঠী

৬৯। সম্বন্ধে ষষ্ঠী হয়। তব গৃহম্, কৃষ্ণস্য ভক্তঃ, বসুদেবস্য পুত্রঃ, রামস্য চরণৌ, পূর্বং কায়স্য, শ্রীকৃষ্ণস্য সৌন্দর্যম্।

কারক ও প্রাতিপদিকার্থ ছাড়া বাকি সব স্থানে অর্থাৎ স্ব-স্বামিভাব, জন্যজনকভাব, অবয়বাবয়বিভাব ও আধারাধেয়ভাব প্রভৃতি সম্বন্ধে ষষ্ঠী হয়। কারক-প্রাতিপদিকার্থব্যতিরিক্তঃ স্বস্বামিভাবাদি-সম্বন্ধঃ শেষঃ।

ষষ্ঠী শেষে।

(ক) কর্মাদিরও সম্বন্ধ-মাত্র-বিবক্ষায় ষষ্ঠী হয়। ভজে শম্ভোশ্চরণয়োঃ, নারায়ণস্য অনুকরোতি, স্নিহ্যতি সর্বস্য, সা লক্ষ্মীরুপকুরুতে যয়া পরেষাম্।

কর্মাদীনামপি সম্বন্ধ-মাত্র-বিবক্ষয়া ষষ্ঠ্যেব।

৭০। স্মরণার্থ ধাতুর এবং দয়্ ও ঈশ্ ধাতুর কর্মে বিকল্পে ষষ্ঠী হয়। মাতুঃ স্মরতি বা মাতরং স্মরতি, পিতুরধ্যেতি বা পিতরমধ্যেতি, ভক্তস্য দয়তে দুর্গা, সর্বস্য ঈষ্টে হরিঃ।

অধীগর্থদয়েশাং কর্মণি।

৭১। তৃপ্ত্যর্থ ধাতুর করণে ষষ্ঠী ও তৃতীয়া হয়। নাগ্নিস্তৃপ্যতি কাষ্ঠানাম্ কাষ্ঠৈঃ বা, ফলানাং ফলৈ র্বা তৃপ্তঃ, অপাং হি তৃপ্তায় ন বারিধারা স্বাদুঃ সুগন্ধিঃ স্বদতে তুষারা।

তৃপ্ত্যর্থ-করণে ষষ্ঠী বা।

৭২। হিংসা বুঝাইলে, জাসি, পিষ্, নাট, ক্রাথ এবং নি-প্র-পূর্বক হন্-ধাতুর কর্মে ষষ্ঠী হয়। চৌরস্য উজ্জাসয়তি, চৌরস্য নিপ্রহন্তি, চৌরস্য প্রণিহন্তি, চৌরস্য নিহন্তি, চৌরস্য প্রহন্তি, চৌরস্য পিনষ্টি।

জাসিনিপ্রহণ-নাটক্রাথপিষাং হিংসায়াম্।

৭৩। কৃদন্তের কর্তায় ও কর্মে ষষ্ঠী হয়। কর্তায়—ভবতঃ শয়নম্, কর্মে—জগতঃ কর্তা বিষ্ণুঃ।

কর্তৃ-কর্মণোঃ কৃতি।

৭০-৭২। এই তিন সূত্রে যে ষষ্ঠীর বিধান হইয়াছে, উহা 'ষষ্ঠী শেষে' এই সূত্রদ্বারাও সিদ্ধ হইতে পারিত।

৭০। অধীগর্থ=অধি+ইক+অর্থ=স্মৃত্যর্থ, অধিপূর্বক পরস্মৈপদী অদাদিগণীয় ই-ধাতুর অর্থ স্মরণ ঐ ধাতুকে 'ইক' বলে।

৭২। নিপ্রৌ সংহতৌ বিপর্যস্তৌ ব্যস্তৌ চ।

৭৩। 'তদর্হম' এই সূত্রে পাণিনি 'অর্হম' এই কৃদন্ত ক্রিয়ার কর্মে দ্বিতীয়া প্রয়োগ করিয়াছেন। অতএব 'কর্তৃকর্মণোঃ কৃতি ইত্যেতদ্ অনিত্যম'। অর্হঃ পুরুরিদং রাজ্যং যঃ সুতঃ প্রিয়কৃত তব, ইন্দ্রত্বম্ অর্হো রাজায়ম্। 'রাজ্যম' ও 'ইন্দ্রত্বম্' এই পদদ্বয় 'অর্হঃ' এই কৃতের কর্ম।

৭৪। কৃৎপ্রত্যয় দ্বারা দ্বিকর্মক ধাতুর উভয় কর্ম অনুক্ত হইলে, কৃত্তের যোগে অপ্রধান বা গৌণ কর্মে বিকল্পে এবং প্রধান কর্মে নিত্য ষষ্ঠী হয়। নেতা অশ্বস্য (মুখ্য কর্ম) স্রুঘ্নস্য স্রুঘ্নং বা (গৌণ কর্ম)। কৃষ্ণস্য মোক্ষস্য যাচকো ভক্তঃ, দোগ্ধা দুগ্ধস্য গোঃ কৃষ্ণঃ, ক্ষীরস্য গবাং দোহঃ কৃষ্ণেন।

গুণকর্মণি বা ইষ্যতে। প্রধানে নিয়তা ষষ্ঠী গৌণে তূভয়থা ভবেৎ।

৭৫। একই কৃদন্ত ক্রিয়ার কর্তায় ও কর্মে যুগপৎ ষষ্ঠী হইবার সম্ভাবনা হইলে. কেবল কর্মেই ষষ্ঠী হয়। আশ্চর্যো গবাং দোহোঽ-গোপেন।

উভয়প্রাপ্তৌ কর্মণি।

কখন কখন কর্তায় ষষ্ঠীও দেখা যায়। বিচিত্রা জগতঃ কৃতিঃ হরেঃ (হরিণা বা), বিচিত্রং শব্দানাম্ অনুশাসনং পাণিনেঃ (পাণিনিনা বা)।

৭৬। শতৃ, শানচ্, স্যতৃ, স্যমান, ক্বসু ও কানচ্, এই সকল কৃৎ-প্রত্যয়েব যোগে ষষ্ঠী হয় না। শতৃ, শানচ্—সৃষ্টিং কুবন্ কুর্বাণো বা হরিঃ; ক্বসু, কানচ্—ওদনং পেচিবান্ পেচানো বা; স্যতৃ, স্যমান—বেদং পঠিষ্যন্, গুরুং সেবিষ্যমাণঃ।

৭৭। ক্ত্বা, ল্যপ্ তুমুন্ ও ণমুল্ প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় না।

---

৭৪। এই সূত্রের প্রতিপাদ্য বিষয়ে মতভেদ আছে।

৭৫। স্ত্রীপ্রত্যয়য়োঃ অকাকারযোনাযং নিয়মঃ='স্ত্রিযাং ক্তিন' এই অধিকাবে বিহিত 'অক' ও 'অ' এই দুই কৃৎপ্রত্যয়ের প্রযোগে এই নিয়ম খাটে না, কর্তাযও ষষ্ঠী হয, ভেদিকা বা বিভিৎসা রুদ্রস্য জগতঃ। শেষে বিভাষা='অক' ও 'অ' ভিন্ন অন্য প্রত্যয়ে বিকল্প, শব্দানাম অনুশাসনম্ আচাযেণ আচাযস্য বা।

৭৬। শতৃ-প্রত্যযান্ত দ্বিষ্-ধাতুর যোগে বিকল্পে ষষ্ঠী হয, পক্ষে দ্বিতীয়া। মুরস্য মুরং বা দ্বিষন। দ্বিষঃ শতুর্বা।

৭৬-৮০। ন লোকাব্যয়-নিষ্ঠা-খলর্থ-তৃনাম্। কর্তৃ-কর্মণোঃ কৃতি (৭৩ সূ) ইতি প্রাপ্তা ষষ্ঠী প্রতিষিধ্যতে। জিঘৃক্ষিত-রূপ-বিনাশ-প্রসঙ্গাৎ 'তৃনাম' ইতি পদং ন কৃতম। ল=শতৃ, শানচ, ক্বসু,

জলং পীত্বা, ব্যাকরণমধীত্য, গৃহং গন্তুম্, স্মারং স্মারং স্বগৃহচরিতং দারুভূতো মুরারিঃ।

৭৮। উকারান্ত কৃৎপ্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় না। জলং পিপাসুঃ।

৭৯। খলর্থপ্রত্যয় এবং উক প্রভৃতি প্রত্যয়ের যোগে ষষ্ঠী হয় না। নৈতৎ সুকরং ভবতা, উক—জলং বর্ষুকঃ, শত্রুং ঘাতুকঃ, তৃন্—ধনং দাতা, ণিন্—ধনং দায়ী।

৮০। নিষ্ঠা-যোগে ( অর্থাৎ ক্ত-ক্তবতু-যোগে ) ষষ্ঠী হয় না। ত্বয়া ব্যাকরণম্ অধীতম্, ত্বং বেদম্ অধীতবান্।

৮১। বর্তমানকাল-বিহিত-ক্ত-প্রত্যয়ান্তের কর্তায় ষষ্ঠী হয়। রাজ্ঞাং মতঃ (is honoured by kings), সতাং পূজিতঃ।

ক্তস্য চ বর্তমানে।

৮২। অধিকরণ-বাচ্য-বিহিত-ক্ত-প্রত্যয়ান্তের যোগেও ষষ্ঠী হয়। ইদমেষাং শয়িতম্, ইদম্ এষাং ভুক্তম ওদনস্য।

অধিকরণ-বাচিনশ্চ।

৮৩। কৃত্য (তব্য, অনীয়, ক্যপ্, যৎ, ণ্যৎ, ১১।৫১-৬১) প্রত্যয়ের কর্তায় বিকল্পে ষষ্ঠী হয়; পক্ষে 'কর্তৃকরণয়োস্তৃতীয়া' (৬।২১) এই সূত্র অনুসারে তৃতীয়া হয়। ময়া মম বা সেব্যো হরিঃ, কর্তব্যমিদং ত্বয়া তব বা। সেব্য = সেব্ + ণ্যৎ। কর্তৃকর্মণোঃ কৃতি (৬।৭৩) এই

---

কানচ্, ( ইহারা লাদেশ )। ল + উ + উক = লোক। অব্যয় কৃৎ = ক্ত্বা প্রভৃতি। 'ক্তক্তবতূ নিষ্ঠা'। সর্বত্র কারক-ষষ্ঠ্যাঃ প্রতিষেধঃ, শেষে ষষ্ঠী তু স্যাদেব = এই সকল ষষ্ঠী-নিষেধ কারক-ষষ্ঠীরই নিষেধ, এ সকল স্থলে শেষে বা সম্বন্ধ-সামান্যে ষষ্ঠী হইতে পারে। ব্রাহ্মণস্য কুর্বন্ হরিঃ, নরকস্য জিষ্ণবঃ, ছাত্রস্য হসিতম্ তস্যাহং সুলভঃ পার্থ যো মাং স্মরতি নিত্যশঃ।

৮১। মতি-বুদ্ধি-পূজার্থেভ্যশ্চ ইতি বর্তমানে ক্তঃ।

সূত্র অনুসারে নিত্য ষষ্ঠীর সম্ভাবনা ছিল, কিন্তু বর্তমান-সূত্র-বলে বিকল্পে তৃতীয়া হইল।

কৃত্যানাং কর্তরি বা।

৮৪। দ্বিকর্মক ধাতুর একটি কর্ম কৃত্য-প্রত্যয়দ্বারা উক্ত হইলে, অপর কর্মে এবং কর্তায় ষষ্ঠী হয় না। নেতব্যা ব্রজং গাবঃ কৃষ্ণেন, আক্রষ্টব্যা গ্রামং শাখা ভৃত্যেন, দোগ্ধব্যা গৌঃ পয়ঃ গোপালেন। একটি কর্মে 'উক্তকর্মণি প্রথমা' অপর কর্মে 'অনুক্ত-কর্মণি দ্বিতীয়া', কর্তায় 'অনুক্ত-কর্তরি তৃতীয়া'।

কৃত্যানাম্ ( উভয়-প্রাপ্তৌ ন )।

৮৫। তুল্যার্থ শব্দের যোগে তৃতীয়া ও ষষ্ঠী হয়। তুল্যঃ সদৃশঃ সমো বা কৃষ্ণেন কৃষ্ণস্য বা। তুল্যার্থ-দ্যোতক 'ইব' প্রভৃতির যোগে হয় না। গৌরিব গবয়ঃ, যথা গৌস্তথা গবয়ঃ।

তুল্যার্থৈঃ তৃতীয়া ষষ্ঠী চ।

৮৬। 'আশিষ্' বুঝাইলে, আয়ুষ্যার্থ, ভদ্রার্থ, কুশলার্থ, সুখার্থ, অর্থার্থ ও হিতার্থ শব্দের যোগে শেষে চতুর্থীও হয় ( পক্ষে ষষ্ঠী )। আয়ুষ্যং ( চিরং জীবিতং বা ) দেবদত্তায় ( দেবদত্তস্য বা ) ভূয়াৎ। মদ্রং ভদ্রং কুশলং নিরাময়ং সুখং শম্ অর্থঃ প্রয়োজনং হিতং পথ্যং বা ভূয়াৎ দেবদত্তায় ( দেবদত্তস্য বা )। আশিষ্ না বুঝাইলে চতুর্থী হয় না, দেবদত্তস্য আয়ুষ্যমস্তি।

( ষষ্ঠী ) চতুর্থী চাশিষ্যায়ুষ্য-মদ্র-ভদ্র-কুশল-সুখার্থ-হিতৈঃ।

(ক) নিমিত্তপর্যায় শব্দের প্রয়োগে হেত্বর্থে ষষ্ঠী হয়। নিমিত্তপর্যায় শব্দের

৮৫। তুল্যার্থৈরতুলোপমাভ্যাং তৃতীয়ান্যতরস্যাম্। তুলা এবং উপমা শব্দের যোগে কেবল ষষ্ঠী হয়। তুলা উপমা বা কৃষ্ণস্য নাস্তি।

৮৬। মদ্র-ভদ্র-শব্দয়োঃ পর্যায়তয়া সূত্রে অন্যতরো ন পঠনীয়ঃ।

সঙ্গে সর্বনামের প্রয়োগ হইলে তৃতীয়া ও ষষ্ঠী হয়। অন্নস্য হেতোর্বসতি। কেন হেতুনা ( কস্য হেতোর্বা ) বসতি।

ষষ্ঠী হেতুপ্রয়োগে, সর্বনাম্নস্তৃতীয়া চ। *

## অনুশীলন ৩৭

(ক) **সর্বস্য** লোচনং শাস্ত্রং যস্য নাস্ত্যন্ধ এব সঃ। ইক্ষ্বাকুবংশঃ **প্রজানাম্** অভিমতঃ। পয়ঃপানং **ভুজঙ্গানাং** কেবলং বিষ-বর্ধনম্। **অর্জুনস্য** তুলা নাস্তি, কেশবস্য ন চোপমা। একে **বৃদ্ধানাম্** দিদৃক্ষবঃ। আত্মনঃ প্রতিকূলানি **পরেষাং** ন সমাচরেৎ। স **উপাধ্যায়স্য** অগ্রতঃ তস্থৌ।

(খ) এখানে তিন কুড়ি গরু বিচরণ করিতেছে। আমার গৃহে আইস। নকুলও ভ্রাতার রক্ষার জন্য ( রক্ষণার্থম্ ) সর্পের সঙ্গে যুদ্ধ করিল ( যুযুধে )। ধর্ম সুখের মূল। লোভ পাপের কারণ ঈশ্বর জগতের স্রষ্টা। রাবণ রাক্ষসদিগের অগ্রণী ছিলেন।

(গ) Śrīkṛṣṇa was the uncle of Abhimanyu. I see the waves of the sea. This is the opinion of the ancients ( প্রাচাম্ ). He stood before his father. In this world ( ইহ ) there is nothing as sacred ( পবিত্র ) as knowledge.

* এই সূত্রদ্বয় নিষ্প্রয়োজন, 'নিমিত্ত-পর্যায়-প্রয়োগে সর্বাসাং প্রায়দর্শনম্, অসর্বনাম্নঃ প্রথমা-দ্বিতীয়ে ন স্তঃ' এই সূত্র ( ৬।২৮ ) দ্বারা উহাদের প্রয়োজন সিদ্ধ হয়।

## সপ্তমী বিভক্তি

৮৭। ক্রিয়ার আধার অধিকরণ। অধিকরণে সপ্তমী হয়। তিলেষু তৈলমস্তি, মথুরায়াং বসতি, গঙ্গায়াং ঘোষঃ, মোক্ষে ইচ্ছা অস্তি, একাদশ্যাং ন ভুঞ্জীত ( কালাধিকরণ )।

আধারোঽধিকরণম্, সপ্তম্যধিকরণে চ ( অনভিহিতে )।

৮৮। কৃত্বসুচ্ ও সুচ্ প্রত্যয়ের প্রয়োগে কালাধিকরণে ষষ্ঠী ও সপ্তমী হয়। পঞ্চকৃত্বো দিবসস্য দিবসে বা অধীতে, দ্বির্দিবসস্য দিবসে বা ভুঙ্‌ক্তে।

কৃত্বোঽর্থপ্রয়োগে কালেঽধিকরণে ( ষষ্ঠী চ )।

৮৯। দুই ক্রিয়ার মধ্যবর্তী অধ্ববাচক ও কালবাচক শব্দের উত্তর সপ্তমী ও পঞ্চমী হয়। অয়ম্ ইহ স্থিত্বা ক্রোশে ক্রোশাদ্বা লক্ষ্যং বিধ্যেৎ, অদ্য ভুক্ত্বাঽয়ং দ্ব্যহে দ্ব্যহাদ্ বা ( after the lapse of two days ) ভোক্তা।

সপ্তমীপঞ্চম্যৌ কারকমধ্যে।

৮৭। ক্রিয়ার সাক্ষাৎ আধার কর্তা বা কর্ম; সেই কর্তা বা কর্মের আধারই অধিকরণ; অতএব অধিকরণ পরম্পরা-সম্বন্ধে ক্রিয়ারও আধার। আসনে আস্তে দেবদত্তঃ, এখানে 'উপবেশন' ক্রিয়াটি 'দেবদত্ত'রূপ কর্তাতে আছে ( দেবদত্ত-নিষ্ঠ ), সেই কর্তা 'দেবদত্ত' আছেন আসনে; অতএব 'আসন' 'আস্তে' ক্রিয়ার অধিকরণ। স্থাল্যাম্ ওদনং পচতি, 'পচন' ক্রিয়াটি আছে ওদনে ( কর্মনিষ্ঠ ), সেই ওদন ( কর্ম ) আছে স্থালীতে। কর্তৃ-কর্ম-দ্বারা তন্নিষ্ঠ-ক্রিয়ায়া আধারঃ কারকম্ অধিকরণ-সংজ্ঞঃ স্যাৎ।

অধিকরণং নাম ত্রিপ্রকারম্—ব্যাপকম্ ঔপশ্লেষিকং বৈষয়িকঞ্চ। তিলের সকল অবয়বেই তৈল থাকে, উহা ব্যাপক ( অভিব্যাপক ) অধিকরণের উদাহরণ। কেহ কেহ ইহাকে 'ব্যাপ্ত' অধিকরণ বলিয়াছেন। কটে আস্তে ইত্যাদৌ একদেশব্যাপ্ত্যা গৌণম্ অভিব্যাপকাধারত্বম্। উপ সমীপে শ্লেষঃ সম্বন্ধঃ তৎকৃতম্ ঔপশ্লেষিকম্, যাহার সমীপে থাকে সে ঔপশ্লেষিক অধিকরণ; ঘোষ গঙ্গার সমীপে আছে, অতএব 'গঙ্গা' ঔপশ্লেষিক অধিকরণ। অনেকে 'ঔপশ্লেষিক'কে 'সামীপিক' নাম দিয়াছেন, তাহাদের মতে 'কটে আস্তে' প্রভৃতি ঔপশ্লেষিক অধিকরণের যথার্থ উদাহরণ। অন্য সমস্ত অধিকরণ বৈষয়িক অধিকরণ, গুরৌ বসতি, ঈশ্বরে পরানুরক্তির্ভক্তিঃ।

৯৮। নঞ্‌-প্রয়োগেও কর্তৃত্বাদি হয়। বৃক্ষাৎ পত্রং পততি, বৃক্ষাৎ পত্রং ন পততি।

নঞ্‌-প্রয়োগেঽপি কর্তৃত্বাদি।

## অনুশীলন ৩৮

বুদ্ধিমৎসু নরাঃ শ্রেষ্ঠাঃ। রবৌ অস্তং গতে গতঃ। একাদশ্যাং ন ভুঞ্জীত। অভিমন্যুঃ বৃহদ্বলং বাণেন হৃদি বিব্যাধ, স চ ভিন্নহৃদয়ঃ ভুবি অপতৎ। পরবাচ্যেষু নিপুণঃ সর্বো ভবতি সর্বদা। নির্দস্যুরভবল্লোকো রামে রাজ্যং প্রশাসতি। মথুরায়া গোবর্ধনো যোজনদ্বয়ে। শয়ন্যাঃ প্রবোধনী মাসচতুষ্টয়ে।

৯৯। অপাদান, সম্প্রদান, করণ, অধিকরণ, কর্ম ও কর্তা ইহারা কারক অর্থাৎ ক্রিয়ার নিমিত্ত (condition)। একই প্রাতিপদিকের একাধিক কারক হওয়ার সম্ভাবনা ঘটিলে, উল্লিখিত ক্রমে পরবর্তী কারকটি হয়। গৃহং প্রবিশ্য নিঃসরতি (অপাদান না হইয়া কর্ম হইল), অস্তি ঘটঃ পশ্য (কর্ম না হইয়া কর্তা হইল)।

অপাদান-সম্প্রদান-করণাধার-কর্মণাম্‌।
কর্তুশ্চান্যোন্য-সন্দেহে পরমেকং প্রবর্ততে॥

ক্রিয়া-নিমিত্তং কারকম্‌।

১০০। কোন কোন স্থলে, ন্যায্য কারক-বিভক্তির বদলে বক্তার বিবক্ষা অনুসারে অন্য কারক-বিভক্তি দেখা যায়। পুষ্পাণি স্পৃহয়তি, পরশুশ্ছিনত্তি,

স্থালী স্থাল্যা বা পচতি, দোগ্ধি পয়ো গোভ্যঃ গবাং বা, ধনং যাচতে রাজভ্যঃ রাজ্ঞাম্ বা, রিপৌ কোপঃ, পুষ্পে স্পৃহা, মা প্রযচ্ছেশ্বরে ধনম্।

বিবক্ষাবশাৎ কারকাণি ভবন্তি।

১০১। বিশেষণ দুই প্রকার, **সমানাধিকরণ** ও **ব্যধিকরণ**। 'নীলম্ উৎপলম্' এই বাক্যে, নীলং এই বিশেষণ পদটি এবং উৎপলং এই বিশেষ্য পদটি সমানাধিকরণ অর্থাৎ নীল ও উৎপল শব্দ একই পদার্থে (=অধিকরণে) প্রযুক্ত হইয়াছে এবং উহাদের উত্তর একই বিভক্তি হইয়াছে। রাজ্ঞঃ পুরুষঃ, এই বাক্যে রাজন্-শব্দ পুরুষ-শব্দের ব্যধিকরণ বিশেষণ, পুরুষ-শব্দটি যে পদার্থে (=অধিকরণে) প্রযুক্ত হইয়াছে, রাজন্-শব্দটি সেই পদার্থে প্রযুক্ত হয় নাই এবং ঐ পদদ্বয়ে এক বিভক্তি নাই।

সমানাধিকরণ বিশেষণ দুই প্রকার (১) **অজহল্লিঙ্গ** বা বাচ্যলিঙ্গ, ইহারা বিশেষ্যের লিঙ্গ গ্রহণ করে, ইংরেজি ব্যাকরণে ইহাদিগকে অ্যাড্জেক্টিব (adjective) বলে, (২) **অজহল্লিঙ্গ**, ইহারা নিজের লিঙ্গ পরিত্যাগ করে না, ইহারা সাব্স্ট্যান্টিব (substantive)।

১০২। সমানাধিকরণ বিশেষণে সর্বদা বিশেষ্যের বিভক্তি হয়। সমানাধিকরণ বিশেষণ জহল্লিঙ্গ বা বাচ্যলিঙ্গ (adjective) হইলে উহাতে বিশেষ্যের লিঙ্গ হয়; অজহল্লিঙ্গ সমানাধিকরণ বিশেষণ সর্বদা নিজের লিঙ্গেই প্রযুক্ত হয়। সাধারণত সমানাধিকরণ বিশেষণে বিশেষ্যের সংখ্যা (বচন) হয়। নীলমুৎপলং পশ্য, হসন্ হরির্দৃষ্টঃ, দীর্ঘেণ ভুজেন মহদ্ভ্যো ব্রাহ্মণেভ্যো দত্তে মৃদুনী বস্ত্রে, সাধ্বীনাং নারীণাং সুখম্। **অজহল্লিঙ্গ বিশেষণের** উদাহরণ—ঘটো দ্রব্যম্, কন্যা রত্নম্, বিদ্যা ধনং জ্ঞেয়া, প্রমাণং শব্দঃ; এই বিশেষণগুলি অ্যাড্জেক্টিব (adjective) নহে, ইহারা নাউন্ (noun). **বিশেষণে ভিন্ন বচন**—বেদাঃ

১০০। কোথায় কোন্ কারকের বিবক্ষা হইতে পারে, তাহা শিষ্ট-প্রয়োগ দেখিয়া শিখিতে হয়। কর্মাদীনাম্ অপি সম্বন্ধমাত্র-বিবক্ষায়াং ষষ্ঠ্যেব। ভজে শম্ভোশ্চরণয়োঃ, নাষ্টপিষ্টং হি মৎস্যস্য [=বিরাটস্য] চন্দনং কিল রোচতে।

প্রমাণম্, দয়া-নিধানং ভগবৎ-পরায়ণাঃ। ক্বচিৎ **উদ্দেশ্য-বিধেয়-ভাবস্থলে, বিশেষণান্তরেও** বিধেয়বিশেষণের লিঙ্গ ও সংখ্যা দেখা যায়। **অটব্যো** মে গৃহং জ্ঞেয়ম্।

বিশেষণে সমানার্থে বিশেষ্যস্য বিভক্তয়ঃ।
অজহল্লিঙ্গে তু তল্লিঙ্গং সংখ্যাপ্যুৎসর্গতস্তথা॥

ক্বচিৎ বিশেষ্য-বিষমাপি বিশেষণে সংখ্যা। ক্বচিদুদ্দেশ্য-বিধেয়-ভাবে বিশেষণস্যাপি বিধেয়স্য লিঙ্গসংখ্যে। সমানার্থে=সমানাধিকরণে।

১০৩। কোনও শব্দ **একাধিক বিশেষ্যের** সমানাধিকরণ **বিশেষণ** (adjective) হইলে, নিম্নলিখিত নিয়মে তাহার **লিঙ্গ** ও **বচন** হয়।

(ক) যদি ঐ বিশেষ্যগুলির মধ্যে একটিও **ক্লীবলিঙ্গ** শব্দ থাকে, তবে ঐ বিশেষণ **ক্লীবলিঙ্গ** হয় এবং বিকল্পে একবচন হয়। হৃদয়ঞ্চ জঙ্ঘা চ পাণিশ্চ দৃঢানি ( দৃঢং বা ), যজ্ঞো দানং তপশ্চৈব পাবনানি মনীষিণাম্।

নপুংসকানপুংসকয়োর্নপুংসকম্ একবদ্ বা॥

(খ) যদি ঐ বিশেষ্যগুলির মধ্যে পুংলিঙ্গ ও স্ত্রীলিঙ্গ এই দুইপ্রকার শব্দ থাকে, তবে ঐ বিশেষণ **পুংলিঙ্গ** হয়। রাজা রাজ্ঞী চ পক্ষপাতিনৌ। 'পুরা শুম্ভনিশুম্ভাভ্যাম্ অসুরাভ্যাং শচীপতেঃ। ত্রৈলোক্যং যজ্ঞভাগাশ্চ হৃতা মদবলাশ্রয়াৎ॥' 'যস্য বীর্যেণ কৃতিনো বয়ঞ্চ ভুবনানি চ' প্রভৃতি বাক্যে একটি বিশেষ্যের বিশেষণ উহ্য আছে, 'লিঙ্গ-বিপরিণাম' করিয়া উহার নির্দেশ করিতে হয়। প্রথম বাক্যে 'ত্রৈলোক্যম্' পদের বিশেষণ 'হৃতম্', এবং দ্বিতীয় বাক্যে 'ভুবনানি' পদের বিশেষণ 'কৃতীনি' উহ্য।

১০৪। **প্রকৃতি-বিকৃতি**-স্থলে প্রকৃতির অনুসারে ক্রিয়া ( আখ্যাত বা কৃদন্ত ) হয়। গুবাকশ্চত্বারি খণ্ডানি ভবতি, কাশাঃ কটো ভবন্তি, কাশাঃ কটঃ কর্তব্যাঃ, সুবর্ণং কুণ্ডলে ক্রিয়তাম্, সুবর্ণং কুণ্ডলে সম্পাদনীয়ম্।

প্রকৃতিবিকৃত্যোরুক্তৌ প্রকৃতেরনুসারতঃ কৃদাখ্যাতে।
বিকৃতি-বিবক্ষাধীনা বিকৃতৌ সংখ্যাঽবগন্তব্যা॥

১০৫। কর্মণা যম্ অভিপ্রৈতি স সম্প্রদানম্, শৈত্যং হি যৎ সা প্রকৃতির্জলস্য, য আধারস্তদধিকরণম্, যৎ মরণং সোঽস্য বিশ্রামঃ—এই প্রকার বাক্যগুলিতে পূর্বখণ্ডে উল্লিখিত পদার্থ (উদ্দিশ্যমান) এবং পরখণ্ডে উল্লিখিত পদার্থ (প্রতিনির্দিশ্যমান) অভিন্ন। এইরূপ স্থলে পরখণ্ডস্থ তদ্, ইদম্ প্রভৃতি সর্বনামে উদ্দিশ্যমানের বা প্রতিনির্দিশ্যমানের লিঙ্গ হয়; উদাহৃত প্রথম বাক্যে উদ্দিশ্যমান 'যম্' পদের এবং অপর তিনটি বাক্যে প্রতিনির্দিশ্যমান 'প্রকৃতি' 'অধিকরণম্' এবং 'বিশ্রামঃ' পদের লিঙ্গ হইয়াছে। এই পরবর্তী স্থলগুলিতে 'বিধেয়ের প্রাধান্যের ফলে (**বিধেয়-প্রাধান্যাৎ**) বিধেয়ের লিঙ্গ হইয়াছে' এইরূপও বলা হয়।

উদ্দিশ্যমান-প্রতিনির্দিশ্যমানয়োরেকত্বমাপাদয়ন্তি সর্বনামানি পর্যায়েণ তল্লিঙ্গমুপাদদতে।

## অনুশীলন ৩৯

(ক) বাংলা ও ইংরেজিতে অনুবাদ কর, এবং প্রত্যেক নামপদে কেন কোন্ বিভক্তি হইয়াছে বল —

এহ্যেহি ভগবত্যম্ব পূজাং গৃহাণ মে শুভে। উপরাগে স্নায়াৎ। উদিতে আদিত্যে তমো নষ্টম্। লক্ষ্মণং প্রতি সুমিত্রা-বাক্যম্—"রামং দশরথং বিদ্ধি, বিদ্ধি মাং জনকাত্মজাম্। অযোধ্যামটবীং বিদ্ধি, গচ্ছ পুত্র যথাসুখম্।" কথং ভবানিমং দেশমেকাকী বিচরিষ্যতি? নান্তরেণ গুণান্ সুখম্। ইহস্থোঽয়ং ধন্বী ক্রোশে লক্ষ্যং বিধ্যতি। বিনা মলয়মন্যত্র চন্দনং ন প্ররোহতি। গম্যমানসহার্থৈরপি যোগে তৃতীয়া ভবত্যেব—অথ কৌশিকঃ রামলক্ষ্মণাভ্যাং জনকপত্তনং প্রায়াৎ। সদ্ভিঃ সহ সদাসীত, সদ্ভিঃ কুর্বীত সৎকথাম্।

১০৫। সিদ্ধবৎ কীর্তনমুদ্দেশঃ, প্রতিপাদ্যতয়া বিধেয়তয়া বা কীর্তনং প্রতিনির্দেশঃ; তয়োর্লিঙ্গম্ তল্লিঙ্গম্।

চম্পাতঃ সোমতীর্থঃ পঞ্চ যোজনানি। সাবর্ণিঃ সূর্যতনয়ো যো মনুঃ কথ্যতেঽষ্টমঃ। নিশাময় তদুৎপত্তিং বিস্তরাদ্ গদতো মম॥ দিগ্-দেশ-কাল-বাচিভির্যোগে পঞ্চমী স্যাৎ—পূর্বাপরাদয়ঃ প্রাগুদক্-প্রত্যগাদয়ো দিগ্-দেশ-কাল-বাচিনঃ; পূর্বঃ কৃষ্ণাৎ রামঃ, প্রত্যঙ্ নগরাৎ অশ্বত্থঃ। গৃহে প্রবিশতি ইত্যত্র গৃহস্য কর্মতয়া দ্বিতীয়া-প্রাপ্তৌ অধিকরণ-বিবক্ষয়া সপ্তমী। স্বেচ্ছয়া 'গ্রামে গচ্ছামি' ইত্যাদি-প্রয়োগো ন কর্তব্য ইতি সাম্প্রদায়িকাঃ। পৌরাণিকাৎ পুরাণং শৃণোতি। নিবেদ্যতাম্ আচার্যায়। জ্ঞাপয়তি শিষ্যং হিতাহিতম্। পাঠয়তি বটুং সূত্রম্। সুগ্রীব ঋষ্যমূকং নাম পুণ্যং পর্বতম্ অধ্যাস্তে।

(খ) নিম্নলিখিত বাক্যগুলিতে কোন্ সূত্র অনুসারে কোন্ বিভক্তি হইয়াছে বল:—বৃক্ষাদিব ফলং ত্বাং তু পাতয়েয়ং রথোত্তমাৎ। সর্বস্যাত্মা বহু মতঃ। অর্থস্য মূলমুত্থানমনর্থস্য বিপর্যয়ঃ। মাত্রালাঘবমাত্রং পুত্রোৎসব ইতি মন্যন্তে বৈয়াকরণাঃ। জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী। য উদাত্তে কর্তব্যে অনুদাত্তং করোতি, খণ্ডিকোপাধ্যায়স্তস্মৈ চপেটাং দদাতি 'অন্যৎ ত্বং করোষি' ইতি। যৎ মদন্যৎ নাস্তি, কস্মাৎ নু বিভেমি ?

(গ) শুদ্ধ্যশুদ্ধি-বিচারপূর্বক যথাসম্ভব সংশোধন কর:—

ইতি তে সংক্ষেপে তীর্থবিধিঃ প্রোক্তা। অভুক্তাতিথিং যো অন্নং প্রযচ্ছেৎ, স ব্রহ্মবিদাং লোকান্ প্রাপ্নুয়াৎ। নাস্তি মে মরণস্য ভয়ম্। সখে পুণ্ডরীক! সুবিদিতমেতৎ ময়া। বিচচার দাবম্ নৃপঃ। মা প্রযচ্ছেশ্বরে ধনম্। অল্পস্য হেতোর্বহু হাতুমিচ্ছন্ বিচার-মূঢ়ঃ প্রতিভাসি মে ত্বম্। অন্তরেণ রাজাপরাধাৎ প্রজাষু অকালমৃত্যু র্ন চরতি।

(ঘ) উদাহরণ দিয়া বুঝাইয়া দাও:—

ভাবে সপ্তমী, অনাদরে ষষ্ঠী, নির্ধারে ষষ্ঠী, যবর্থে ( ল্যব্-লোপে ) পঞ্চমী, উপলক্ষণে ( বিশেষণে ) তৃতীয়া, প্রকৃত্যাদিত্বাৎ তৃতীয়া, প্রযোজ্যকর্মণি দ্বিতীয়া, ক্রিয়া বিশেষণে দ্বিতীয়া, অব্যয়-যোগে প্রথমা।

(ঙ) 'বৃক্ষস্য পত্রং পততি' ও 'বৃক্ষাৎ পত্রং পততি' এই দুই বাক্যের অর্থে কি ভেদ আছে, বুঝাইয়া দাও।

(চ) আধার কোথায় কর্মসংজ্ঞক হয়, উদাহরণ দিয়া বুঝাইয়া দাও (৬।১৩-১৫)। করণে ষষ্ঠীর ও কর্মে পঞ্চমীর উদাহরণ দাও।

## অনুশীলন ৪০

(ক) কাহারও সঙ্গে বিবাদ করিও না। এই ছেলেটিকে কলিকাতায় পৌঁছাইয়া দিবে। তোমারই অপরাধে কুরুরা নিহত হইয়াছেন। অর্জুন ক্ষণেকের মধ্যে বাণশূন্য হইয়া পড়িলেন। চন্দ্র উদিত হইলে, সমুদ্র বৃদ্ধি-প্রাপ্ত হয়। ঈর্ষ্যায় ও মানে দুর্যোধন নিধন প্রাপ্ত হইয়াছেন। শ্রেয়স্কাম (পুরুষ) নিজের, গুরুর, অতি-কৃপণের এবং জ্যেষ্ঠ পুত্র ও স্ত্রীর (কলত্র) নাম লইবে না (গ্রহ্)।

(খ) উদ্যম বিহনে কার পূরে মনোরথ? দুঃখ বিনা সুখলাভ হয় কি মহীতে? আমাদের দেশে হবে সে মানুষ কবে, কথায় না বড় হ'য়ে কাজে বড় হবে? পুত্রলাভের সপ্তম দিনে জননী মহামায়ার মৃত্যু হয়। বাল্যকাল হইতেই সিদ্ধার্থের হৃদয় প্রেমে পূর্ণ ছিল। আশুতোষের তুল্য বিদ্বান্, তেজস্বী ও দয়ালু পুরুষ পৃথিবীতে বিরল। উৎকৃষ্ট পুস্তক পাইলে তাঁহার আনন্দের সীমা থাকিত না।

(গ) I am the youngest of my father's sons. I am younger than all my brothers. He entered the garden. There was an emperor named Chandragupta, whose minister Kauṭilya composed the Arthaśāstra. Do not weep, my boy. Lakṣmaṇa and Sītā followed Rāma to the forest. Rāvaṇa had a brother called Vibhīṣaṇa. The Ganges is sacred to the Hindus. The

teacher comes in, and the boys stand up and salute him. My sisters were playing in the other room. Dear boys, why are you throwing stones at us? The elephant is the largest and the strongest of the animals that we see in this country. The crow flew from one place to another, but found no water. My father took thee in his arms ( অঙ্কে নিধায় ) and in pity ( দয়া ) brought thee home.

"Why does the deer love Sītā so ?"
The wondering children cry.
"Why, Sītā loves the deer, you know"
The teacher did reply ( প্রত্যুবাচ ).

(ঘ) 'প্রত্যেক কারকই ক্রিয়ার নিমিত্ত' এই বাক্যটি উদাহরণদ্বারা বুঝাইয়া দাও।

(ঙ) কারক ও কেস্ (case) যে ঠিক এক নহে, তাহা উদাহরণদ্বারা বুঝাইয়া দাও।

(চ) অকর্মক ধাতু কখন কখন সকর্মক হয়, উদাহরণ দিয়া বুঝাইয়া দাও।

# সপ্তম অধ্যায়

## সমাস

১। অনেক পদের মিলনে একটি প্রাতিপদিক হইলে উহাকে সমাস বলে। সাধারণত নাম-পদের সহিত নাম-পদের সমাস হয়, জগতঃ কারণম্ জগৎকারণম্। 'সুপ্ সুপা'।

পরস্পর সম্বন্ধ বা অন্বয় থাকিলেই সমাস হয়, অন্যথা সমাস হয় না। পশ্য দেবদত্ত কষ্টং শ্রিতঃ বিষ্ণুমিত্রঃ গুরুকুলম্—এখানে 'কষ্টম্' ও 'শ্রিতঃ' এই পদদ্বয় সম্বন্ধার্থক নহে বলিয়া উহাদের সমাস হইতে পারে না।

ইংরেজিতেও সমাস আছে, noble-minded, snow-ball, standard-bearer, man-of-war, merchantman.

২। সমস্যমান পদগুলির বিভক্তির লোপ হয়। 'জগতঃ কারণম্' এই বাক্যের উভয় পদের বিভক্তির লোপে 'জগৎ-কারণ' এই প্রাতিপদিক হয়, উহার উত্তর প্রয়োজন অনুসারে সমস্ত বিভক্তিই হইতে পারে। ঈশ্বরো জগৎ-কারণম্, জগৎ-কারণায় নমঃ, জগৎ-কারণে ভক্তিঃ কল্যাণায় ভবতি।

---

১। অনেকপদস্য একপ্রাতিপদিকত্বং সমাসঃ। আখ্যাতের সহিত আখ্যাতের সমাসও কচিৎ দৃষ্ট হয। অশ্নীত পিবত ইত্যেবং যত্র অভিধীযতে সা 'অশ্নীত-পিবতা'। এইরূপ 'পচত-ভৃজ্জতা,' 'খাদত-মোদতা'। সম্-অস্+ঘঞ - সমাস। 'সমাস' কথাটির অর্থ একীকবণ (সমসনং সমাসঃ)।

২। কৃত্তদ্ধিত-সমাসাশ্চ (প্রাতিপদিকানি)। সুপো ধাতু-প্রাতিপদিকযোঃ (লুক্)=ধাতু-প্রাতিপদিকয়োরবযবস্থ সুপো লুক্ স্যাৎ।

৩। সমাসে কোনও শব্দ পরে থাকিলে, ব্যঞ্জনান্ত প্রাতিপদিকের সপ্তমী-বহুবচন-সুপ্ পরে থাকিলে যে রূপ হয় সেই রূপ হয়। রাজন্+পুরুষ=রাজপুরুষ, রাজন্+ইন্দ্র=রাজেন্দ্র (রাজন্-পদের ন্-লোপ, যেমন 'রাজসু' পদে হইয়াছে)। বিদ্বস্+পুরুষ=বিদ্বৎপুরুষ, বিদ্বস্+মানস=বিদ্বৎ+মানস=বিদ্বন্মানস (বিদ্বস্+৭মী ব.=বিদ্বৎসু)। বাচ্+ঈশ=বাক্+ঈশ=বাগীশ (বাচ্+৭মী ব=বাক্ষু), পুম্স্+কোকিল=পুম্+কোকিল=পুংস্কোকিল (পুম্স্+৭মী ব=পুংসু)।

৪। প্রত্যয় ও উত্তরপদ পরে থাকিলে, একবচন উঅস্মদের স্থানে 'মদ্' এবং একবচন যুষ্মদের স্থানে 'ত্বদ্' হয়। উত্তরপদ পরে থাকিলে তদ্, এতদ্, ইদম্, অদস্, যদ্ ও কিম্ তত্তদ্রূপেই থাকে। ময়া কৃতম্ মৎকৃতম্, আবাভ্যাং বা অস্মাভিঃ কৃতম্ অস্মৎকৃতম্, ত্বং নাথোঽস্য ত্বন্নাথঃ, তেন কৃতং তৎকৃতম্, এষ যুগঃ এতদ্যুগঃ, যস্য আজ্ঞা যদাজ্ঞা, ইদং রূপমস্য ইদংরূপঃ, অমুষ্য পিতা অদঃপিতা, কিং গোত্রমস্য কিঙ্গোত্রোঽয়ম্।

৫। সমাসে বিশেষ্যের পূর্ববর্ত্তী উহার সমানাধিকরণ-বিশেষণ (adjective) 'মহৎ' শব্দ 'মহা' হয়। মহান্ শব্দঃ মহাশব্দঃ তেন

৪। প্রত্যযোত্তরপদয়োশ্চ (যুষ্মদস্মদোঃ ত্বমদৌ একবচনে)। সমাসের চরম অবয়ব উত্তরপদ এবং প্রথম অবয়ব পূর্বপদ, সর্বান্তপদম্ উত্তরপদম্, সর্বাদিপদম্ পূর্বপদম্।

৫। বিশেষণং দ্বিবিধং সমানাধিকরণম্ ব্যধিকরণঞ্চ। নীলম্ উৎপলম্—এখানে 'নীল' শব্দ ও 'উৎপল' শব্দ একই অধিকরণে (বস্তুতে অর্থে) প্রযুক্ত হইল বলিযা উহারা সমানাধিকরণ। রাজ্ঞঃ পুরুষঃ—এখানে 'রাজ্ঞঃ' পদটি 'পুরুষঃ' পদের বিশেষণ, কিন্তু সমানাধিকরণ নহে (ব্যধিকরণ)। রাজ্ঞঃ পুরুষ ইত্যত্র রাজা বিশেষণং পুরুষো বিশেষ্যঃ। ইংরেজিতেও 'Ram's father' এই বাক্যে Ram's পদটি attributive having the force of an adjective, qualifying the noun 'father'

আন্ মহতঃ সমানাধিকরণ-জাতীয়যোঃ=সমানাধিকরণ উত্তরপদ বা জাতীয়-প্রত্যয পরে থাকিলে, মহৎ শব্দের অন্ত্যবর্ণ স্থানে আৎ (আকার) আদেশ হয়, মহাদেবঃ, মহাজাতীয়ঃ।

মহাশব্দেন, মহৎ বাক্যম্ মহাবাক্যম্, মহৎ যশঃ যস্য স মহাযশাঃ; কিন্তু মহতঃ সেবা মহৎসেবা।

৬। সমাসে পরবর্তিপদের সমানাধিকরণ স্ত্রীলিঙ্গ শব্দের সাধারণত পুংবদ্ভাব হয়। মহতী নবমী মহানবমী, পঞ্চমী কন্যা পঞ্চমকন্যা, পাচিকা স্ত্রী পাচকস্ত্রী, স্থিরা বুদ্ধিরস্য স্থিরবুদ্ধিঃ। উপ্-প্রত্যয়ান্তের হয় না, বামোরূঃ ভার্যা বামোরূভার্যা, বামোরূঃ ভার্যা অস্য বামোরূভার্যঃ।

৭। সমাসস্থ সর্বনামের পুংবদ্ভাব হয়। দক্ষিণপূর্বা দিক্ (South-east), পূর্বোত্তরা, উত্তরপশ্চিমা, তস্যাঃ মুখম্ তন্মুখম্।

৮। গো-শব্দের অর্থ এবং স্ত্রীপ্রত্যয়ান্ত শব্দের অর্থ অপ্রধান (উপসর্জন) হইলে, সমাসের অন্তস্থিত গোশব্দের ওকারের এবং স্ত্রীপ্রত্যয়ের হ্রস্ব হয়। চিত্রা গৌর্যস্য চিত্রগুঃ, দীর্ঘা জঙ্ঘা যস্য দীর্ঘজঙ্ঘঃ।

৯। সমাসান্ত স্বর পরে থাকিলে, সমাসের নকারান্ত উত্তরপদের টির লোপ হয়। পরমঃ রাজা = পরমরাজন্ + অ (৭।৪২ ক) = পরমরাজঃ।

১০। সমাসান্ত স্বর পরে থাকিলে, সমাসের উত্তরপদের অন্তস্থিত অবর্ণ ও ইবর্ণের লোপ হয়। কৃষ্ণস্য সখা = কৃষ্ণসখি + অ (৭।৪২ ক) = কৃষ্ণসখঃ।

৬। স্ত্রিযাঃ পুংবদ্ ভাসিতপুংস্কাদনূঙ সমানাধিকরণে স্ত্রিয়াম্ অপূরণী-প্রিয়াদিষু। পুংবৎ কর্মধারয়-জাতীয়-দেশীয়েষু।

৭। সর্বনাম্নো বৃত্তিমাত্রে পুংবদ্ভাবঃ। দিঙ্নামান্যন্তরালে (বহুব্রীহি)।

৮। গোরপ্রধানস্যান্তস্য (হ্রস্ব), স্ত্রীপ্রত্যযস্য চ। গোস্ত্রিয়োরুপসর্জনস্য। হ্রস্বাদেশে এ ঐ স্থানে ই এবং ও ঔ স্থানে উ হয় = এচ ইক্ হ্রস্বাদেশে (সন্ধি)।

৯। নস্তদ্ধিতে (টের্লোপঃ) = নান্তস্য ভস্য টের্লোপঃ স্যাৎ তদ্ধিতে। সমাসান্ত প্রত্যয় তদ্ধিত।

১০। যস্যেতি চ = ভস্য ইবর্ণাবর্ণয়োর্লোপঃ স্যাৎ ঈকারে তদ্ধিতে চ পরে। যস্য = ই + অ ষষ্ঠীর একবচন = ইবর্ণের ও অবর্ণের ; ঈতি চ = ঈ ও তদ্ধিত পরে থাকিলে।

১১। সমাসের মধ্যে সন্ধি নিত্য। 'শশাঙ্ক' শব্দের বদলে 'শশ-অঙ্ক' প্রয়োগ করা যায় না।

১২। যথাসম্ভব সমস্যমানপদ-গ্রথিত তত্তৎ সমাসের অর্থ-বোধক বাক্যকে ব্যাস-বাক্য বা বিগ্রহবাক্য বলে। 'সূর্য্যতনয়ঃ' সমাস 'সূর্য্যস্য তনয়ঃ' বিগ্রহ। সাধারণত 'সূর্যতনয়ম্', সূর্যতনয়েন' প্রভৃতির বিগ্রহ এইরূপ দেখান হয়—সূর্যস্য তনয়ঃ তম্ সূর্যতনয়ম্, সূর্যস্য তনয়ঃ তেন সূর্যতনয়েন।

১৩। সমাস প্রধানত চারি প্রকার—দ্বন্দ্ব, তৎপুরুষ, বহুব্রীহি ও অব্যয়ীভাব। কর্মধারয় একপ্রকার তৎপুরুষ এবং দ্বিগু একপ্রকার কর্মধারয়। ইহাদিগকে ধরিলে সমাস মোট ছয়প্রকার হয়।

### দ্বন্দ্ব

১৪। চার্থে ( চ + অর্থে ) অর্থাৎ 'আর' বা 'এবং' (and) অর্থে দ্বন্দ্ব সমাস হয়। কৃষ্ণশ্চ অর্জুনশ্চ কৃষ্ণার্জুনৌ ( কৃষ্ণ আর অর্জুন )

---

১১। সংহিতৈকপদে নিত্যা নিত্যা ধাতূপসর্গয়োঃ।
নিত্যা সমাসে বাক্যে তু সা বিবক্ষামপেক্ষতে॥ সংহিতা = সন্ধি।

১২। বৃত্ত্যর্থাববোধকং বাক্যং বিগ্রহঃ। কৃদন্ত, তদ্ধিতান্ত, সমাস, একশেষ এবং সনাদ্যন্ত ধাতু এই পাঁচটিকে বৃত্তি বলে। এই পাঁচ প্রকারে বহু প্রাতিপদিকের ও ধাতুর উৎপত্তি হয়। কৃত্তদ্ধিত-সমাসৈকশেষ-সনাদ্যন্তধাতু-রূপাঃ পঞ্চ বৃত্তয়ঃ।

বাক্য শব্দটি অনেক অর্থে প্রযুক্ত হয়। (১) যোগ্যতা-আকাঙ্ক্ষা-আসত্তি-যুক্ত পদসমূহ বাক্য এই অর্থে 'রাজ্ঞঃ পুরুষঃ' একটি বাক্য (phrase), (২) অর্থসমাপ্তি-সমর্থ ঐরূপ পদসমূহ বাক্য, এই অর্থে 'রাজ্ঞঃ পুরুষো যাতি' একটি বাক্য (sentence)। বাক্যং স্যাদ্ যোগ্যতাকাঙ্ক্ষাসত্তিযুক্তঃ পদোচ্চয়ঃ। পদসমূহো বাক্যম্ অর্থ-সমাপ্তৌ ; সবিশেষণম্ আখ্যাতং বাক্যম্।

১৩। প্রায়েণ পূর্ব-পদার্থপ্রধানোঽব্যয়ীভাবঃ, প্রায়েণ উত্তর-পদার্থপ্রধানস্তৎপুরুষঃ, প্রায়েণ অন্য-পদার্থ-প্রধানো বহুব্রীহিঃ, প্রায়েণ সর্বপদার্থপ্রধানো দ্বন্দ্বঃ। সাধারণত অব্যয়ীভাবে পূর্বপদের অর্থ, তৎপুরুষে উত্তরপদের অর্থ, বহুব্রীহিতে অন্যপদের অর্থ এবং দ্বন্দ্বে সকল পদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়। তৎপুরুষ-বিশেষঃ কর্মধারয়ঃ, কর্মধারয়বিশেষো দ্বিগুঃ।

দ্বন্দ্বো দ্বিগুরপি চাহং মদ্‌গেহে নিত্যমব্যয়ীভাবঃ। তৎপুরুষ কর্ম ধারয় যেনাহং স্যাং বহুব্রীহিঃ॥ ( প্রাচীন পদ্য )।—হে পুরুষ তৎ কর্ম ধারয় কুরু।

১৪। মিলিতানাম্ অন্বয়ে ইতরেতরযোগঃ, সমূহঃ সমাহারঃ।

ব্রাহ্মণশ্চ ক্ষত্রিয়শ্চ বিট্ চ শূদ্রশ্চ ব্রাহ্মণ-ক্ষত্রিয়-বিট্-শূদ্রাঃ; ইহাদিগকে ইতরেতর-যোগে দ্বন্দ্ব বলে। রথিকাশ্চ অশ্বারোহাশ্চ রথিকাশ্বারোহম্, এখানে অনেক রথী ও অনেক অশ্বারোহীর সমাহার (aggregate) বুঝাইল এবং ক্লীবলিঙ্গ ও একবচন হইল; ইহাকে সমাহারদ্বন্দ্ব বলে। 'রথিকাশ্চ অশ্বারোহাশ্চ তেষাং সমাহারঃ' এইরূপ বিগ্রহবাক্য সাধারণত প্রদর্শিত হয়।

দুইটি বা ততোধিক বিশেষণেরও দ্বন্দ্ব হইতে পারে। পুষ্টশ্চ বিপুষ্টশ্চ তয়োঃ পুষ্টবিপুষ্টয়োঃ, উত্তমাধমমধ্যমাঃ।

চার্থে দ্বন্দ্বঃ।

১৫। ইতরেতরযোগ-দ্বন্দ্বে দুইটি পদার্থ বুঝাইলে দ্বিবচন, তদধিক পদার্থ বুঝাইলে বহুবচন হয়, এবং সমস্তপদটিতে অন্ত্য পদের লিঙ্গ হয়। কুক্কুট-ময়ূর্যৌ ইমে, ময়ূরী-কুক্কুটৌ ইমৌ, শ্রোত্রং চ ত্বক্ চ চক্ষুশ্চ শ্রোত্র-ত্বক্-চক্ষূংষি। দারাশ্চ (=ভার্যা চ) পতিশ্চ দার-পতী, আপশ্চ (=জলঞ্চ) তেজশ্চ অপ্-তেজসী ইমে।

পরবল্লিঙ্গং দ্বন্দ্বতৎপুরুষয়োঃ।

১৬। দ্বন্দ্বে ইকারান্ত ও উকারান্ত শব্দের পূর্বনিপাত হয়। হরিশ্চ হরশ্চ হরিহরৌ, মৃদুশ্চ দৃঢশ্চ মৃদুদৃঢ়ৌ।

দ্বন্দ্বে ঘি (পূর্বম্)

(ক) দ্বন্দ্বে স্বরাদি অকারান্ত শব্দের পূর্বনিপাত হয়। ঈশ-কৃষ্ণৌ। বহু শব্দের দ্বন্দ্ব হইলে এ নিয়ম খাটে না; অশ্বরথেন্দ্রাঃ বা ইন্দ্রাশ্বরথাঃ।

অজাদ্যদন্তম্। বহুষ্বনিয়মঃ।

১৬। শেষো ঘ্যসখি=অনদীসংজ্ঞৌ হ্রস্বৌ যৌ ইবর্ণোবর্ণৌ তদন্তং সখি-বর্জম্ ঘিসংজ্ঞং স্যাৎ অনেকপ্রাপ্তৌ একত্র নিয়মঃ অনিয়মঃ শেষে, হরিগুরুহরাঃ বা হরিহরগুরবঃ। (ক) অজাদি= অচ্+আদি=স্বরাদি, অদন্ত=অৎ+অন্ত=অকারান্ত।

১১। সমাসের মধ্যে সন্ধি নিত্য। 'শশাঙ্ক' শব্দের বদলে 'শশ-অঙ্ক' প্রয়োগ করা যায় না।

১২। যথাসম্ভব সমস্যমানপদ-গ্রথিত তত্তৎ সমাসের অর্থ-বোধক বাক্যকে ব্যাস-বাক্য বা বিগ্রহবাক্য বলে। 'সূর্য্যতনয়ঃ' সমাস 'সূর্য্যস্য তনয়ঃ' বিগ্রহ। সাধারণত 'সূর্যতনয়ম্', সূর্যতনয়েন' প্রভৃতির বিগ্রহ এইরূপ দেখান হয়—সূর্যস্য তনয়ঃ তম্ সূর্যতনয়ম্, সূর্যস্য তনয়ঃ তেন সূর্যতনয়েন।

১৩। সমাস প্রধানত চারি প্রকার—দ্বন্দ্ব, তৎপুরুষ, বহুব্রীহি ও অব্যয়ীভাব। কর্মধারয় একপ্রকার তৎপুরুষ এবং দ্বিগু একপ্রকার কর্মধারয়। ইহাদিগকে ধরিলে সমাস মোট ছয়প্রকার হয়।

## দ্বন্দ্ব

১৪। চার্থে (চ+অর্থে) অর্থাৎ 'আর' বা 'এবং' (and) অর্থে দ্বন্দ্ব সমাস হয়। কৃষ্ণশ্চ অর্জুনশ্চ কৃষ্ণার্জুনৌ (কৃষ্ণ আর অর্জুন)

---

১১। সংহিতৈকপদে নিত্যা নিত্যা ধাতূপসর্গয়োঃ।
নিত্যা সমাসে বাক্যে তু সা বিবক্ষামপেক্ষতে॥ সংহিতা=সন্ধি।

১২। বৃত্ত্যর্থাববোধকং বাক্যং বিগ্রহঃ। কৃদন্ত, তদ্ধিতান্ত, সমাস, একশেষ এবং সনাদ্যন্ত ধাতু এই পাঁচটিকে বৃত্তি বলে। এই পাঁচ প্রকারে বহু প্রাতিপদিকের ও ধাতুর উৎপত্তি হয়। কৃত্তদ্ধিত-সমাসৈকশেষ-সনাদ্যন্তধাতু-রূপাঃ পঞ্চ বৃত্তয়ঃ।

বাক্য শব্দটি অনেক অর্থে প্রযুক্ত হয়। (১) যোগ্যতা-আকাঙ্ক্ষা-আসত্তি-যুক্ত পদসমূহ বাক্য এই অর্থে 'রাজ্ঞঃ পুরুষঃ' একটি বাক্য (phrase), (২) অর্থসমাপ্তি-সমর্থ ঐরূপ পদসমূহ বাক্য, এই অর্থে 'রাজ্ঞঃ পুরুষো যাতি' একটি বাক্য (sentence)। বাক্যং স্যাদ্ যোগ্যতাকাঙ্ক্ষাসত্তিযুক্তঃ পদোচ্চয়ঃ। পদসমূহো বাক্যম্ অর্থ-সমাপ্তৌ, সবিশেষণম্ আখ্যাতং বাক্যম্।

১৩। প্রায়েণ পূর্ব-পদার্থপ্রধানোঽব্যয়ীভাবঃ, প্রায়েণ উত্তর-পদার্থপ্রধানস্তৎপুরুষঃ, প্রায়েণ অন্য-পদার্থ-প্রধানো বহুব্রীহিঃ, প্রায়েণ সর্বপদার্থপ্রধানো দ্বন্দ্বঃ। সাধারণত অব্যয়ীভাবে পূর্বপদের অর্থ, তৎপুরুষে উত্তরপদের অর্থ, বহুব্রীহিতে অন্যপদের অর্থ এবং দ্বন্দ্বে সকল পদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয়। তৎপুরুষ-বিশেষঃ কর্মধারয়ঃ, কর্মধারয়বিশেষো দ্বিগুঃ।

দ্বন্দ্বো দ্বিগুরপি চাহং মদ্গেহে নিত্যমব্যয়ীভাবঃ। তৎপুরুষ কর্ম ধারয় যেনাহং স্যাং বহুব্রীহিঃ॥ (প্রাচীন পদ্য)।—হে পুরুষ তৎ কর্ম ধারয় কুরু।

১৪। মিলিতানাম্ অন্বয়ে ইতরেতরযোগঃ, সমূহঃ সমাহারঃ।

ব্রাহ্মণশ্চ ক্ষত্রিয়শ্চ বিট্ চ শূদ্রশ্চ ব্রাহ্মণ-ক্ষত্রিয়-বিট্-শূদ্রাঃ; ইহাদিগকে ইতরেতর-যোগে দ্বন্দ্ব বলে। রথিকাশ্চ অশ্বারোহাশ্চ রথিকাশ্বারোহম্, এখানে অনেক রথী ও অনেক অশ্বারোহীর সমাহার (aggregate) বুঝাইল এবং ক্লীবলিঙ্গ ও একবচন হইল; ইহাকে সমাহারদ্বন্দ্ব বলে। 'রথিকাশ্চ অশ্বারোহাশ্চ তেষাং সমাহারঃ' এইরূপ বিগ্রহবাক্য সাধারণত প্রদর্শিত হয়।

দুইটি বা ততোধিক বিশেষণেরও দ্বন্দ্ব হইতে পারে। পুষ্টশ্চ বিপুষ্টশ্চ তয়োঃ পুষ্টবিপুষ্টয়োঃ, উত্তমাধমমধ্যমাঃ।

চার্থে দ্বন্দ্বঃ।

১৫। ইতরেতরযোগ-দ্বন্দ্বে দুইটি পদার্থ বুঝাইলে দ্বিবচন, তদধিক পদার্থ বুঝাইলে বহুবচন হয়, এবং সমস্তপদটিতে অন্ত্য পদের লিঙ্গ হয়। কুক্কুট-ময়ূর্যৌ ইমে, ময়ূরী-কুক্কুটৌ ইমৌ, শ্রোত্রং চ ত্বক্ চ চক্ষুশ্চ শ্রোত্র-ত্বক-চক্ষূংষি। দারাশ্চ (=ভার্যা চ) পতিশ্চ দার-পতী, আপশ্চ (=জলঞ্চ) তেজশ্চ অপ-তেজসী ইমে।

পরবল্লিঙ্গং দ্বন্দ্বতৎপুরুষয়োঃ।

১৬। দ্বন্দ্বে ইকারান্ত ও উকারান্ত শব্দের পূর্বনিপাত হয়। হরিশ্চ হরশ্চ হরিহরৌ, মৃদুশ্চ দৃঢশ্চ মৃদুদৃঢৌ।

দ্বন্দ্বে ঘি (পূর্বম্)

(ক) দ্বন্দ্বে স্বরাদি অকারান্ত শব্দেব পূবনিপাত হয়। ঈশ-কৃষ্ণৌ। বহু শব্দের দ্বন্দ্ব হইলে এ নিয়ম খাটে না, অশ্বরথেন্দ্রাঃ বা ইন্দ্রাশ্বরথাঃ।

অজাদ্যদন্তম্। বহুষ্বনিয়মঃ।

---

১৬। শেষো ঘ্যসখি=অনদীসংজ্ঞৌ হ্রস্বৌ যৌ ইবর্ণোবর্ণৌ তদন্তং সখি-বর্জম্ ঘিসংজ্ঞং স্যাৎ। অনেকপ্রাপ্তৌ একত্র নিয়মঃ অনিয়মঃ শেষে হরিগুরুহরাঃ বা হরিহরগুরবঃ। (ক) অজাদি=অচ্+আদি=স্বরাদি, অদন্ত=অৎ+অন্ত=অকারান্ত।

(খ) দ্বন্দ্বে অল্প-স্বর শব্দের পূর্বনিপাত হয়। প্লক্ষশ্চ ন্যগ্রোধশ্চ প্লক্ষন্যগ্রোধৌ।

অল্পাচ্‌তরম্‌।

(গ) অভ্যর্হিতের (পূজিতের) পূর্বনিপাত হয়। মাতা-পিতরৌ, তাপসপর্বতৌ।

অভ্যর্হিতঞ্চ।

(ঘ) শব্দার্থৌ অর্থশব্দৌ, ধর্মার্থৌ অর্থধর্মৌ, কামার্থৌ অর্থকামৌ, সর্পির্মধুনী মধুসর্পিষী, আদ্যন্তৌ অন্তাদী, গুণবৃদ্ধী বৃদ্ধিগুণৌ প্রভৃতি দুই রকমই হইতে পারে। পূর্বনিপাত-প্রকরণটি অনিত্য; অতএব লক্ষণহেতূ, সৌষ্ঠবৌদার্যে, ধূমাগ্নী, সমুদ্রাব্দ্রী প্রভৃতিও বিশুদ্ধ।

১৭। প্রাণ্যঙ্গের সহিত প্রাণ্যঙ্গের, তূর্যাঙ্গের সহিত তূর্যাঙ্গের, সেনাঙ্গের সহিত সেনাঙ্গের দ্বন্দ্ব একবৎ হয়। পাণ্যোঃ পাদয়োশ্চ সমাহারঃ পাণি-পাদম্‌, শিরশ্চ গ্রীবা চ শিরোগ্রীবম্‌, মার্দঙ্গিকপাণবিকম্‌, রথিকানাম্‌ অশ্বারোহাণাঞ্চ সমাহারঃ রথিকাশ্বারোহম্‌।

দ্বন্দ্বশ্চ প্রাণি-তূর্য-সেনাঙ্গানাম্‌ (একবৎ)।

১৮। প্রাণী ছাড়া অন্য জাতি-বাচকের দ্বন্দ্ব একবৎ হয়। বদরামলকম্‌। কিন্তু জাতি না বুঝাইয়া ব্যক্তিগুলি প্রধানত বুঝাইলে 'একবৎ' হয় না, বদরামলকানি।

জাতিরপ্রাণিনাম্‌।

১৯। ক্ষুদ্রজন্তুদের দ্বন্দ্ব একবৎ হয়। যূকাশ্চ লিক্ষাশ্চ যূকালিক্ষম্‌।

ক্ষুদ্রজন্তবঃ। নকুল-পর্যন্তাঃ ক্ষুদ্রজন্তবঃ।

---

(খ) অল্পাচ্‌=অল্প+অচ্‌=অল্প-স্বর। (গ) গর্ভধারণ-পোষাভ্যাং পিতুর্মাতা গরীয়সী ইতি স্মৃতিঃ।

রাজদন্তাদিষু পরম্ (পূর্বপ্রয়োগার্হম্); দন্তানাং রাজা রাজদন্তঃ, বিষক্‌সেনার্জুনৌ, উলূখল-মুষলম্, শূদ্রার্যম্, অক্ষিভ্রুবম্। জায়াপতী, জায়াপতী জম্পতী দম্পতী (জায়া-শব্দস্য জম্‌ভাবো দম্‌ভাবশ্চ বা নিপাত্যতে)। জংদংশব্দৌ অব্যয়ৌ দারবচনৌ ইতি চান্দ্রাঃ।

১৭, ১৯। সেনাঙ্গ ও ক্ষুদ্রজন্তুর দ্বন্দ্ব বহুত্বেই একবৎ হয়। অবহুত্বে—হস্ত্যশ্বৌ, দংশমশকৌ।

২০। যাহাদের নিত্য বৈর, তাহাদের দ্বন্দ্ব একবৎ হয়। গোব্যাঘ্রম্, গজসিংহম্। কিন্তু ছায়া চ আতপশ্চ ছায়াতপৌ, কারণ ছায়ার ও আতপের কোনও বৈর নাই; দেবাশ্চ অসুরাশ্চ দেবাসুরাঃ, কারণ দেব ও অসুরের বৈর অমৃতাদিনিমিত্ত কাদাচিৎক, নিত্য নহে।

যেষাং চ বিরোধঃ শাশ্বতিকঃ। শাশ্বতিক=নিত্য।

২১। 'সকল দ্বন্দ্বই বিকল্পে একবৎ হয়' এই নিয়ম অনুসারে বধূবরম্ প্রভৃতি সিদ্ধ হয়।

সর্বদ্বন্দ্বো বিভাষা একবদ্ভবতি।

(ক) কোন নির্দিষ্ট সংখ্যা বিশেষণরূপে প্রযুক্ত হইলে দ্বন্দ্ব একবৎ হয় না, সমীপ-সংখ্যাপ্রয়োগে বিকল্পে একবৎ হয়। সপ্ত মার্দঙ্গিক-পাণবিকাঃ, উপদশং বৈণিক-বৈণবিকম্ বা উপদশাঃ বৈণিক-বৈণবিকাঃ।

২২। চ-বর্গান্ত, দ-কারান্ত, ষ-কারান্ত ও হ-কারান্ত সমাহার-দ্বন্দ্বের উত্তর সমাসান্ত টচ্ ( অ ) হয়। বাক্ চ ত্বক্ চ বাক্-ত্বচম্, ত্বক্স্রজম্, সম্পদ্বিপদম্, বাক্-ত্বিষম্, ছত্রোপানহম্।

দ্বন্দ্বাৎ চু-দ-ষ-হান্তাৎ সমাহারে ( টচ্ )।

২৩। অহশ্চ রাত্রিশ্চ অহোরাত্রঃ, স্ত্রী চ পুমান্ চ স্ত্রীপুংসৌ, বাক্ চ মনশ্চ বাঙ্-মনসে, দারাশ্চ গাবশ্চ দারগবম্, অক্ষিণী চ ভ্রুবৌ চ অক্ষি-ভ্রুবম্, গঙ্গা চ শোণশ্চ গঙ্গাশোণম্, কুরবশ্চ কুরুক্ষেত্রঞ্চ কুরুকুরুক্ষেত্রম্, সূর্যশ্চ চন্দ্রমাশ্চ সূর্যাচন্দ্রমসৌ, মিত্রশ্চ বরুণশ্চ মিত্রাবরুণৌ, অগ্নিশ্চ সোমশ্চ অগ্নীষোমৌ, দ্যৌশ্চ পৃথিবী চ দ্যাবা-পৃথিব্যৌ দিবস্পৃথিব্যৌ প্রভৃতি সমাহার-দ্বন্দ্বে ও ইতরেতর-যোগ-দ্বন্দ্বে সিদ্ধ হইয়াছে।

২৪। পুত্র শব্দ বা ঋ-কারান্ত উত্তরপদ পরে থাকিলে এবং সমানগোত্র বা বিদ্যাসম্বন্ধ বুঝাইলে দ্বন্দ্ব সমাসে ঋ-কারান্তের ঋস্থানে আ ( আনঙ্ ) হয়। পিতা চ পুত্রশ্চ পিতাপুত্রৌ, মাতা চ পিতা চ মাতাপিতরৌ ( বা মাতরপিতরৌ ), হোতা চ পোতা চ হোতা-পোতারৌ, হোতাপোতারৌ চ নেষ্টোদ্গাতারৌ চ

২৪। আনঙ্ ঋতো দ্বন্দ্বে ( ঋদন্ত-পুত্রয়োর্বিদ্যাযোনিসম্বন্ধে )। ৭।৪ পা টী দ্রষ্টব্য।

হোতাপোতানেষ্টোদ্গাতারঃ, হোতা চ পোতা চ নেষ্টা চ উদ্গাতা চ হোতৃ-পোতৃনেষ্টোদ্গাতারঃ।

---

## অনুশীলন ৪১

(ক) ভরতার্জুনমান্ধাতৃভগীরথযুধিষ্ঠিরাঃ। সগরো নহুষশ্চৈব সপ্তৈতে চক্রবর্তিনঃ॥ বৃদ্ধৌ মাতাপিতরৌ অকার্যমপি কৃত্বা ভর্তব্যৌ। অর্জুনঃ যুদ্ধক্ষেত্রে আচার্যং মাতুলং ভ্রাতৄন্ পুত্রং পৌত্রং মিত্রাণি চ অপশ্যৎ। শত্রুমিত্রেষু রাজ্ঞা চারাঃ যোক্তব্যাঃ। উত্তমাধমমধ্যমাঃ বহবো মৎস্যা অনেন ভক্ষিতাঃ। যয়োরেব সমং বিত্তং যয়োরেব সমং কুলম্, তয়োর্মৈত্রী বিবাহশ্চ ন তু পুষ্ট-বিপুষ্টয়োঃ। বায়সশৃগালৌ পরস্পরং মন্ত্রয়তঃ।

(খ) যুধিষ্ঠির ও ধনঞ্জয় এক রথে গেলেন ( জগ্মতুঃ )। আমার মাতাপিতা প্রয়াগে আছেন। মন্ত্রী এবং পুরোহিত মন্ত্রণা করিতেছেন। প্রাণই ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষের সংস্থিতির হেতু। সেখানে একটি মৃগ ও একটি কাক বাস করে।

### তৎপুরুষ

২৫। শ্রিত, অতীত, পতিত, গত, অত্যস্ত, প্রাপ্ত, আপন্ন প্রভৃতির সহিত তদন্বিত দ্বিতীয়ান্ত পদের সমাস হয়। কৃষ্ণং শ্রিতঃ কৃষ্ণশ্রিতঃ, দুঃখম্ অতীতঃ দুঃখাতীতঃ, কূপং পতিতঃ কূপপতিতঃ, শরণম্ আগতঃ শরণাগতঃ, সুখম্ ঈপ্সুঃ সুখেপ্সুঃ, নিত্যং ভীরুঃ নিত্য-ভীরুঃ। ইহারা দ্বিতীয়া-তৎপুরুষ সমাস বা দ্বিতীয়া-সমাস।

---

২৫। দ্বিতীয়া শ্রিতাতীত-পতিত-গতাত্যস্তপ্রাপ্তাপন্নৈঃ, তৃতীয়া তৎকৃতার্থেন গুণবচনেন, চতুর্থী তদর্থার্থবলিহিতসুখরক্ষিতৈঃ, পঞ্চমী ভয়েন, ষষ্ঠী ( সমর্থেন ), সপ্তমী শৌণ্ডৈঃ, বিশেষণং বিশেষ্যেণ বহুলম্ প্রভৃতি সমাস-বিধায়ক সূত্রে প্রথমাবিভক্ত্যন্ত দ্বিতীয়া তৃতীয়া প্রভৃতি উপসর্জন। প্রথমা-নির্দিষ্টং সমাস উপসর্জনম। 'কৃষ্ণং শ্রিতঃ' এই বাক্যের দ্বিতীয়ান্ত কৃষ্ণপদটি উপসর্জন, কেন না উহাই দ্বিতীয়া-সমাস-বিধায়ক সূত্রে প্রথমা-বিভক্তিদ্বারা নির্দিষ্ট হইয়াছে 'উপসর্জনম পূর্বম্ = উপসর্জনের পূর্বনিপাত হয়' এই সূত্র অনুসারে উহার পূর্বনিপাত হইল।

তৃতীয়ান্ত, চতুর্থ্যন্ত, পঞ্চম্যন্ত ষষ্ঠ্যন্ত ও সপ্তম্যন্ত পদের তদন্বিত সুবন্ত পদের সহিত সমাস হয়।

ময়া দত্তানি মদ্দত্তানি, যুবাভ্যাং যুষ্মাভিঃ বা কৃতানি যুষ্মৎকৃতানি (৭।৪), হরিণা ত্রাতঃ হরি-ত্রাতঃ নখৈর্নির্ভিন্নঃ নখ-নির্ভিন্নঃ, বাচা কলহঃ বাক্-কলহঃ, বিদ্যয়া সদৃশঃ বিদ্যাসদৃশঃ, একেন উনঃ একোনঃ; ইহারা তৃতীয়া-তৎপুরুষ সমাস বা তৃতীয়া সমাস।

তুভ্যং হিতম্ ত্বদ্ধিতম্, পুত্রায় হিতম্ পুত্রহিতম্, যূপায় দারু যূপ-দারু*, বরায় প্রদেয়া বর-প্রদেয়া: ইহারা চতুর্থী-তৎপুরুষ সমাস বা চতুর্থী সমাস।

পাপাৎ মুক্তঃ পাপ-মুক্তঃ চোরেভ্যো ভয়ম্ চোর-ভয়ম্, বৃকাৎ ভীতঃ বৃক-ভীতঃ, স্বর্গাৎ পতিতঃ স্বর্গ-পতিতঃ; ইহারা পঞ্চমী-তৎপুরুষ সমাস বা পঞ্চমী-সমাস।

রাজ্ঞঃ পুরুষঃ রাজপুরুষঃ (ন্ লোপ, ৭।•), দেবানাং পূজকঃ দেব-পূজকঃ; ইহারা ষষ্ঠী-তৎপুরুষ সমাস বা ষষ্ঠী সমাস।

অক্ষেষু শৌণ্ডঃ অক্ষ-শৌণ্ডঃ, আতপে শুষ্কঃ আতপ-শুষ্কঃ, পূর্বাহ্ণে কৃতম্ পূর্বাহ্ণ-কৃতম্; ইহাবা সপ্তমী-তৎপুরুষ সমাস বা সপ্তমী-সমাস।

দন্তানাং রাজা রাজদন্তঃ মাতুঃ সপত্নী সপত্নীমাতা, পূর্বং বাসিতং ততো লিপ্তম্ লিপ্তবাসিতম্ প্রভৃতিতে পরপ্রয়োগার্হের পূর্বনিপাত হয়। (৭।১৬ পা. টী.)

২৬। প্রয়োজন-বাচী অর্থ-শব্দের সহিত চতুর্থ্যন্ত পদের সমাস হয়, এবং সমস্ত শব্দটি বিশেষ্যের লিঙ্গ প্রাপ্ত হয়। দ্বিজার্থঃ সূপঃ, দ্বিজার্থা যবাগূঃ, দ্বিজার্থং পয়ঃ। দ্বিজায় অয়ম্, দ্বিজায় ইয়ম্, দ্বিজায় ইদম্—এইরূপ বিগ্রহ।

* বৈয়াকরণেরা বলেন যে, প্রকৃতি-বিকৃতি-ভাব না বুঝাইলে তাদর্থ্য-চতুর্থীর সমাস হয় না, এই জন্য অশ্ব-ঘাসঃ (অশ্বস্য ঘাসঃ), রন্ধন-স্থালী (রন্ধনস্য স্থালী) প্রভৃতি পদে ষষ্ঠী-সমাস।

'দ্বিজার্থঃ সূপঃ' এই অর্থে 'দ্বিজায় অর্থঃ সূপঃ' এইরূপ প্রয়োগ হয় না বলিয়া, এখানে সমাসের অবয়বভূত 'অর্থ' শব্দটি বিগ্রহবাক্যে দেখান হয় নাই, কিন্তু দ্বিজ ও অর্থ এই দুই শব্দেরই সমাস হইয়াছে ( অ-স্বপদ-বিগ্রহ ), এস্থলে সমাস অবশ্য-কর্তব্য ( নিত্যসমাস )।

অর্থেন নিত্যসমাসো বিশেষ্য-লিঙ্গতা চ।

২৭। নির্ধারণে বিহিত ষষ্ঠীর সমাস হয় না। গবাং কৃষ্ণা বহুক্ষীরা।

ন নির্ধারণে।

২৮। কু সু অতি উদ্ প্রতি নিঃ বি প্রভৃতি অব্যয়ের সুবন্তের সহিত নিত্য তৎপুরুষ হয়। নিত্য সমাস বলিয়া অস্বপদ-বিগ্রহ। কুৎসিতঃ পুরুষঃ কুপুরুষঃ, শোভনঃ পুরুষঃ সুপুরুষঃ, অতিক্রান্তো নদীম্ অতিনদিঃ, অধিরূঢ়ং জ্যাম্ অধিজ্যম্, উদ্‌গতো বেলাম্ উদ্‌বেলঃ সমুদ্রঃ, প্রতীতোঽক্ষেণ অথবা প্রতিগতঃ অক্ষং প্রত্যক্ষঃ পটঃ, নির্গতো বারাণস্যাঃ নির্বারাণসিঃ, উৎক্রান্তঃ কূলাৎ উৎকূলঃ, নিষ্ক্রান্তা জবায়াঃ নির্জরাঃ, প্রগতঃ প্রকৃষ্টো বা পিতামহঃ প্রপিতামহঃ, বিচ্যুতো রথাৎ বিরথঃ।

কু-গতি-প্রাদয়ঃ।

---

## অনুশীলন ৪২

(ক) রাজপুত্রো সিংহাসনারূঢ়াং দেবীং দদর্শ। নৃপঃ তদানয়নায় মন্ত্রিণঃ প্রেষয়ামাস। ত্বদর্থোঽয়ং গ্রন্থঃ। অসৌ স্বনগরং ত্যক্ত্বা গঙ্গাতীরং গতঃ। তেন আত্মনঃ বৃত্তান্তঃ কথিতঃ। ভগবন্! ভবতঃ আদেশঃ প্রমাণম্।

(খ) A cat came there to catch the young ones of the birds. On the bank of the Bhāgīrathī there is a large mango tree. The minister's son is my friend. Many people have left their villages for fear of thieves. We have come to bathe in Indradyumna's tank.

২৯। সমানাধিকরণ বিশেষণের সহিত বিশেষ্যের কর্মধারয়

সমাস হয়। নীলম্ উৎপলম্ নীলোৎপলম্, রক্তা লতা রক্তলতা, মহান্ পুরুষঃ মহাপুরুষঃ, কৈলাসঃ অদ্রিঃ কৈলাসাদ্রিঃ।

সাধারণত 'রক্তা চাসৌ লতা চ' 'নীলঞ্চ তৎ উৎপলঞ্চ,' 'মহাংশ্চাসৌ পুরুষশ্চ' এইরূপ বিগ্রহ প্রদর্শিত হয়; এই সকল বিগ্রহে দুইটি চকারদ্বারা একই ধর্মীতে দুইটি ধর্মের ( নীলত্বের ও উৎপলত্বের ) সমুচ্চয় বোধিত হয়।

বিশেষণং বিশেষ্যেণ বহুলম্।*

(ক) যে তৎপুরুষ সমাসের অন্তর্গত পদগুলি সমানাধিকরণ তাহাকে **কর্মধারয়** বলে। একাধিক ভিন্নার্থ শব্দ সমান ( অর্থাৎ অভিন্ন ) পদার্থ বুঝাইবার জন্য প্রযুক্ত হইলে উহাদিগকে সমানাধিকরণ বলে। 'নীলোৎপল'-শব্দ-বোধ্য প্রত্যেক পদার্থে 'নীল' এবং 'উৎপল' এই দুইটি ভিন্নার্থক শব্দ প্রযুক্ত হয়, কাজেই এখানে 'নীল' ও 'উৎপল' সমানাধিকরণ।

তৎপুরুষঃ সমানাধিকরণঃ কর্মধারয়ঃ।

৩০। দুইটি বিশেষণের মধ্যে একটিকে বিশেষ্য বলিয়া ধরিয়াও কর্মধারয় সমাস করা হয়। খঞ্জশ্চাসৌ কুব্জশ্চ খঞ্জকুব্জঃ, কুব্জশ্চাসৌ খঞ্জশ্চ কুব্জখঞ্জঃ, পাচক-পাঠকঃ পাঠক-পাচকঃ, খঞ্জপাচকঃ পাচকখঞ্জঃ।

৩১। দুইটি বিশেষ্যের মধ্যে ব্যাপকটিকে বিশেষ্য এবং ব্যাপ্যটিকে বিশেষণ বলিয়া ধরিয়াও কর্মধারয় করা যায়। কৈলাসঃ অদ্রিঃ কৈলাসাদ্রিঃ, রেবা-নদী, চন্দন-তরুঃ, বসন্ত-সময়ঃ, তর্ক-বিদ্যা, ভোজনৃপতিঃ।

---

* বহুলগ্রহণাৎ নেহ রামো জামদগ্ন্যঃ, ইহ চ নিত্যম্ কৃষ্ণসর্পঃ।

২৯ক। সমানাধিকরণঃ=সমানাধিকরণ-পদকঃ। ভিন্নার্থযোঃ একবস্তুনি অভিনিবেশঃ ঐকাধিকরণ্যম্=অনেকস্য শব্দস্য ভিন্নপ্রবৃত্তি-নিমিত্তস্য একস্মিন্নর্থে বৃত্তিঃ সামানাধিকরণ্যম্। প্রবৃত্তি-নিমিত্ত=meaning, connotation

বহুব্রীহি সমাসেও সমানাধিকরণ পদ থাকে। কর্মধারয় সমাস 'স্বার্থ' বুঝায় অর্থাৎ সমস্যমান-পদাতিরিক্ত পদের অর্থ বুঝায় না, বহুব্রীহি সমাস 'অন্য পদার্থ' বুঝায় এই বিশেষ ( ৭।৪৫ )। স্বার্থে তুল্যাধিকরণে সমাসঃ কর্মধারয়ঃ।

'মহাপণ্ডিত', 'মহাকবি' প্রভৃতি পদে 'মহত্ত্ব' পাণ্ডিত্য-কবিত্বাদির সহিত অন্বিত, অর্থাৎ বিগ্রহে 'মহান্ চাসৌ পণ্ডিতশ্চ=উনি মহান্‌ও পণ্ডিতও' এইরূপ বলা হইলেও, মহাপণ্ডিত অর্থ 'যাঁহার পাণ্ডিত্য মহৎ অর্থাৎ বেশি'।

৩২। এমন কতকগুলি সমাস আছে, যাহাদের অর্থ সেই সমাসের অন্তর্গত পদে বিভক্তি যোগ করিয়া বোধিত হইতে পারে না। 'কৃষ্ণসর্পঃ' বলিলে বিশিষ্ট-জাতীয় একপ্রকার সর্প বুঝায়, কিন্তু 'কৃষ্ণঃ সর্পঃ' এই বাক্যটির অর্থ কৃষ্ণবর্ণবিশিষ্ট যে কোন সর্প। কৃষ্ণসর্প প্রভৃতি পদে সমাস **নিত্য**। নিত্য-সমাসের বিগ্রহ হয় না অথবা সমস্যমানপদঘটিত বিগ্রহ হয় না।

অবিগ্রহোঽস্বপদ-বিগ্রহো বা নিত্যসমাসঃ।

৩৩। একবচনান্ত অবয়বিবাচক শব্দের সহিত পূর্ব, অপর, অধর, উত্তর শব্দের ও সমাংশবাচী নপুংসকলিঙ্গ অর্ধ শব্দের সমাস হয়, এবং অবয়বি-বাচক শব্দের পরনিপাত হয়। ইহাকে **একদেশি-সমাস** বলে। পূর্বং কায়স্য পূর্বকায়ঃ, পূর্বং রাত্রেঃ পূর্বরাত্রঃ, পূর্বম্ অহ্নঃ পূর্বাহ্ণঃ (এই সকল পদে 'পূর্ব' অর্থ পূর্বভাগ)। অপরাহ্ণঃ, অপররাত্রঃ (অপর=শেষ ভাগ)। অধর-কায়ঃ (অধর=নিম্নভাগ)। উত্তর-কায়ঃ। অর্ধং পিপ্পল্যা অর্ধপিপ্পলী। অবয়বী একদ্রব্য না হইলে হয় না, পূর্বঃ ছাত্রাণাম্, অর্ধং পিপ্পলীনাম্॥

এই সমাস ষষ্ঠী-সমাসের অপবাদ, এই জন্য 'কায়পূর্বঃ' প্রভৃতি হয় না। অর্ধ শব্দ পুংলিঙ্গ হইলে গ্রামার্ধঃ, নগরার্ধঃ এইরূপ হইতে পারে।

৩৪। [উপমেয়ের বিশেষণ] সামান্য-বচন শব্দের সহিত উপমানের সমাস হয়। ইহাকে উপমান সমাস কহে। ঘন ইব শ্যামঃ ঘনশ্যামঃ কৃষ্ণঃ, মৃগীব চপলা মৃগচপলা বালা। শ্যাম, চপলা উপমেয়ের বিশেষণ এবং সামান্য-বোধক।

৩৩। পূর্বাপরাধরোত্তরমেকদেশিনৈকাধিকরণে, অর্ধং নপুংসকম্। অধিকরণম্=দ্রব্যম্, একাধিকরণে=একত্বসংখ্যাবিশিষ্টশ্চেদবয়বী। একদেশ=অবয়ব, একদেশিন্=অবয়বী। অহঃ-সর্বৈকদেশ-সংখ্যাত-পুণ্যাচ্চ রাত্রেঃ (অচ্), সংখ্যাব্যয়াদেশ্চ। অহ্নোঽহ্ন এতেভ্যঃ (৭।৪৩)।

সমাংশ-বাচী অর্ধ শব্দ ক্লীবলিঙ্গ, অবয়ব-বাচী অর্ধশব্দ পুংলিঙ্গ; মতান্তরে অবয়ব-বাচী অর্ধশব্দ অস্ত্রীলিঙ্গ বা ত্রিলিঙ্গ। অপূপার্ধং ময়া ভক্ষিতম্, দন্তার্ধম্ আস্যাৎ পতিতম্—ইত্যাদি স্থলেও 'অর্ধ' শব্দ সমাংশবাচী (half) এইরূপ অনেকে বলেন।

৩৪। উপমানানি সামান্য-বচনৈঃ; পূর্বনিপাতনিয়মার্থং সূত্রম্।

'ঘন-শ্যামঃ' পদে 'ঘন' অর্থ 'ঘন-সদৃশ'; ইহা বুঝাইবার জন্যই বিগ্রহে 'ইব' শব্দ প্রযুক্ত হয়, 'ইব' সমস্যমান পদ নহে। 'ঘন' উপমান, 'কৃষ্ণ' উপমেয়, তাহাদের সাধারণ ধর্ম (=সামান্য) শ্যামবর্ণ, অতএব 'শ্যাম' শব্দটি সামান্য-বচন।

৩৫। ব্যাঘ্রাদি উপমানের সহিত উপমেয়ের সমাস হয়। পুরুষঃ ব্যাঘ্র ইব পুরুষব্যাঘ্রঃ, মুখং চন্দ্র ইব মুখচন্দ্রঃ। সামান্যবাচী শব্দের প্রয়োগ থাকিলে হয় না; 'পুরুষোঽয়ং ব্যাঘ্র ইব শূরঃ' এই অর্থে 'পুরুষব্যাঘ্রোঽয়ং শূরঃ' এইরূপ প্রয়োগ ভ্রান্ত। এখানে 'শূরঃ' সামান্য-বাচী শব্দ এবং উপমেয়ের বিশেষণ।

এই সূত্রদ্বয় পূর্বনিপাতার্থ। 'ঘন-শ্যাম' শব্দে 'ঘন' অর্থ 'ঘন-সদৃশ', অতএব উহা বিশেষণ, শ্যামও বিশেষণ, অতএব খঞ্জকুব্জ এবং কুব্জখঞ্জ এই সমাসদ্বয়ের ন্যায় এখানেও 'ঘন' ও 'শ্যাম' উভয়েরই বিকল্পে পূর্বনিপাত হইতে পারিত, কিন্তু ৭।৩৪ সূত্রের বলে 'ঘন'ই পূর্বে বসে। পুরুষব্যাঘ্র পদেও 'ব্যাঘ্র' অর্থ ব্যাঘ্র-সদৃশ, ৭।৩৫ সূত্রের বলে উহার পর-নিপাত হইল।

স্যারুত্তর-পদে ব্যাঘ্র-পুঙ্গবর্ষভকুঞ্জরাঃ। সিংহশার্দূলনাগাদ্যাঃ পুংসি শ্রেষ্ঠার্থ-বাচকাঃ॥ সমাসের উত্তরপদস্থ ব্যাঘ্র, পুঙ্গব ( পুমান্ গৌঃ=bull), ঋষভ (bull), কুঞ্জর, সিংহ, শার্দূল ও নাগ প্রভৃতি শ্রেষ্ঠার্থবাচক। কেবল গো শব্দ নিন্দারই দ্যোতক, যথা—দুষ্প্রযুক্তা গৌঃ (=বাক্) প্রযোক্তুর্গোত্বং প্রকটয়তি।

৩৬। সংসার এব সাগরঃ সংসার-সাগরঃ, কৃষ্ণ এব মেঘঃ কৃষ্ণ-মেঘঃ, বাগেব অমৃতম্ বাগমৃতম্, জ্ঞানম্ এব অঞ্জনশলাকা জ্ঞানাঞ্জনশলাকা প্রভৃতি সমাসে উপমেয়ে উপমানের অভেদ আরোপিত হইয়াছে। ইহারা রূপক-কর্মধারয়।

৩৭। নঞ্ ( অর্থাৎ ন ) শব্দের সুবন্তের সহিত সমাস হয়; নঞের ঞ্ ইৎ। উত্তর পদ পরে থাকিলে 'নঞ্'-এর ন্ লোপ পায়,

---

৩৫। উপমিতং ব্যাঘ্রাদিভিঃ সামান্যাপ্রযোগে; বিশেষ্যস্য পূর্বনিপাতার্থং সূত্রম্। উপমিত ( উপ-মা + কর্মণি ক্ত ) = উপমেয় ( উপ-মা + কর্মণি য ) = পুরুষ, মুখ প্রভৃতি। ব্যাঘ্র, চন্দ্র প্রভৃতি উপমান। কোনও সাধর্ম্য অর্থাৎ সামান্য ধর্ম থাকিলেই উপমানোপমেয়-ভাব হইতে পারে। উল্লিখিত স্থলে শূরত্ব ও আহ্লাদ-জনকত্ব সামান্য।

৩৭। 'নুট্' এর ট্ ইৎ, উ উচ্চারণার্থ, নুট্ = ন্। এই 'ন্' উত্তরপদের আদি অবয়ব, এটি

অ থাকে ; ঐ অকারের পর স্বরাদি উত্তরপদের ন্ আগম হয়। ন ব্রাহ্মণঃ অব্রাহ্মণঃ, ন অশ্বঃ অনশ্বঃ।

নঞ্ ( সমর্থেন )। নলোপো নঞঃ ( উত্তরপদে ), তস্মান্নুড়চি।

৩৮। সমস্তপদটি সংজ্ঞা ( অর্থাৎ যোগরূঢ়িবশত বিশিষ্টবাচক ) হইলে দিগ্বাচক ও সংখ্যাবাচক বিশেষণের সমানাধিকরণ সুবন্তের সহিত তৎপুরুষ সমাস হয়। উত্তরকোশলা, সপ্তর্ষয়ঃ। 'উত্তর-কোশলা' শব্দ অযোধ্যা নগরীর এবং 'সপ্তর্ষি' শব্দ মরীচি, অত্রি প্রভৃতি সাতজন ঋষির নাম। সংজ্ঞা না হইলে—উত্তরাঃ বৃক্ষাঃ, পঞ্চ ব্রাহ্মণাঃ।

দিক্-সংখ্যে সংজ্ঞায়াম্ ( সমানাধিকরণেন )।

৩৯। তদ্ধিতার্থবিষয়ে, উত্তরপদ পরে থাকিলে, এবং সমাহার অর্থেও দিক্ ও সংখ্যার সমানাধিকরণ সুবন্তের সহিত সমাস হয়। দিক্ ( তদ্ধিতার্থবিষয়ে )—'পূর্বস্যাং শালায়াং ভবঃ পৌর্বশালঃ ( পূর্বশালা+ঞ ) ; 'পৌর্বশাল' শব্দ সিদ্ধ করিবার জন্যই 'পূর্বশালা' এই সমাস মানিতে হইল, কিন্তু 'পূর্বা শালা' অর্থাৎ 'পূর্বদিকে অবস্থিত শালা' এই অর্থে 'পূর্বশালা' এইরূপ সমাস হয় না। দিক্ ( উত্তরপদ পরে )—পূর্বা শালা প্রিয়া যস্য পূর্বশালাপ্রিয়ঃ। দিকের সমাহার হয় না।

সংখ্যা ( তদ্ধিতার্থে )—ষণ্ণাং মাতৄণাম্ অপত্যম্ ষাণ্মাতুরঃ ( কার্ত্তিক ), সংখ্যা ( উত্তরপদে )—পঞ্চ গাবো ধনমস্য পঞ্চগবধনঃ, সংখ্যা ( সমাহারে )—

পদান্ত ন নহে অতএব সন্ধিতে 'অন্নশ্বঃ' হয় না (২।২৯)। নঞো ন লোপস্তিঙি ক্ষেপে=নিন্দা বুঝাইলে, তিঙন্ত পদের পূর্ববর্তী নঞ্-এর ন্ লোপ পায় , অ পচসি ত্বং জাল্ম, কুৎসিতং পচসীত্যর্থঃ। অত্র 'অ' ইতি ভিন্নং পদং তিঙন্তেন সমাসাভাবাত্।

প্রাচীনেরা 'নঞ্' এর ছয়টি অর্থ দেখাইয়াছেন। তৎ-সাদৃশ্যমভাবশ্চ তদন্যত্বং তদল্পতা। অপ্রাশস্ত্যং বিরোধশ্চ নঞর্থাঃ ষট্ প্রকীর্তিতা' অব্রাহ্মণঃ, অপাপম, অনশ্বঃ, অনুদরা কন্যা, অপশবো বা অন্যে গোঅশ্বেভ্যঃ ( সর্বত্র বিভাষা গোঃ ইতি প্রকৃতিভাবঃ ), অধমঃ।

৩৯। সমাহারে দ্বিগুর্দ্বন্দ্বশ্চ নপুংসকম। পঞ্চানাং গবাং সমাহারঃ পঞ্চগবম্ ( ৭।৪২খ ), দন্তাশ্চ ওষ্ঠৌ চ দন্তৌষ্ঠম্ ( ২।১২ )।

চতুর্ণাং যুগানাং সমাহারঃ চতুর্যুগম্, ত্রয়াণাং ভুবনানাং সমাহারঃ ত্রিভুবনম্, পঞ্চানাং পাত্রাণাং সমাহারঃ পঞ্চপাত্রম্।

তদ্ধিতার্থোত্তরপদসমাহারে চ।

(ক)। ৩৯ সূত্রে বিহিত সংখ্যাপূর্ব ত্রিবিধ কর্মধারয়কে **দ্বিগু** বলে।

সংখ্যাপূর্বো দ্বিগুঃ ( তদ্ধিতার্থোত্তরপদসমাহারে )।

(খ)। সমাহার দ্বিগু একবচনান্ত ও ক্লীবলিঙ্গ হয়।

দ্বিগুরেকবচনম্ ( সমাহারে )। স নপুংসকম্।

(গ)। অকারান্ত সমাহার-দ্বিগু স্ত্রীলিঙ্গ হয় এবং স্ত্রীলিঙ্গে 'ঈ' প্রত্যয় হয়। ত্রয়াণাং লোকানাং সমাহারঃ ত্রিলোকী, সপ্তানাং শতানাং সমাহারঃ সপ্তশতী। এই সূত্র সর্বত্র খাটে না। চতুর্যুগম্, ত্রিভুবনম্, পঞ্চপাত্রম্, ত্রিফলা।

অকারান্তোত্তরপদো দ্বিগুঃ স্ত্রিয়াম্, পাত্রাদ্যন্তস্য ন।

৩৮-৩৯ সূত্রে যে সমাস দেখান হইয়াছে, উহা বিশেষণের সহিত বিশেষ্যের সমাস অর্থাৎ কর্মধারয়। **সংজ্ঞাদি না হইলে দিগ্বাচক ও সংখ্যাবাচক বিশেষণের কর্মধারয় হয় না,** ইহা বুঝাইবার জন্যই এই সূত্রদ্বয়।

'পূর্ব-সূত্রম্', 'পূর্ব-মাসঃ', 'পূর্ব-সমুদ্রঃ' প্রভৃতিতে পূর্ব শব্দ কালবাচী বা দেশবাচী ( অর্থাৎ দিগ্-বাচী নহে ) বলিয়া সমাস হইল। সংখ্যাবাচক বিশেষণের সহিত বহু কর্মধারয় দেখা যায়; ইহাদিগকে **মধ্যপদলোপী কর্মধারয়** বলা হয়, ষোড়শ-সংখ্যাকাঃ পদার্থাঃ ষোড়শপদার্থাঃ, ত্র্যবয়বো লোকঃ ত্রিলোকঃ। ( ৭।৫৪-৫৫ পা. টী. )।

৪০। সুবন্ত উপপদের সহিত কৃদন্তের নিত্য সমাস হয়। কুম্ভং করোতীতি কুম্ভকারঃ ( কুম্ভ—কৃ + অণ্ ), দ্বাভ্যাং পিবতীতি দ্বিপঃ ( দ্বি—পা + ক ), সমে তিষ্ঠতি ইতি সমস্থঃ। ইহাদিগকে উপপদ সমাস কহে।

তত্রোপপদং সপ্তমীস্থম্। উপপদমতিঙ্।

---

৩৯(খ) সমাহারে দ্বিগুর্দ্বন্দ্বশ্চ নপুংসকং স্যাৎ। (গ) দ্বিগোঃ ( অদন্তাদ্ ঙীপ্ স্ত্রিয়াম্ )।

৪১। তৎপুরুষে স্বরাদি উত্তরপদ পরে থাকিলে 'কু' স্থানে 'কৎ' হয়। কুৎসিতোঽশ্বঃ কদশ্বঃ, কুৎসিতম্ অন্নম্ কদন্নম্। তৎপুরুষ ভিন্ন অন্য সমাসে হয় না, কুৎসিতঃ উষ্ট্রো যস্য কূষ্ট্রো রাজা।

কোঃ কৎ তৎপুরুষেঽচি।

(ক) পথিন্ শব্দ ও অক্ষ শব্দ পরে থাকিলে এবং ঈষদর্থে 'কু'-স্থানে 'কা' হয়। কুৎসিতঃ পন্থাঃ কাপথম্ (ক্লী), কুৎসিতম্ অক্ষম্ (ইন্দ্রিয়ম্) কাক্ষম্, ঈষজ্ জলম্ কাজলম্, ঈষৎ মধুরম্ কামধুরম্। কুৎসিতে অক্ষিণী যস্য কাক্ষঃ। ৭।৬০, ৫১ দেখ।

কা পথ্যক্ষয়োঃ, ঈষদর্থে।

(খ) পুরুষ শব্দ পরে থাকিলে 'কু' স্থানে বিকল্পে 'কা' হয়। কাপুরুষঃ, কুপুরুষঃ।

বিভাষা পুরুষে।

(গ) উষ্ণ শব্দ পরে থাকিলে 'কু' স্থানে 'কা', 'কৎ' এবং 'কব' হয়। ঈষদুষ্ণম্ কবোষ্ণম্, কোষ্ণম্ বা কদুষ্ণম্।

কবঞ্চোষ্ণে।

৪২। অনেক সমাসের অন্ত্যপদের উত্তর টচ্ প্রভৃতি হয়। ইহাদিগকে 'সমাসান্ত' বলে, ইহারা তদ্ধিত-প্রত্যয়। নিম্নে দিঙ্মাত্র প্রদর্শিত হইল।

(ক) তৎপুরুষের অন্তে রাজন্, অহন্ বা সখি শব্দ থাকিলে উহাদের উত্তর টচ্ হয়, ট্ এবং চ্ ইৎ, অ থাকে। দেবানাং রাজা

৪১। কোষ্ণং কবোষ্ণং মন্দোষ্ণং কদুষ্ণং ত্রিষু তদ্বতি ইত্যমরঃ।

৪২ক। অহ্নষ্টখোরেব (টিলোপ)= ট ও খ পরে থাকিলেই অহন শব্দের টির লোপ হয়, অন্যত্র হয় না, রাত্রাহ্নাহাঃ পুংসি – দ্বন্দ্ব বা তৎপুরুষের অন্তে রাত্র অহ্ন বা অহ থাকিলে উহারা পুংলিঙ্গ হয়।

দেবরাজঃ ( ৭।৯ ), পূর্বং চ তৎ অহশ্চ পূর্বাহ্নঃ, উত্তমঞ্চ তদহশ্চ উত্তমাহঃ ( টি-লোপ ), কৃষ্ণস্য সখা কৃষ্ণসখঃ ( ৭।১০ )।

রাজাহঃসখিভ্যষ্টচ্।

(খ) গো-শব্দান্ত তৎপুরুষের উত্তর সমাসান্ত টচ্ হয়। পুমান্ চাসৌ গৌশ্চ পুঙ্গবঃ, রাজ্ঞঃ গৌঃ পুমান্ রাজগবঃ ( স্ত্রী রাজগবী ), পঞ্চানাং গবাম্ সমাহারঃ পঞ্চগবম্, দশ গাবো ধনমস্য দশগবধনঃ। সর্বত্র হয় না, পঞ্চভিঃ গোভিঃ ক্রীতঃ পঞ্চগুঃ ( তদ্ধিত-লুকি )।

গোরতদ্ধিতলুকি ( টচ্ )।

৪৩। দ্বে অঙ্গুলী প্রমাণম্ অস্য দ্ব্যঙ্গুলম্ দারু ( তদ্ধিতার্থে দ্বিগু ৭।৩৯, তদ্ধিত-লোপ, সমাসান্ত অচ্ )। পূর্বম্ অহ্নঃ পূর্বাহ্ণঃ, অপরম্ অহ্নঃ অপরাহ্ণঃ ( ণত্ব ), মধ্যম্ অহ্নঃ মধ্যাহ্নঃ, সায়ঃ ( =অন্তঃ ) অহ্নঃ সায়াহ্নঃ, অপরং রাত্রেঃ অপররাত্রঃ, মধ্যং রাত্রেঃ মধ্যরাত্রঃ, সর্বা রাত্রিঃ সর্বরাত্রঃ, পূর্বং রাত্রেঃ পূর্বরাত্রঃ, দ্বয়োঃ রাত্র্যোঃ সমাহারঃ দ্বিরাত্রম্, ত্রিরাত্রম্ প্রভৃতি তৎপুরুষ সমাসের অন্তভাগের বিকৃতির উদাহরণ।

৪৪। নিপাতনে সিদ্ধ কতিপয় সমাস:—

ময়ূরো ব্যংসকঃ ময়ূরব্যংসকঃ, উদক্ চ অবাক্ চ উচ্চাবচম্, উচ্চৈশ্চ নীচৈশ্চ উচ্চনীচম্, নাস্তি কিঞ্চন যস্য সঃ অকিঞ্চনঃ, নাস্তি কুতো ভয়ং যস্য সঃ অকুতো-

---

৪৩। তৎপুরুষস্যাঙ্গুলেঃ সংখ্যাব্যয়াদেঃ ( অচ্ সমাসান্তঃ ) অহঃ-সর্বৈকদেশসংখ্যাত-পুণ্যাচ্চ রাত্রেঃ ( অচ্ ), সংখ্যাব্যয়াদেশ্চ। অহ্নোঽহ্ন এতেভ্যঃ। রাত্রাহ্নাহাঃ পুংসি। সংখ্যাপূর্বং রাত্রং ক্লীবম্।

'দ্ব্যঙ্গুলি' শব্দের উত্তর প্রমাণার্থে বিহিত 'মাত্রচ্'-প্রত্যয়ের লোপ হইল। প্রমাণে লো দ্বিগোর্নিত্যম্'। লঃ = লুক্, লোপ। তৎপুরুষ না হইলে অচ্ হয় না, পঞ্চাঙ্গুলিঃ হস্তঃ ( বহুব্রীহি )।

৪৪। ভিন্ন-বাচী অন্তর শব্দের সহিত এবং অবধারণার্থক মাত্র শব্দের সহিত নিত্যসমাস হইয়াছে। প্রচলিত ইংরেজি ভাষায় জাহাজ-বাচী man শব্দ কেবল সমাসেই চলে, যথা merchantman, man-of-war; তদ্রূপ ভিন্ন-বাচী অন্তর-শব্দ কেবল দেশান্তর-প্রভৃতি সমাসেই প্রযুক্ত হয়। অন্তর-মাত্র-শব্দাভ্যাং সহ নিত্য-সমাস ইতি উভয়ত্র অস্বপদবিগ্রহো দর্শিতঃ। 'অন্য'

ভয়ঃ, অন্যো গ্রামঃ গ্রামান্তরম্, চিদেব চিন্মাত্রম্, অহং শক্তোঽহং শক্ত ইতি যস্যাং সা অহমহমিকা, যা ইচ্ছা যদৃচ্ছা, অশ্নীত পিবত ইত্যেবং সততং যত্রাভি-ধীয়তে সা অশ্নীতপিবতা ( স্ত্রিয়াং টাপ্ ), পচতভৃজ্জতা, খাদতমোদতা, অবশ্যং কার্যম্ অবশ্যকার্যম্, ন কিঞ্চন অকিঞ্চনম্।

ময়ূরব্যংসকাদয়শ্চ।

---

## অনুশীলন ৪৩

(ক) অঙ্গুষ্ঠে সকনিষ্ঠে স্যাদ্ বিতস্তির্দ্বাদশাঙ্গুলঃ। বৃক্ষবিবরাৎ নিষ্ক্রম্য কৃষ্ণসর্পঃ সদৈব তদপত্যানি ভক্ষয়তি। নাহম্ গৃহম্ আগতং হন্মি। শ্বঃ কার্যম্ অদ্য কুর্বীত পূর্বাহ্ণে চাপরাহ্ণিকম্। অহম্ স্থানান্তরং গন্তুম্ ইচ্ছামি। রামঃ অন্যং দেশং গতঃ। যুবরাজঃ সদা সত্যং বদতি। হিমবদ্বিন্ধ্যগির্যোর্মধ্যম্ আর্যাবর্তঃ পুণ্য-ভূমিঃ। ভবতি পাপকর্ম কৃত্বা স্বকর্মসন্ত্রাসিতঃ পুরুষঃ। যদুপতেঃ ক্ব গতা মথুরাপুরী, রঘুপতেঃ ক্ব গতোত্তরকোশলা। ঋজূন্ নিন্দন্তি অনৃজবঃ। দাসভার্যাসি পাঞ্চালি ক্ষিপ্রং প্রবিশ নো গৃহম্। শুধ্যেদ্ বিপ্রো দশাহেন।

(খ) Join in Samāsa :—বিদ্বস্+পুরুষ ( কর্মধা. ), বাচ্+ঈশ ( ৬ষ্ঠী তৎ ), পূর্ব+অহন্ ( কর্মধা. and একদেশি-স. ), মহৎ+পুরুষ ( কর্মধা. ), রাজন্+পুরুষ ( ৬ষ্ঠী ), ময়া কৃতম্, আবাভ্যাং কৃতম্, অস্মাভিঃ কৃতম্ ( ৩য়া তৎ )। রাজ্ঞঃ গোঃ ক্ষীরম্, অবশ্যং কর্তব্যম্, ন ঋণী, ন প্রবাসী, ন তস্মিন্।

---

৩ 'গ্রাম' শব্দের সমাসে 'অন্যগ্রাম' হয়, গ্রামান্তর' হয না। লুম্পেদবশ্যমঃ কৃত্যে তুং কাম-মনসোরপি। ব্যংসকো ধূর্তঃ। উচ্চাবচং নৈকভেদম। অকুতোভয়ঃ অকিঞ্চনঃ—বহুব্রীহির অপবাদ তৎপুরুষ।

## বহুব্রীহি

৪৫। একাধিক সমানাধিকরণ প্রথমান্ত পদের সমাসে অন্য পদার্থ বুঝাইলে তাহাকে বহুব্রীহি বলে। বহুর্ব্রীহির্যস্য স বহুব্রীহিঃ (কৃষকঃ), নীলম্ উজ্জ্বলং বপুর্যস্য অসৌ নীলোজ্জ্বলবপুঃ (কৃষ্ণঃ), আরূঢ়ঃ বানরো যম্ স আরূঢ়বানরঃ (বৃক্ষঃ), ঊঢ়ঃ রথো যেন অসৌ ঊঢ়রথঃ (অনড্বান্), দত্তং ভোজনং যস্মৈ অসৌ দত্তভোজনঃ (অতিথিঃ), উদ্ধৃতঃ ওদনঃ যস্যাঃ সা উদ্ধৃতৌদনা (স্থালী), বীরাঃ পুরুষাঃ যস্মিন্ স বীরপুরুষঃ (গ্রামঃ)। বহুব্রীহি সমাস প্রায়শ সমানাধিকরণ বিশেষণরূপে ব্যবহৃত হয়। শীতজলা নদী, শীতজলঃ কূপঃ, শীতজলম্ উদপানম্।

পীতাম্বরাদিশব্দ কর্মধারয়েও সিদ্ধ হইতে পারে, কিন্তু তখন অর্থ অন্যরূপ। পীতম্ অম্বরম্ পীতাম্বরম্ কর্মধারয় সমাস, এই পদটি বিশেষ্য (noun), ইহার অর্থ পীতবর্ণবিশিষ্ট অম্বর (yellow cloth), পীতম্ অম্বরং যস্য স পীতাম্বরঃ বহুব্রীহি সমাস, এই পদটি বিশেষণ (adjective), উহার অর্থ পীতবর্ণ অম্বর যাহার আছে, having yellow cloth. সমানাধিকরণ-বিশেষণ-বিশেষ্য-সমাসে অন্য পদার্থ প্রধান হইলে উহা বহুব্রীহি, উত্তর-পদার্থ প্রধান হইলে কর্মধারয়।

(প্রথমান্তম্) অনেকমন্যপদার্থে (বহুব্রীহিঃ)। বহুব্রীহির্বাচ্যলিঙ্গঃ।

৪৬। সমস্যমান পদগুলি সমানাধিকরণ না হইলেও কচিৎ বহুব্রীহি দেখা যায়, ইহারা ব্যধিকরণ বহুব্রীহি। শরেষু জন্ম যস্য স শরজন্মা (=কার্ত্তিকেয়ঃ), কণ্ঠে কালঃ অস্য কণ্ঠেকালঃ (অলুক্), চক্রং পাণৌ অস্য চক্রপাণিঃ।

অবর্জ্যো বহুব্রীহির্ব্যধিকরণো জন্মাদ্যুত্তরপদঃ।

---

৪৫। সাধারণত, কর্মধারয়ের উত্তর মতুপ্' প্রভৃতি প্রত্যয়ের যোগে বহুব্রীহির অর্থপ্রকাশ অসাধু। 'পীতাম্বরঃ কৃষ্ণঃ' এই অর্থে 'পীতাম্বরবান্ কৃষ্ণঃ' এইরূপ প্রয়োগ হয় না। বহুব্রীহি-লভ্যোঽর্থে মতুবাদয়ো ন। কর্মধারয়টি নিত্য-সমাস হইলে, তদুত্তর মতুপ্ প্রভৃতি হইতে পারে, কৃষ্ণসর্পবান্ বল্মীকঃ, লোহিতশালিমান্ গ্রামঃ, একদেশী (একদেশ=অবয়ব)।

৪৭। বহুব্রীহি সমাসে সাধারণত বিশেষণের ও সপ্তম্যন্তের পূর্বনিপাত হয়, কদাচিৎ অন্যথাও হয়। বৈয়াকরণী ভার্যা যস্য বৈয়াকরণভার্যঃ, চিত্রা গৌর্যস্য চিত্রগুঃ (৭।৬,৮), কৃতং কৃত্যং যেন কৃতকৃত্যঃ, কণ্ঠেকালঃ, আহিতা অগ্নয়ো যেন আহিতাগ্নিঃ বা অগ্ন্যাহিতঃ ( বিকল্প )। অসিঃ উদ্যতো যেন অস্যুদ্যতঃ, দণ্ডঃ পাণৌ যস্য দণ্ডপাণিঃ। বায়ুসখা বহ্নিঃ, ধর্মপরাঃ সন্তঃ, চূতাদয়ো বৃক্ষাঃ, কুলালকর্তৃকো ঘটঃ। বিবৃতঃ অসির্যেন বিবৃতাসিঃ। সর্বঃ শ্বেতো যস্য সর্বশ্বেতঃ, ত্রয়ঃ শুক্লা যস্য ত্রিশুক্লঃ। গুড়প্রিয়ঃ বা প্রিয়গুড়ঃ।

সপ্তমী-বিশেষণে বহুব্রীহৌ ( প্রাক্ প্রযোজ্যৌ ), বা আহিতাগ্ন্যাদিষু।

৪৮। বহুব্রীহিতে পূর্বপদ অব্যয়ও হইতে পারে। গন্তুং কামো যস্য সঃ গন্তুকামঃ ( ম্-লোপ ), অধঃ মুখং যস্য সঃ অধোমুখঃ, সহ পুত্রেণ আগতঃ সপুত্রঃ সহপুত্রো বা আগতঃ, সকর্মকাঃ ধাতবঃ বিদ্যমানকর্মকাঃ ইত্যর্থঃ ( 'সহ' অর্থ বিদ্যমান, ঐ 'সহ'-স্থানে 'স' হইয়াছে। নির্বাতং গৃহম্, নির্লবণঃ সূপঃ। শোভনঃ বর্ণঃ অস্য সুবর্ণম্। কুতোমূলম্ ইদং দুঃখম্।

৪৯। নঞ্-পূর্বক অস্ত্যর্থবাচি-পদের সহিত বহুব্রীহি হইলে বিকল্পে অস্ত্যর্থবাচীর লোপ হয়। অবিদ্যমানঃ পুত্রোঽস্য অবিদ্যমানপুত্রঃ অপুত্রো বা।

নঞোঽস্ত্যর্থানাং বহুব্রীহির্বাচ্যো বা চোত্তরপদলোপঃ।

---

৪৭। প্রহরণার্থেভ্যঃ পরে নিষ্ঠাসপ্তম্যৌ ভবতঃ। বহুব্রীহৌ সর্বনামসংখ্যয়োরুপসংখ্যানম্ ( পূর্বনিপাতস্য )। সংখ্যায়া অল্পীয়স্যাঃ ( পূর্বং প্রযোগঃ ), বা প্রিয়স্য। 'সংখ্যায়া অল্পীয়স্যাঃ' এই বার্তিকটি বহুব্রীহিতে, দ্বন্দ্বে এবং তৎপুরুষে প্রযোজ্য, দ্বৌ চ দশ চ দ্বাদশ ( দ্বন্দ্ব ), সহস্রাণাং শতম্ শতসহস্রম্ ( তৎপুরুষ ), দ্বৌ ত্রয়ো বা দ্বিত্রাঃ, ত্রয়শ্চত্বারো বা ত্রিচতুরাঃ, পঞ্চষাঃ। একদ্বান দিবসান তিষ্ঠ চতুঃষানন্তরং ব্রজেঃ।

৪৮। অব্যয়ানাঞ্চ বহুব্রীহির্বক্তব্যঃ। তেন সহেতি তুল্যযোগে বহুব্রীহিঃ, বোপসর্জনস্য ( সহস্য সঃ )। উপসর্জনস্য = উপসর্জন-সর্বাবয়বকস্য = বহুব্রীহেঃ।

লুম্পেদবশ্যমঃ কৃত্যে তুং কামমনসোরপি। সমো বা হিততয়োর্মাংসস্য পচি যুড্‌ঘঞোঃ। অবশ্যমঃ ( অন্তং পুমান ) লুম্পেৎ অবশ্যগন্তব্যঃ, কাম-মনসোঃ পরতঃ তুমঃ অন্তম্ ( তুম্ = তুমঃ )।

৫০। সমাসে বিহিত পুংবদ্ভাব বহুব্রীহিতে বহুস্থলে হয় না। পাচিকা ভার্যা অস্য পাচিকাভার্যঃ, রসিকা ভার্যা অস্য রসিকাভার্যঃ, গঙ্গা ভার্যা অস্য গঙ্গাভার্যঃ, দ্বিতীয়া ভার্যা অস্য দ্বিতীয়াভার্যঃ, সুকেশী ভার্যা অস্য সুকেশীভার্যঃ (কিন্তু অকেশা ভার্যা অস্য অকেশভার্যঃ), ব্রাহ্মণী ভার্যা অস্য ব্রাহ্মণীভার্যঃ, শূদ্রাভার্যঃ।

স্ত্রিয়াঃ পুংবদ্ ভাষিতপুংস্কাদনূঙ্ সমানাধিকরণে স্ত্রিয়ামপূরণী-প্রিয়াদিষু,
ন কোপধায়াঃ, সংজ্ঞাপূরণ্যোশ্চ, স্বাঙ্গাচ্চেতঃ, জাতেশ্চ।

৫১। বহুব্রীহি-সমাসের অন্তে স্বাঙ্গবাচক সক্থি ও অক্ষি শব্দ থাকিলে তাহাদের উত্তর সমাসান্ত ষচ্ হয়, ষ্ এবং চ্ ইৎ, অ থাকে। দীর্ঘে সক্থিনী যস্য দীর্ঘসক্থঃ (স্ত্রিয়াং দীর্ঘসক্থী), বিশালে অক্ষিণী যস্যাঃ বিশালাক্ষী। স্বাঙ্গ না বুঝাইলে হয় না; দীর্ঘসক্থি শকটম্, স্থূলাক্ষা বেণুযষ্টিঃ (অক্ষ্ণোঽদর্শনাৎ ইতি অচ্)।

বহুব্রীহৌ সক্থ্যক্ষ্ণোঃ স্বাঙ্গাৎ ষচ্।

৫২। বহুব্রীহি-সমাসে নঞ্, দুঃ এবং সু এই তিনের পরবর্তী প্রজ্ঞা ও মেধা শব্দের উত্তর নিত্য সমাসান্ত অসিচ্ হয়, অসিচ্-এর 'অস্' থাকে। অবিদ্যমানা প্রজ্ঞা যস্য অপ্রজ্ঞাঃ (অপ্রজ্ঞস্ শব্দ), দুর্গতা প্রজ্ঞা যস্য দুষ্প্রজ্ঞাঃ, শোভনা প্রজ্ঞা যস্য সুপ্রজ্ঞাঃ। অমেধাঃ, দুর্মেধাঃ, সুমেধাঃ।

নিত্যমসিচ্ প্রজ্ঞামেধয়োঃ (নঞ্-দুঃ-সুভ্যঃ)।

৫৩। বহুব্রীহি-সমাসের আদি অবয়বের (পূর্বপদের) অব্যবহিত পরবর্তী ধর্ম শব্দের উত্তর সমাসান্ত অনিচ্ (অন্) হয়। শোভনো ধর্মঃ অস্য সুধর্মা। 'পরমঃ স্বঃ ধর্মঃ অস্য' (ত্রিপদ বহুব্রীহি) অথবা 'পরমঃ স্বধর্মঃ অস্য' পরম-স্বধর্মঃ; এই দুই সমাসের বহুব্রীহির আদি অবযব 'পরম' শব্দের অব্যবহিত পরে ধর্ম শব্দ নাই বলিয়া অন্ হইল না। 'পরমস্বঃ ধর্মঃ অস্য' পরমস্বধর্মা, এখানে অনিচ্ হইল, কেননা ধর্ম শব্দটি বহুব্রীহির আদি অবয়ব 'পরমস্ব' পদের অব্যবহিত পরে আছে।

ধর্মাদনিচ্ কেবলাৎ (পূর্বপদাৎ)।

৫৪। বহুব্রীহি সমাসে উদ্, পূতি, সু ও সুরভি শব্দের এবং উপমানের পরস্থিত গন্ধ (smell) শব্দের অন্তবর্ণ স্থানে ইৎ ( —ই ) হয়। উদ্গতো গন্ধো যস্য উদ্গন্ধিঃ, পূতিঃ গন্ধো যস্য পূতিগন্ধিঃ, শোভনো গন্ধো যস্য সুগন্ধিঃ, সুরভিঃ গন্ধো যস্য সুরভিগন্ধিঃ। পদ্মগন্ধ ইব গন্ধোঽস্য অথবা পদ্মস্যেব গন্ধোঽস্য পদ্মগন্ধিঃ।

গন্ধস্যেৎ উৎ-পূতি-সু-সুরভিভ্যঃ ( সন্ধি ), উপমানাচ্চ।

৫৫। বহুব্রীহিতে উপমানের এবং সংখ্যা ও সু শব্দের পবস্থিত পাদ শব্দের অন্ত্যলোপ হয়। ব্যাঘ্রপাদৌ ইব অথবা ব্যাঘ্রস্যেব পাদৌ অস্য ব্যাঘ্রপাৎ, দ্বৌ পাদৌ অস্য দ্বিপাৎ, শোভনৌ পাদৌ অস্য সুপাৎ। হস্তি-প্রভৃতি উপমানের পরবর্ত্তী হইলে হয় না, হস্তিপাদঃ।

পাদস্য লোপোঽহস্ত্যাদিভ্যঃ, সংখ্যাসুপূর্বস্য।

৫৬। কতিপয় বহুব্রীহিতে নিত্য এবং কতিপয় বহুব্রীহিতে বিকল্পে সমাসান্ত কপ্ ( —ক ) হয়। ব্যূঢম্ ( বিশালম্ ) উরঃ ( বক্ষঃ ) যস্য ব্যূঢোরস্কঃ, প্রিয়ং সর্পির্যস্য প্রিয়সর্পিষ্কঃ, অবিদ্যমানোঽর্থঃ যস্য অনর্থকম্, বহবো বাগ্মিনো যস্যাং বহুবাগ্মিকা সভা, বহুদণ্ডিকা নগরী, বহুকুমারীকঃ দেশঃ, বহুকর্তৃকঃ। বহুদণ্ডী বহুদণ্ডিকো বা গ্রামঃ, মহৎ যশো যস্য মহাযশাঃ বা মহাযশস্কঃ, অপগতোঽর্থো যস্মাৎ অপার্থম্ বা অপার্থকম্। বহ্ব্যঃ মালাঃ যস্য বহুমালাকঃ বা বহুমালকঃ * বা বহুমালঃ।

উরঃ-প্রভৃতিভ্যঃ কপ্ ( বহুব্রীহৌ ), ইনঃ স্ত্রিয়াম্, নদ্যৃতশ্চ, শেষাদ্ বিভাষা।

৫৪-৫৫। 'পদ্মগন্ধ ইব গন্ধোঽস্য পদ্মগন্ধিঃ' প্রভৃতি মধ্যপদলোপী সমাস। শাকঃ প্রিয়ো যস্য অসৌ শাকপ্রিয়ঃ ( বহুব্রীহি ), শাকপ্রিয়ঃ পার্থিবঃ শাকপার্থিবঃ ( কর্মধারয় )। শাকপার্থিবাদীনাং সিদ্ধয়ে উত্তরপদলোপস্য উ সংখ্যানম্। দেবপূজকো ব্রাহ্মণঃ দেবব্রাহ্মণঃ।

৫৬। 'শেষাদ্বিভাষা' সূত্রের 'শেষ' শব্দের অর্থ যে বহুব্রীহির উত্তর অন্যসূত্রদ্বারা সমাসান্ত বিহিত হয় নাই, অতএব ব্যাঘ্রপাৎ, সুগন্ধিঃ, প্রিয়পথঃ প্রভৃতিতে বিকল্পে কপ্ হয় না।

* আপোঽন্যতরস্যাম্ ( কপি হ্রস্বঃ )।

(ক) স্ত্রীলিঙ্গে উধোঽন্ত বহুব্রীহির অনঙ্ (অন্) আদেশ হয়। কুণ্ডমিব উধো যস্যাঃ কুণ্ডোধ্নী।

(খ) ধনুরন্ত বহুব্রীহির অনঙ্ (অন্) আদেশ হয়। সংজ্ঞায় বিকল্পে। শার্ঙ্গং ধনুর্যস্য শার্ঙ্গধন্বা, সংজ্ঞায়—শতধন্বা বা শতধনুঃ।

(গ) জায়ান্ত বহুব্রীহির নিঙ্ (নি) আদেশ হয়। যুবতির্জায়া যস্য যুবজানিঃ।

উধসোঽনঙ্ (বহুব্রীহেঃ স্ত্রিয়াম্), ধনুষশ্চ, বা সংজ্ঞায়াম্, জায়ায়া নিঙ্।

---

## অনুশীলন ২৪

(ক) নিম্নলিখিত বাক্যগুলির বাংলায় ও ইংরেজিতে অনুবাদ কর এবং সমস্তপদগুলির বিগ্রহ-বাক্য লিখ :—

সুলভ-সুখং তাবদ্ বালত্বং ভবতি। কৃতাঞ্জলির্ভীষ্মো হৃষ্টেন স্বরেণ মধুসূদনং তুষ্টাব। অরাজকে লোকে দুর্বলা বলবত্তরৈঃ পীড্যন্তে। ত্বং মিথ্যাপ্রতিজ্ঞঃ, কথং জনসংসদি কথসে। জামদগ্ন্যেন রামেণ বসুধা নিঃক্ষত্রিয়া কৃতা। গতায়ুষঃ সুহৃদ্বাক্যং ন শৃণ্বন্তি। ঈশ্বরেচ্ছা নিরঙ্কুশা। দেবদত্তো দাত্রহস্তঃ দৃশ্যতে। মন্মনা ভব মদ্ভক্তো মদ্‌যাজী মাং নমস্কুরু। অধনাঃ সধনাঃ সন্তু জীবন্তু শরদঃ শতম্। ততো নিষাদরাজস্য হিরণ্যধনুষঃ সুতঃ। একলব্যো মহারাজ দ্রোণমভ্যাজগাম হ॥ উপাকরণাখ্যং কর্ম কৃত্বা অর্ধপঞ্চমান্ মাসান্ ছন্দাংসি অধীয়ীত। জগদাদিরনাদিস্ত্বং জগদন্তো নিরন্তকঃ।

---

(ক) কুণ্ড+উধস্+ঈ=কুণ্ডোধ অন্ ঈ=কুণ্ডোধন্ ঈ (অতো গুণে)=কুণ্ডোধ্নী (অল্লোপোঽনঃ, ৪।৭০)। অতো গুণে=অপদান্ত অকারের পর গুণ (অ, এ, ও) থাকিলে, পররূপ একাদেশ হয়, ভব+অন্তি=ভবন্তি (৮।১৮)। দণ্ড+অগ্র=দণ্ডাগ্র প্রভৃতি স্থলে 'দণ্ড' ভাগকে পদ বলিয়া ধরা হয়।

(ক-গ) 'ঙিচ্চ (অলোঽন্ত্যস্য)'='ঙিৎ আদেশ অন্ত্যবর্ণ-স্থানে বসে' এই সূত্র অনুসারে 'অন্' ও 'নি' এই আদেশ দুইটি অন্ত্যবর্ণ-স্থানে হইয়াছে।

(খ) বহুব্রীহি-সমাসের প্রয়োগ করিয়া সংস্কৃতে অনুবাদ কর :—

এই গাছটির ডাল ভাঙ্গিয়া গিয়াছে। যাহার কুলশীল অজ্ঞাত তাহাকে বাসস্থান দিতে নাই। এই বন নির্জন। এই মূষিকটির বল অল্প হইলেও এতদূর (এতাবৎ দূরম্) লাফাইয়া উঠে (উৎপতত্তি)। সেই স্থানে জনগণ দীর্ঘায়ুঃ। তিন চার দিন এখানে থাকুন।

In the hill called Gṛdhrakūta there is a large tree. A vulture named Jaradgava lives there. This man's promise is false. He is the first among those whose actions are virtuous (with পুণ্য and কর্মন্). He is without eyes, but sees, He is without ears, but hears.

(গ) নিম্নলিখিত বাক্যগুলির শুদ্ধ্যশুদ্ধি বিচার কর :—

ধর্মরাজ্ঞা আদিষ্টঃ অস্মি। গাণ্ডীবধন্বুরর্জুনঃ বিরাট-নগরে কথমুবাস? দুর্মেধাঃ ইদং বোদ্ধুং ন শক্নুবন্তি। বহ্নির্বায়ুসখা। দুর্বলাঃ বলিনঃ সন্তু।

## অব্যয়ীভাব

৫৭। বিভক্ত্যর্থ, সমীপার্থ প্রভৃতি নানা অর্থে বিদ্যমান অব্যয়ের সহিত পরবর্তী সুবন্তের সমাস হয় এবং সমস্ত পদটি ক্লীবলিঙ্গ ও অব্যয় হয়। সমস্ত পদটি অব্যয় বলিয়া তদুত্তর সুপ্ বিভক্তির লোপ হয়। হরৌ অধিহরি, বিভক্ত্যর্থে। রূপস্য যোগ্যম্ অনুরূপম্। অর্থম্ অর্থম্ প্রতি প্রত্যর্থম্। শক্তিম্ অনতিক্রম্য যথাশক্তি। বিঘ্নস্য

৫৭। অনব্যয়ম্ অব্যয়ং ভবতীতি অব্যয়ীভাবঃ। অন্যান্য অব্যয়ীভাবের উদাহরণ — অহনি অহনি অন্বহম্ প্রত্যহম্ প্রতিদিবসম, অনুদিনম, প্রতিবর্ষম্। যাবচ্ছ্লোকম্ (যাবন্তঃ শ্লোকাস্তাবন্তঃ 'যাবদবধারণে') অচ্যুতপ্রণামাঃ। অপবিষ্ণু (অসমাসে—অপ বিষ্ণোঃ) সংসারঃ (বিভাষা 'অপপরিবহিরঞ্চবঃ পঞ্চম্যাঃ')। তিষ্ঠন্তি গাবো যস্মিন কালে দোহায তিষ্ঠদ্গু ('তিষ্ঠদ্গু-প্রভৃতীনি চ')। শরদঃ সমীপম্ উপশরদম্ ('অব্যয়ীভাবে শরৎ-প্রভৃতিভ্যঃ' টচ্ সমাসান্তঃ)। উপরাজম্ ('অনশ্চ' টচ্)। উপচর্ম বা উপচর্মম্ ('নপুংসকাদন্যতরস্যাম্' টচ্)।

অভাবঃ অবিঘ্নম্। আমুক্তি ( মুক্তিপর্যন্তম্ ) সংসারঃ; আ মুক্তেঃ সংসারঃ ( অসমাসে )। আবালং হরিভক্তিঃ; আ বালেভ্যঃ হরিভক্তিঃ ( সমাসাভাবে )। অভ্যগ্নি ( অগ্নিম্ অভি ) শলভাঃ পতন্তি।

( বিভাষা ) আঙ্ মর্যাদাভিবিধ্যোঃ, লক্ষণেনাভিপ্রতী আভিমুখ্যে।

অব্যয়ীভাবশ্চ (অব্যয়ম্)। অব্যয়াৎ সুপো লুক্। অব্যয়ীভাবশ্চ (নপুংসকম্)।

৫৮। অকারান্ত অব্যয়ীভাবের পরবর্তী সুপ্ বিভক্তির লোপ হয় না, অপিচ পঞ্চমী ভিন্ন অন্য বিভক্তির স্থানে 'অম্' আদেশ হয়। তৃতীয়া ও সপ্তমী বিভক্তির স্থানে বিকল্পে 'অম্' আদেশ হয়। উপকূলম্। উপকূলাৎ। উপকূলম্, উপকূলেন। উপকূলম্, উপকূলে।

নাব্যয়ীভাবাদতোঽম্ ত্বপঞ্চম্যাঃ। তৃতীয়া-সপ্তম্যোর্বহুলম্।

## সর্বসমাসশেষ

৫৯। সমাসে উত্তরপদ পরে থাকিলে কদাচিৎ পূর্বপদের বিভক্তির লোপ হয় না। ৪র্থী-তৎপুরুষ—আত্মনেপদম্, পরস্মৈপদম্। ৫মী-তৎপুরুষ—স্তোকান্মুক্তঃ। ষষ্ঠী-তৎপুরুষ—মাতুঃষসা, মাতুঃস্বসা ( ষত্ববিকল্প ), মাতৃষসা ( ষত্ব )। দাস্যাঃপুত্রঃ, দাসীপুত্রঃ ( নিন্দার্থে )। ৭মী-তৎপুরুষ—যুধিষ্ঠিরঃ ( ষত্ব ), কর্ণেজপঃ কর্ণজপো বা, প্রাবৃষিজঃ, শরদিজঃ। উপপদ-সমাস—বনেচরঃ বা বনচরঃ, সরোজম্ বা সরসিজম্। বহুব্রীহি—কণ্ঠেকালঃ ( শিবঃ ), উরসিলোমা। ইহাদিগকে **অলুক্-সমাস** বলে।

৬০। সমাসের অন্তস্থিত ঋচ্, পুর্, অপ্, ধুর্ ও পথিন্ শব্দের উত্তর **সমাসান্ত 'অ'** হয়। ঋচঃ অর্ধম্ অর্ধর্চঃ বা অর্ধর্চম্ ( একদেশি-সমাস, ৭।৩৩ ), বিষ্ণোঃ পূঃ বিষ্ণুপুরম্ ( ক্লীবত্বং লোকাৎ ), বিমলাঃ আপঃ যস্মিন্ বিমলাপম্ ( সরঃ ), রাজ্ঞঃ ধূঃ রাজধুরা, রম্যঃ পন্থা যস্য রম্যপথঃ ( দেশঃ )।

---

৬০। ঋক্পূরব্ধূঃপথাম্ অ ( সন্ধি )। অর্ধর্চাঃ পুংসি চ ( ক্লীবে চ )=অর্ধর্চ, গোময়, যূথ, তণ্ডুল প্রভৃতি শব্দ পুংলিঙ্গ ও ক্লীবলিঙ্গ।

৬১। পাণিনীয় ব্যাকরণে অব্যয়ীভাব, তৎপুরুষ, বহুব্রীহি ও দ্বন্দ্বের যে সকল লক্ষণ আছে, যে সমাস ঐ সকল লক্ষণের অবিষয়, তাহারা 'সুপ্ সুপা' (৭।১) এই সূত্রদ্বারা সিদ্ধ। পূর্বং ভূতঃ ভূতপূর্বঃ। লঘুকৌমুদীকার বলেন ইহা "বিশেষসংজ্ঞাবিনির্মুক্তঃ কেবলসমাসঃ"। টীকাকারেরা এইরূপ সমাসের ব্যাখ্যায় বলেন 'সুপ্ সুপেতি সমাসঃ' অর্থাৎ এই সমাসগুলি 'সুপ্ সুপা' এই সূত্র অনুসারে সিদ্ধ। কাতন্ত্র, মুগ্ধবোধ প্রভৃতিতে ইহারা দ্বিতীয়া-তৎপুরুষাদির অন্তর্ভুক্ত। ওদনং বুভুক্ষুঃ ওদনবুভুক্ষুঃ (২য়া-তৎপুরুষ), গ্রামাৎ নির্গতঃ গ্রামনির্গতঃ (৫মী-তৎপুরুষ), ব্যক্তং লবণঃ ব্যক্তলবণঃ সূপঃ।

৬২(ক)। বিধেয়ের সহিত উদ্দেশ্যের সমাস হয় না; সংখ্যাপূর্বো দ্বিগুঃ, রামং দশরথং বিদ্ধি।

৬২(খ)। সমাসাপ্রবিষ্ট-বিশেষণান্তর-সাপেক্ষ বিশেষণের সহিত বিশেষ্যের সমাস হয় না। 'ঋদ্ধস্য রাজ্ঞঃ মাতঙ্গাঃ' এই বাক্যে 'ঋদ্ধস্য রাজমাতঙ্গাঃ' এইরূপ প্রয়োগ অসাধু; কেন না, পূর্ববাক্যে 'মাতঙ্গাঃ' বিশেষ্য, উহার ব্যধিকরণ বিশেষণ 'রাজ্ঞঃ' পদটি 'ঋদ্ধস্য' এই বিশেষণান্তর-সাপেক্ষ। বিশেষণের সহিত বিশেষণান্তর-সাপেক্ষ বিশেষ্যের সমাস হয়; রাজ্ঞঃ পুরুষো দর্শনীয়ঃ — রাজপুরুষো দর্শনীয়ঃ।

সমাসাপ্রবিষ্ট পদটি নিত্যাপেক্ষ হইলে, সমাস হইতে পারে; দেবদত্তস্য গুরুকুলম্, রাজ্ঞা দত্তধনঃ, কাশ্যাঃ পূর্বভাগে গঙ্গা, স্যন্দনে দত্তদৃষ্টিঃ।

৬২। ন বিধেয়েন সমাসো ন চ বিশেষণান্তর-সাপেক্ষ-বিশেষণেন। সমস্তস্যাসমস্তেন নিত্যাপেক্ষেণ সংগতিঃ। সমর্থানাং সমাসঃ, সাপেক্ষমসমর্থং ভবতি; প্রধানস্য সাপেক্ষস্যাপি সমাসঃ।

প্রতিযোগিপদাদন্যদ্ যদন্যৎ কারকাদপি। বৃত্তিশব্দৈকদেশস্য সমাসস্তেন নেষ্যতে।
তরুণ্যো বৃষলীভার্যঃ প্রবীরঃ পুত্রকাম্যতি। ঋদ্ধস্য রাজমাতঙ্গা ইতি ন স্যুঃ প্রযুক্তয়ঃ।

## একশেষ

৬৩। দুই বা ততোঽধিক বার প্রযুক্ত একই প্রাতিপদিকের দ্বন্দ্বের সম্ভাবনা হইলে, দ্বন্দ্ব না হইয়া তাহাদের মধ্যে একটি অবশিষ্ট থাকে, বাকিগুলির লোপ হয়। বৃক্ষশ্চ বৃক্ষশ্চ বৃক্ষৌ, বৃক্ষশ্চ বৃক্ষশ্চ বৃক্ষশ্চ বৃক্ষাঃ। মন্ত্রী সহায়ঃ সচিবৌ, দন্তবিপ্রাণ্ডজাঃ দ্বিজাঃ; সচিবশ্চ সচিবশ্চ সচিবৌ, দ্বিজশ্চ দ্বিজশ্চ দ্বিজশ্চ দ্বিজাঃ। এইরূপ প্রয়োগের নাম একশেষ; একশেষ দ্বন্দ্বের অপবাদ, উহা সমাস নহে।

সরূপাণামেকশেষ একবিভক্তৌ।

৬৪। সমানাকার স্ত্রীবাচকের সহিত পুরুষবাচকের দ্বন্দ্বের সম্ভাবনা থাকিলে পুরুষবাচকটি অবশিষ্ট থাকে। ব্রাহ্মণী চ ব্রাহ্মণশ্চ ব্রাহ্মণৌ। স্ত্রীপ্রত্যয় আ, ঈ প্রভৃতি ব্যতীত অন্য কোনও বৈরূপ্য থাকিলে হয় না, হংসশ্চ সারসী চ হংসসারস্যৌ।

পুমান্ স্ত্রিয়া ( তল্লক্ষণশ্চেদেব বিশেষঃ )

৬৫। অন্যান্য একশেষের উদাহরণ :—

ভ্রাতা চ স্বসা চ ভ্রাতরৌ, পুত্রশ্চ দুহিতা চ পুত্রৌ, মাতা চ পিতা চ পিতরৌ ( দ্বন্দ্বে—মাতাপিতরৌ ), শ্বশ্রূশ্চ শ্বশুরশ্চ শ্বশুরৌ ( দ্বন্দ্বে—শ্বশ্রূশ্বশুরৌ ), স চ দেবদত্তশ্চ তৌ, তচ্চ দেবদত্তশ্চ যজ্ঞদত্তা চ তানি, সা চ দেবদত্তশ্চ তৌ, অহং চ ত্বং চ ( অথবা অহং চ স চ ) আবাম্। জগতঃ পিতরৌ বন্দে পার্বতী-পরমেশ্বরৌ। বণিজঃ শ্বশুরৌ কাঞ্চীং প্রয়াতৌ।

৬৬। অনপুংসক শব্দের সহিত নপুংসকের সহোক্তির সম্ভাবনা হইলে,

৬৩। মাতৃ=মা, মাতৃ=পরিচ্ছেদক, এই দুই প্রাতিপদিকের একশেষ হইতে পারে না, কেন না 'ভ্যাম্' প্রভৃতি কতিপয় বিভক্তিতে উভয়ের তুল্য রূপ হইলেও, ঔ প্রভৃতি বিভক্তিতে রূপের পার্থক্য আছে ( মাতরৌ, মাতারৌ )। যদি কোনও বিভক্তিতেই বৈরূপ্য না হয়, তবেই একশেষ হয়।

৬৫। ভ্রাতৃপুত্রৌ স্বসৃদুহিতৃভ্যাম্, ( বিভাষা ), পিতা মাত্রা, শ্বশুরঃ শ্বশ্র্বা, ত্যদাদীনি সর্বৈর্নিত্যম্. ত্যদাদিতঃ শেষে পুংনপুংসকতো লিঙ্গবচনানি।

নপুংসক শব্দটি অবশিষ্ট থাকে এবং বিকল্পে উহার একবচন হয়। শুক্লঃ পটঃ, শুক্লা শাটী, শুক্লং বস্ত্রম্, তদিদং শুক্লম্, তানি ইমানি শুক্লানি বা।

নপুংসকম্ অনপুংসকেন একবচ্চাস্য অন্যতরস্যাম (সন্ধি)

---

## অনুশীলন ৪৫

(ক) নিম্নলিখিত বাক্যগুলিতে যে সকল সমস্তপদ আছে, তাহাদের বিগ্রহবাক্য ও সমাসনাম লিখ এবং যে সকল অসমস্ত-পদে সমাস হইতে পারে, তথায় সমাস কর :—

ব্রাহ্মে মুহূর্তে উত্থায় ইষ্টদেবানুচিন্তনং কুর্যাৎ। রাত্রেরন্তিমযামে বেদাভ্যাসং কুর্যাৎ। অপাণিপাদো জবনো (=বেগযুক্ত) গ্রহীতা, পশ্যত্যচক্ষুঃ স শৃণোত্যকর্ণঃ। বিশ্বস্য স্রষ্টারম্ অনেকরূপং জ্ঞাত্বা দেবং মুচ্যতে সর্বপাশৈঃ। ক্ষাত্রাদ্ বলাদ্ ব্রহ্মবলং গরীয়ঃ। অনির্বেদঃ শ্রিয়ো মূলম্। বানরা ইন্দ্রজিতং বিষণ্ণবদনং দৃষ্ট্বা পরমসংহৃষ্টাঃ বভূবুঃ। মহাতেজা ইন্দ্রজিৎ হতাশ্বঃ সন্ ভৃশং চুক্রোধ। রামলক্ষ্মণৌ হত্বা সকলং দুঃখম্ অপনেষ্যামি। এতি জীবন্তমানন্দো নরং বর্ষশতাদপি। অথ ধর্মবুদ্ধিঃ প্রহৃষ্টমনাঃ পাপ-বুদ্ধিনা সহ শুভেঽহনি দেশান্তরং প্রস্থিতঃ। অত্রারণ্যে নির্বিশঙ্কঃ মৃদূনি শষ্পাগ্রাণি ভক্ষয়ন্ ময়া সহ সদৈব বস। তে সর্বে বাষ্প-পূরিতদৃশঃ রাজানং প্রণম্য উপবিষ্টাঃ। সংসার-সাগরং ঘোরং তর্তুমিচ্ছতি যো নরঃ। গীতানাবং সমাসাদ্য পারং যাতি সুখেন সঃ॥ সাধোর্গীতাম্ভসি স্নানং সংসার-মল-নাশনম্। স্বপ্নঃ কদাচিৎ ভবিষ্যতোঃ সাধ্বসাধুনোঃ সূচকো ভবতি।

(খ) যথাসম্ভব সমাস বা একশেষ ব্যবহার করিয়া সংস্কৃতে অনুবাদ কর :—

নদী কভু পান নাহি করে নিজ জল, তরুগণ নাহি খায় নিজ নিজ ফল। সাধুর ঐশ্বর্য শুধু পরহিত তরে। তাঁহার ন্যায় মাতৃভক্ত সন্তান অতি বিরল। সর্পের দুগ্ধপান কেবল বিষবর্ধকই হয়। তাঁহার হৃদয় ননীর মতন কোমল। জগতের মাতা-পিতা পার্বতী ও পরমেশ্বরকে বন্দনা করি। এই নগরে বহু

রম্য পথ আছে ( বহুব্রীহি )। এই গ্রন্থে পঁচিশটি অধ্যায় আছে। প্রজাপতি বধূ ও বরের কল্যাণ করুন। হে অর্জুন, ঈশ্বর সমস্ত প্রাণীর ( ভূত ) হৃদয়দেশে অবস্থান করেন। ইনি রোজ ধর্মশাস্ত্র অধ্যয়ন করেন।

Sugrīva was a dear friend of Rāma. Good men sacrifice their own interest for the good of others. He is a mere grammarian. The fame of Rabindra has spread even amongst children. This milk is for the patient. We shall go to another country to earn a livelihood. The merchant had no children ( প্রজা ). Hari and Hara are not different. Both the mother and the son were amply rewarded for their courage. God has created the sun and the moon. A bird builds another nest on the destruction of its former nest.

(গ) Why is the অব্যয়ীভাব so called ? Can you suggest any explanation for the use of the terms দ্বিগু, তৎপুরুষ and বহুব্রীহি as names of samāsas ?

(ঘ) Why is not একশেষ * regarded as a samāsa ?

(ঙ) Explain, with examples, the difference between ইতরেতর-যোগ-দ্বন্দ্ব and সমাহার-দ্বন্দ্ব, and give examples of তৃতীয়া-সমাস, উপপদ-সমাস, নিত্য-সমাস, অলুক্-সমাস and একদেশি-সমাস।

(চ) Explain, with examples, কর্মধারয় and দ্বিগু samāsas, quoting relevant sūtras.

* একশেষে কৃতে অনেকসুবন্তত্বাভাবাৎ দ্বন্দ্বো ন, তেন শিরসী শিরাংসি ইত্যাদৌ প্রাণ্যঙ্গত্বাৎ একবদ্ভাবো ন, পন্থানৌ পন্থানঃ ইত্যাদৌ সমাসান্তশ্চ ন।

# অষ্টম অধ্যায়

## আখ্যাত বা তিঙন্ত-প্রক্রিয়া

১। ক্রিয়াবাচক ভূ, অদ্, হু, কৃ প্রভৃতিকে **ধাতু** (root) বলে।

২। এই সকল মূল ধাতুর উত্তর **সন্**-প্রভৃতি প্রত্যয়ের যোগে নূতন ধাতু (derivative verbal base) হয়—'চিকীর্ষ' ( কৃ+সন্ )—করিতে ইচ্ছা করা, to wish to do ; 'কারি' ( কৃ+ণিচ্ )—করান, to cause to do, 'চেক্রীয়' ( কৃ+যঙ্ )—পুনঃ পুনঃ করা।

নামের উত্তর **ক্যচ্**-প্রভৃতি প্রত্যয়ের যোগেও নূতন ধাতু হয়। ইহাদিগকে **নামধাতু** (verbal bases derived from nominal bases) বলে। 'পুত্রীয়' ( পুত্র+ক্যচ্ )—to wish to have a son for oneself.

৩। ধাতুর উত্তর **লট্, লিট্, লুট্, লৃট্, লোট্, লঙ্, লিঙ** ( বিধিলিঙ ) **আশীর্লিঙ্** ( লীঙ্ বা লোঙ্ ), **লুঙ্** ও **লৃঙ্** বিভক্তি হয়। ইহাদিগকে **দশ লকার** বলে।

৪। দশ-লকার-বিভক্তির আকৃতি ( তিঙ্ বিভক্তি ) :—

### লট্ বা বর্তমানা, বর্তমান কাল, সার্বধাতুক

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | | পরস্মৈপদ | |
| একবচন | তিপ্ (তি) | সিপ্ (সি) | মিপ্ (মি) |
| দ্বিবচন | তস্ (তঃ) | থস্ (থঃ) | বস্ (বঃ) |
| বহুবচন | অন্তি | থ | মস্ (মঃ) |

১। ভূবাদয়ো ধাতবঃ ( ক্রিয়াবাচিনঃ )।

২। সনাদ্যন্তা ধাতবঃ।

৩। লকারাঃ সকর্মকেভ্যঃ কর্মণি কর্তরি চ স্যুঃ, অকর্মকেভ্যঃ ভাবে কর্তরি চ ( ১০।৯৪ )।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | | আত্মনেপদ | |
| একবচন | তে | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | অন্তে | ধ্বে | মহে |

## লোট্ বা পঞ্চমী, * অনুজ্ঞা, Imperative mood, সার্বধাতুক

পরস্মৈপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | তুপ্ (তু) + | হি + | আনিপ্ (আনি) |
| দ্বিবচন | তাম্ | তম্ | আবপ্ (আব) |
| বহুবচন | অন্তু | ত | আমপ্ (আম) |

আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | তাম্ | স্ব | ঐপ্ (ঐ) |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | আবহৈপ্ (আবহৈ) |
| বহুবচন | অন্তাম্ | ধ্বম্ | আমহৈপ্ (আমহৈ) |

---

* ১ লট্, ২ লিট্, ৩ লুট্, ৪ লৃট্, ৫ লোট্, ৬ লঙ্, ৭ লিঙ্, ৮ আশীর্লিঙ্ ( =লীং বা লোঙ্ ), ৯ লুঙ্, ১০ লৃঙ্ এই পরিগণনে লোট্ পঞ্চমী (fifth) বলিয়া লোট্‌কে 'পঞ্চমী' এবং বিধিলিঙ্ সপ্তমী (seventh) বলিয়া উহাকে 'সপ্তমী' বলে।

\+ আশীরর্থে লোটের তু-হি-স্থানে বিকল্পে তাৎ হয়। তুহ্যোস্তাতঙ্ঙাশিষ্যন্যতরস্যাম্। তব কুশলং ভবতাৎ ( বা ভবতু ), ঈশ মাং পাহি ( বা পাতাৎ )। আশীঃ ইষ্টপ্রাপ্তীচ্ছা।

৪। সংস্কৃত ব্যাকরণের 'প্রথম পুরুষ' 'মধ্যম পুরুষ' ও 'উত্তম (last) পুরুষ' ইংরেজি ব্যাকরণের পরিভাষায় 'third person', 'second person' ও 'first person'।

## লঙ্ বা হ্যস্তনী ( অনদ্যতন ) ভূতকাল, সার্বধাতুক *

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | | পরস্মৈপদ | |
| একবচন | দিপ্ (দ্) | সিপ্ (স্=ঃ) | অম্প্ (অম্) |
| দ্বিবচন | তাম্ | তম্ | ব |
| বহুবচন | অন্ | ত | ম |
| | | আত্মনেপদ | |
| একবচন | ত | থাস্ (থাঃ) | ই |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | বহি |
| বহুবচন | অন্ত | ধ্বম্ | মহি |

## লিঙ্ বা সপ্তমী, potential, সার্বধাতুক

| | | | |
|---|---|---|---|
| | | পরস্মৈপদ | |
| একবচন | যাৎ | যাস্ (যাঃ) | যাম্ |
| দ্বিবচন | যাতাম্ | যাতম্ | যাব |
| বহুবচন | যুস্ (যুঃ) | যাত | যাম |
| | | আত্মনেপদ | |
| একবচন | ঈত | ঈথাস্ (ঈথাঃ) | ঈয় |
| দ্বিবচন | ঈয়াতাম্ | ঈয়াথাম্ | ঈবহি |
| বহুবচন | ঈরন্ | ঈধ্বম্ | ঈমহি |

* ইংরেজি ভাষায় লিখিত সংস্কৃত ব্যাকরণে লঙ্‌কে Imperfect, লিট্‌কে Perfect, লুঙ্‌কে Aorist, লৃট্‌কে Simple future এবং লুট্‌কে Periphrastic future বলে।

## আশীর্লিঙ্ বা লীঙ্ বা লোঙ্, benedictive, আর্ধধাতুক

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | | পরস্মৈপদ | |
| একবচন | যাৎ | যাস্ (যাঃ) | যাসম্ |
| দ্বিবচন | যাস্তাম্ | যাস্তম্ | যাস্ব |
| বহুবচন | যাসুস্ (যাসুঃ) | যাস্ত | যাস্ম |

আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | সীষ্ট | সীষ্ঠাস্ (সীষ্ঠাঃ) | সীয় |
| দ্বিবচন | সীয়াস্তাম্ | সীয়াস্থাম্ | সীবহি |
| বহুবচন | সীরন্ | সীধ্বম্ | সীমহি |

## লিট্ বা পরোক্ষা, ( অনদ্যতন ) ভূত কাল, আর্ধধাতুক

পরস্মৈপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ণপ্ (অ) | থপ্ (থ) | ণপ্ (অ) |
| দ্বিবচন | অতুস্ | অথুস্ | ব |
| বহুবচন | উস্ | অ | ম |

আত্মনেপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | এ | সে | এ |
| দ্বিবচন | আতে | আথে | বহে |
| বহুবচন | ইরে | ধ্বে | মহে |

## লুট্, শ্বস্তনী, ( অনদ্যতন ) ভবিষ্যৎ কাল, আর্দ্ধধাতুক *

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | | পরস্মৈপদ | |
| একবচন | তা | তাসি | তাস্মি |
| দ্বিবচন | তারৌ | তাস্থস্ | তাস্বস্ |
| বহুবচন | তারস্ | তাস্থ | তাস্মস্ |
| | | আত্মনেপদ | |
| একবচন | তা | তাসে | তাহে |
| দ্বিবচন | তারৌ | তাসাথে | তাস্বহে |
| বহুবচন | তারস্ | তাধ্বে | তাস্মহে |

## লৃট্, ভবিষ্যন্তী, ভবিষ্যৎ কাল, আর্দ্ধধাতুক

| | | পরস্মৈপদ | |
|---|---|---|---|
| একবচন | স্যতি | স্যসি | স্যামি |
| দ্বিবচন | স্যতস্ | স্যথস্ | স্যাবস্ |
| বহুবচন | স্যন্তি | স্যথ | স্যামস্ |

* Periphrastic conjugation is conjugation by the use of one or more auxiliaries, as distinguished from that by inflection of the simple verb; *e g., does go* for *goes* পরস্মৈপদের ও আত্মনেপদের তা তারৌ তারঃ=পুংলিঙ্গ 'তৃ' র প্রথমার একবচন দ্বিবচন ও বহুবচন ; ভবিতা=ভূ+কৃৎ-প্রত্যয় 'তৃ' পুংলিঙ্গে প্রথমার একবচন। "তাসি" প্রভৃতি অপর দ্বাদশটি বিভক্তি=তা ( 'তৃ'র পুংলিঙ্গে প্রথমার একবচন )+অস্-ধাতুর লট্ পরস্মৈপদ ও আত্মনেপদের মধ্যম ও উত্তম পুরুষের পদ, তাসি=তা+অসি, তাস্থঃ=তা+স্থঃ, তাহে=তা+হে। অস্-ধাতুর আত্মনেপদও আছে ( যথা কর্মব্যতীহারে ) স্তে সাতে সতে, সে সাথে ধ্বে, হে স্বহে স্মহে ( লট্ )।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | | আত্মনেপদ | |
| একবচন | স্যতে | স্যসে | স্যে |
| দ্বিবচন | স্যেতে | স্যেথে | স্যাবহে |
| বহুবচন | স্যন্তে | স্যধ্বে | স্যামহে |

## লৃঙ্ *, ক্রিয়াতিপত্তি, conditional, আর্ধধাতুক

| | | পরস্মৈপদ | |
|---|---|---|---|
| একবচন | স্যৎ | স্যস্ | স্যম্ |
| দ্বিবচন | স্যতাম্ | স্যতম্ | স্যাব |
| বহুবচন | স্যন্ | স্যত | স্যাম |
| | | আত্মনেপদ | |
| একবচন | স্যত | স্যথাস্ | স্যে |
| দ্বিবচন | স্যেতাম্ | স্যেথাম্ | স্যাবহি |
| বহুবচন | স্যন্ত | স্যধ্বম্ | স্যামহি |

## লুঙ্ বা অদ্যতনী, ( সাধারণ ) অতীত কাল, aorist.

| | | পরস্মৈপদ | |
|---|---|---|---|
| একবচন | দি ( দ্ ) | সি ( স্ ) | অম্ |
| দ্বিবচন | তাম্ | তম্ | ব |
| বহুবচন | অন্ | ত | ম |

---

* স্য + লট্ = লৃট্, স্য + লঙ্ = লৃঙ্। স্য + অন্তি = স্যন্তি, স্য + মি = স্যামি, স্য + আতে = স্যেতে, স্য + এ = স্যে, স্য + অন্ = স্যন, স্য + অম্ = স্যম্ ইত্যাদি। ভব + অন্তি = ভবন্তি প্রভৃতি তুলনা কর। ৮।১৮-২০ দেখ। স্য-তাসী লৃ-লুটোঃ।

আত্মনেপদ

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ত | থাস্ ( থাঃ ) | ই |
| দ্বিবচন | আতাম্ | আথাম্ | বহি |
| বহুবচন | অন্ত | ধ্বম্ | মহিঙ্ ( মহি ) |

লটের 'তিপ্' হইতে লুঙের 'মহিঙ্' পর্যন্ত একশত আশীটি বিভক্তিকে তিঙ্ * বলে। ধাতুর উত্তর এইসকল বিভক্তি যোগ করিলে তিঙন্ত পদ হয়। তিঙন্তের অপর নাম আখ্যাত।

## লকারার্থ

৫। ক্রিয়া বর্তমানকালে ঘটিলে, তদ্‌বোধক ধাতুর উত্তর লট্ ( বর্তমানা ) হয়। ভুঙ্‌ক্তে দেবদত্তঃ—দেবদত্ত খাইতেছে, ইহ অধীমহে—এখানে ( আমরা ) পড়ি, তিষ্ঠন্তি পর্বতাঃ, স্রবন্তি নদ্যঃ, সত্যং বিজয়তে, আত্মা অস্তি।

ইংরেজিতে যাহাকে present indefinite বা present simple বলে, এবং যাহাকে present continuous বলে, এই উভয়ই লট্ দ্বারা দ্যোতিত হয়। অহং পশ্যামি—I see, I am seeing.

৬। ভূতকালদ্যোতক স্ম এই অব্যয়ের যোগে অতীতকালে লট্ হয়। হন্তি স্ম রাবণং রামঃ, এবং স্ম পিতা ব্রবীতি।

---

* আদিরন্ত্যেন সহেতা ( ১।১৪ ) ধাতোর্হি দ্বয়ে প্রত্যয়াঃ ভবন্তি তিঙঃ কৃতশ্চ।

৫। বর্তমানে লট্। প্রারব্ধোঽপরিসমাপ্তশ্চ বর্তমানঃ।

৬। স্মেনাতীতে ( লট্ )। পাণিনি, সংক্ষিপ্তসার, সুপদ্ম ও হরিনামামৃত ব্যাকরণে ভূতানদ্যতন কালে, পরোক্ষে ও অপরোক্ষে, স্ম-যোগে লট্ বিহিত হইয়াছে, অর্থাৎ এটি লিটের ও লঙের অপবাদ। অতএব 'অবাদীৎ স্ম' এইরূপ লুঙ হইতে পারে।

৭। প্রবর্তনা, প্রার্থনা, আশীর্বাদ, প্রাপ্তকাল প্রভৃতি অর্থে লোট্ হয়। অধুনা বিদ্যালয়ং গচ্ছ, মৎপুত্রম্ অধ্যাপয়তু ভবান্, বৎস চিরায় জীব। ইচ্ছামি ( প্রার্থয়ে বা ) ভুঙ্ক্তাং ভবান্। মনো মে রমতাং সত্যে, ধর্মে শ্রদ্ধা চ বর্ধতাম্।

৮। বিধি, নিষেধ, প্রার্থনা প্রভৃতি অর্থে লিঙ্ হয়। সত্যং ব্রূয়াৎ, ন কিমপি হিংস্যাঃ, ইহ ভুঞ্জীত ভবান্, ইহ আসীত ভবান্, ভবতি মে প্রার্থনা ( প্রার্থয়ে ) ব্যাকরণম্ অধীয়ীয়, পশ্যেম শরদঃ শতম্, জীবেম শরদঃ শতম্।

৯। অতীত ক্রিয়াবোধক ধাতুর উত্তর লঙ্ ( হ্যস্তনী ), লিট্ ( পরোক্ষা ) এবং লুঙ্ ( অদ্যতনী ) হয়। আসীদ্রাজা শূদ্রকো নাম, চাণক্যশ্চন্দ্রগুপ্তস্য মন্ত্রী বভূব, অদ্য বৃষ্টিরভূৎ।

উত্তম পুরুষের ক্রিয়ায় সাধারণত লিট্ বা পরোক্ষা হয় না, কেন না, ক্রিয়া পরোক্ষ বা অপ্রত্যক্ষ হইলেই লিট্ হয়, এবং নিজের ক্রিয়া নিজের নিকট প্রায়ই অপ্রত্যক্ষ হয় না।

১০। ভবিষ্যৎ কালে লৃট্ ( ভবিষ্যন্তী ) ও লুট্ ( শ্বস্তনী ) হয়। রাত্রির্গমিষ্যতি ভবিষ্যতি সুপ্রভাতম্, শ্বো মে ভ্রাতা আগন্তা।

১১। আশীর্বাদে আশীর্লিঙ্ ( লীঙ্ বা লোঙ্ ) ও লোট্ হয়। চিরং জীব্যাৎ মাণবকঃ, চিরং জীবতু মাণবকঃ।

---

৭-৮। বিধি-নিমন্ত্রণামন্ত্রণাধীষ্ট-সম্প্রশ্ন প্রার্থনেষু লিঙ্, লোট্ চ। আশিষি লিঙ্-লোটৌ। আশীরর্থে যে লিঙ হয় তাহা আশীর্লিঙ্ ( = লোঙ্ বা লীঙ্ )।

৯। ( ভূতে ) লুঙ্, অনদ্যতনে লঙ্, পরোক্ষে লিট্।

১০। ভবিষ্যতি লৃট্, অনদ্যতনে লুট্।

১১। আশিষি লিঙ্-লোটৌ।

১২। ক্রিয়ার অতিপত্তি (=অনিষ্পত্তি) বুঝাইলে, হেতুহেতুমদ্ভাবাদি-স্থলে, ভবিষ্যৎ ও ভূতকালে লৃঙ্ (=ক্রিয়াতিপত্তি) হয়। সুবৃষ্টিশ্চেদ্ অভবিষ্যৎ তদা সুভিক্ষম্ অভবিষ্যৎ—যদি ভাল বৃষ্টি হইত, তবে সুভিক্ষ হইত অর্থাৎ ভাল বৃষ্টিও হইবে না (বা হয় নাই), সুভিক্ষও হইবে না (বা হয় নাই)।

---

## অনুশীলন ৪৬

চিরং জীবতু ভবান্। জীব্যাৎ চিরং সজ্জনঃ। যজতি স্ম যুধিষ্ঠিরঃ। সদা ধর্মং চর। শিব পাহি নঃ। স্থাস্যন্তি গিরয়ঃ কল্কিকালে। তস্থুঃ পর্বতাঃ নলচ্ছয়স্তকালে। অভোক্ষ্যত ভবান্ মাংসেন যদি মৎসমীপে আসিষ্যত (লৃঙ্)। অহং বদামি। ইহ বসামঃ। ইহ আগচ্ছ আগচ্ছ, মম পূজাং গৃহাণ। দাতা শতং জীবতু। হ্যঃ অপাক্ষীৎ (cooked, লুঙ্)। শ্বঃ পক্ষ্যতি (will cook, লৃট্)। স্বস্তি প্রজাভ্যঃ পরিপালয়ন্তাং ন্যায্যেন মার্গেণ মহীং মহীশাঃ।

---

## কর্তৃবাচ্য ও কর্মবাচ্য, তিন পুরুষ, পরস্মৈপদ ও আত্মনেপদ।

১৩। ইংরেজিতে যেমন প্রত্যেক বাক্যের একটি সাব্জেক্ট্ (subject) ও একটি প্রেডিকেট্ (predicate) থাকে, সংস্কৃতেও প্রায় সেইরূপ। সাব্জেক্ট্-এর বাংলা **উদ্দেশ্য** (=বাচ্য) এবং প্রেডিকেট্-এর বাংলা **বিধেয়**। 'মেঘঃ গর্জতি' এই বাক্যে 'মেঘঃ' উদ্দেশ্য, 'গর্জতি' বিধেয়, 'মেঘ' সম্বন্ধে বলা হইল যে সে 'ডাকিতেছে'; এই বাক্যে গর্জন-ক্রিয়ার কর্তা 'মেঘ' উদ্দেশ্য (বা বাচ্য) হইল, ইহাই কর্তৃবাচ্য বা active voice. কর্তা উদ্দেশ্য হইলে **কর্তৃবাচ্য**

১২। লিঙ্-নিমিত্তে লৃঙ্ ক্রিয়াতিপত্তৌ (ভবিষ্যতি), ভূতে চ।

১৩। ভাববাচ্যে প্রথমাবিভক্ত্যন্ত সাব্জেক্ট্ থাকে না বলিয়া 'প্রায়' বলা হইল; ময়া স্থীয়তে অত্র।

(active voice), **কর্ম উদ্দেশ্য হইলে কর্মবাচ্য** (passive voice) হয়। 'পর্বতো দৃশ্যতে' দৃশ্ ধাতুর কর্ম পর্বত উদ্দেশ্য হইল, ইহা কর্মবাচ্য।

১৪। **কর্তৃবাচ্যে** (active voice) **কর্তৃ-পদ যুষ্মদ্-অস্মদ্-ভিন্ন অন্য নাম হইলে ক্রিয়ায় প্রথম পুরুষ** ( তিপ্ তস্ অন্তি, তে আতে অন্তে; তুপ্ তাম্ অন্তু প্রভৃতি ), **যুষ্মদ্ হইলে ক্রিয়ায় মধ্যম পুরুষ** ( সিপ্ থস্ থ, সে আথে ধ্বে প্রভৃতি ), **অস্মদ্ হইলে ক্রিয়ায় উত্তম পুরুষ** ( মিপ্ বস্ মস্, এ বহে মহে প্রভৃতি ) হয়। আচার্যো বদতি, ত্বং বদসি, অহং বদামি। যুষ্মদর্থক ভবৎ-শব্দের প্রয়োগেও প্রথম পুরুষ হয়; ভবান্ করোতি = ত্বং করোষি, ভবন্তঃ শৃণ্বন্তু = যূয়ং শৃণুত।

(ক) প্রথম মধ্যম উত্তম, ইহাদের মধ্যে **যুগপৎ একাধিক পুরুষের প্রাপ্তি ঘটিলে, পরবর্তী পুরুষ হয়।** কৃষ্ণশ্চ ত্বঞ্চ ভবথঃ, তৌ চ অহঞ্চ ভবামঃ, অহঞ্চ ত্বঞ্চ স চ ভবামঃ।

১৫। **কর্তৃবাচ্যে কর্তৃ-পদ একবচন হইলে ক্রিয়ায় একবচন, কর্তৃ-পদ দ্বিবচন হইলে ক্রিয়ায় দ্বিবচন, কর্তৃ-পদ বহুবচন হইলে ক্রিয়ায় বহুবচন হয়।** অহম্ অপশ্যম্, আবাম্ অপশ্যাব, বয়ম্ অপশ্যাম। উদ্দেশ্যের বচন অনুসারে ক্রিয়ায় বচন হয়।

১৬। সংস্কৃত ধাতুগুলি তিন ভাগে বিভক্ত :—(১) **পরস্মৈপদী**, ইহাদের উত্তর কর্তৃবাচ্যে কেবল পরস্মৈপদ বিভক্তি ( তিপ্ তস্ অন্তি ইত্যাদি ) হয়,

১৪। যুষ্মদ্যুপপদে সমানাধিকরণে স্থানিন্যপি মধ্যমঃ, অস্মদ্যুত্তমঃ, শেষে প্রথমঃ।

(ক) যুগপদ্-বচনে পরঃ পুরুষাণাম্ ( প্রথমমধ্যমোত্তমানাম্ )।

১৫। উক্তানুরূপম্ এব পুরুষবচনাদিকং ক্রিয়াপদে। উক্ত = subject. উক্তগুলি অর্থাৎ সাবজেক্টগুলি পৃথক্ পৃথক্ নির্দ্দিষ্ট হইলে, ক্রিয়াতে সমুদায়ের বা প্রত্যেকের সংখ্যা হয়; ব্রহ্মরাতশ্চ বিষ্ণুরাতশ্চ ভবতি ভবতো বা, সুকৃতং দুষ্কৃতং চ ত্বাং যাস্যন্তম্ অনু যাস্যতি। উক্তানাং পৃথঙ্-নির্দেশে প্রত্যেকং সমুদায়স্য বা সংখ্যামপেক্ষ্য বচনানি স্যুঃ।

১৬। অনুদাত্তঙিত আত্মনেপদম্, স্বরিতঞিতঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে, শেষাৎ কর্তরি পরস্মৈপদম্। আত্মনেপদ বিভক্তিগুলিকে তঙ বলে।

যথা—গচ্ছতি অগচ্ছৎ গচ্ছেৎ গচ্ছ ( গম্ ), পশ্যামি অপশ্যম্ ( দৃশ্ ), (২) **আত্মনেপদী,** ইহাদের উত্তর কর্তৃবাচ্যে কেবল আত্মনেপদ বিভক্তি ( তে আতে অন্তে ইত্যাদি ) হয়, যথা—সেবতে ( সেব্ ), এধতে ( এধ্ ), (৩) **উভয়পদী,** ইহাদের উত্তর কর্তৃবাচ্যে পরস্মৈপদ ও আত্মনেপদ এই উভয় প্রকার বিভক্তিই হয়, যথা—করোতি কুরুতে ( কৃ ), নয়তি নয়তে ( নী )।

১৭। **কর্মবাচ্যে ও ভাববাচ্যে সমস্ত ধাতুর উত্তরই কেবল আত্মনেপদ হয়।** ময়া চন্দ্রমা দৃশ্যতে ( দৃশ্ পরস্মৈপদী ), বালকেন রুদ্যতে ( রুদ্ পরস্মৈপদী ), বিষ্ণুঃ সেব্যতে ( সেব্ আত্মনেপদী ), কিং ক্রিয়তে ( কৃ উভয়পদী )।

## তিঙন্ত-পদ-সাধনের সাধারণ সূত্র

১৮। অকার বা একার পরে থাকিলে অপদান্ত অকারের লোপ হয়। ভব অন্তি ভবন্তি, সেব এ সেবে, বিন্দ্য অন্তে বিন্দ্যন্তে।

১৯। বিভক্তির ম বা ব পরে থাকিলে পূর্ববর্তী ( অকারান্ত অঙ্গের ) অকারের স্থানে আ হয়। ভব বঃ ভবাবঃ, ভব মঃ ভবামঃ, লভ বহে লভাবহে।

২০। অকারের পরস্থিত আতে, আথে, আতাম্, আথাম্ এই কয় বিভক্তির আকার-স্থানে 'ঈ' হয়। সেব আতে সেবেতে, সেব আথে সেবেথে, সেব আতাম্ সেবেতাম্, সেব আথাম্ সেবেথাম্।

২১। অকারের পরস্থিত লিঙ্ বিভক্তির 'যা'-স্থানে 'ই', 'যুস্'-স্থানে 'ইয়ুস্' এবং 'যাম্'-স্থানে 'ইয়ম্' হয়। ভব যাৎ ভবেৎ, ভব যাত ভবেত, ভব যুস্ ভবেয়ুঃ, ভব যাম্ ভবেয়ম্, দীব্য যাতাম্ দীব্যেতাম্, পৃচ্ছ যাৎ পৃচ্ছেৎ।

---

১৭। ভাবকর্মণোঃ ( আত্মনেপদম্ )।

১৮। ( অপদান্তাদ্ ) অতো গুণে ( পররূপম্ একাদেশঃ )।

১৯। অতো দীর্ঘো যঞি ( সার্বধাতুকে ), সুপি চ। ৮।৪০ দেখ।

২০। অত আ ঈ স্তথয়োঃ।

২১। অকারাল্ লিঙো যা ইঃ স্যাৎ, যুরিয়ু যাম্ ইয়ম্ তথা।

২২। অকার এবং উ নু বিকরণের পরস্থিত 'হি' বিভক্তির লোপ হয়। ভব হি ভব, কুরু হি কুরু, শৃণু হি শৃণু। নু পূর্ববর্তী ব্যঞ্জনের সহিত মিলিত থাকিলে, তৎপরবর্তী 'হি'র লোপ হয় না। আপ্নু হি আপ্নুহি।

২৩। হু-ধাতুর এবং ঝলের পরস্থিত 'হি' স্থানে ধি হয়। জুহুধি, বিদ্ হি বিদ্ধি, অদ্ হি অদ্ধি। ঝল্ — অন্তস্থা ও অনুনাসিক ছাড়া অন্য ব্যঞ্জন।

২৪। অভ্যস্ত ধাতুর পরস্থিত বিভক্তির 'অন্ত্' স্থানে অৎ হয় অর্থাৎ 'অন্তি'-স্থানে 'অতি', 'অন্তু'-স্থানে 'অতু', 'অন্তে'-স্থানে 'অতে', 'অন্তাম্'-স্থানে 'অতাম্', 'অন্ত'-স্থানে 'অত' হয়। দদতি, দদতু, দদতে, দদতাম্, অদদত।

২৫। অকার-ভিন্ন বর্ণের পরস্থিত আত্মনেপদ বিভক্তির অন্ত্-স্থানে অৎ হয় অর্থাৎ অন্ত অন্তাম্ অন্তে এই তিন বিভক্তির ন্ লোপ পায়। আস্ অন্ত আসত, আস্ অন্তাম্ আসতাম্, আস্ অন্তে আসতে।

২৬। অভ্যস্ত ধাতুর পরস্থিত লঙের অন্ উস্ (জুস্) হয়, ঐ উস্ পরে থাকিলে অন্ত্য স্বরের গুণ হয়। অজুহু + অন্ — অজুহু + উস্ — অজুহো + উস্ (গুণ) = অজুহবুঃ।

২৭। লঙ্, লুঙ্ ও লৃঙে ধাতুর আদিতে অট্ হয়, ট্ ইৎ, অ থাকে। অভবৎ অভূৎ অভবিষ্যৎ, অগচ্ছৎ, অলভত। উপসর্গের যোগ থাকিলে, এই অ (ট্) উপসর্গের পরে ধাতুর পূর্বে বসে, নিরগচ্ছৎ, সমুদপতৎ। মা-যোগে ও মাস্ম-যোগে অট্ হয় না। মা ভূৎ, মাস্ম ভবৎ, মাস্ম ভূৎ; মা কার্ষীৎ, মাস্ম করোৎ, মাস্ম কার্ষীৎ।

২৮। লঙ্, লুঙ্ ও লৃঙে ধাতুর আদি-স্বরের বৃদ্ধি হয়। ঈহ্—ঐহিষ্ট, ঈক্ষ্—ঐক্ষিষ্ট (লুঙ্), ঐহত ঐক্ষত (লঙ্), এধ্ ঐধত, উহ্ ঔহত (লঙ্),

২২। অতো হেঃ (লুক্), উতশ্চ প্রত্যয়াদ্ অসংযোগ-পূর্বাৎ। ২৩। হু-ঝল্‌ভ্যো হে র্ধিঃ।

২৪-২৫। অদভ্যস্তাদ্ (অন্তঃ), আত্মনেপদেষনতঃ। অত্ = অকার (হয়), অভ্যস্তাৎ = অভ্যস্তের পর, অন্তঃ = 'অন্ত্' স্থানে (অন্ত্ + ষষ্ঠী একবচন)। অনতঃ (ন + অতঃ) = অকার-ভিন্নের পরে। ৮।৯০ দেখ।

২৬। অন উস্ সিজভ্যস্তবিদিভ্যশ্চ। অভ্যস্তানামুসি গুণঃ।

২৭-২৮। লুঙ্-লঙ্-লৃঙ্ক্ষু অট্ (উদাত্তঃ), আডজাদীনাম্, আটশ্চ (বৃদ্ধিরচি), ন মাঙ্‌যোগে অড়্‌ধাত্বাদৌ অচাং বৃদ্ধিঃ লঙ্-লুঙ্-ক্রিয়াতিপত্তিষু। ক্রিয়াতিপত্তি = লৃঙ্।

ঋষ্ আর্ষৎ, আস্ আস্ত ( লঙ্ )। মা-মাস্ম-যোগে হয় না। মা ভবান্ ঈক্ষিষ্ট ( লুঙ্ ), মাস্ম ভবান্ ঈক্ষত ( লঙ )।

২৯। ব্যঞ্জনের পরে লঙের দ্ ও স্ লোপ পায়। সঃ অহন্, ত্বম্ অহন্ ( হন্+লঙ্ )। সঃ অবেৎ, ত্বম্ অবেৎ ( বিদ্+লঙ্ )।

৩০। পদান্ত র্ ও স্ বিসর্গ হয়। অবিভঃ, ভবতঃ।

৩১। পদান্তস্থিত বর্গের তৃতীয় ও চতুর্থ বর্ণ-স্থানে প্রথম বর্ণ হয়। অভূৎ, অলেট্।

৩২। ব্যঞ্জনের পরস্থিত ঝর্-এর লোপ হয় বিকল্পে, যদি সবর্ণ ( =সবর্গীয় ) ঝর্ পরে থাকে। রু ন্ ধ্ ধঃ রুন্দ্ধঃ রুন্ধঃ ( রুধ্+তস্ লট্ )।

৩৩। সার্বধাতুক বা আর্ধধাতুক প্রত্যয় (৮।৩৫) পরে থাকিলে অন্ত্য ইক্-এর এবং উপধা লঘু স্বরের গুণ হয়। ভূ+অ ( শপ্ )+তি=ভো+অতি=ভবতি, কৃ+তৃন্ ( কৃৎ-প্রত্যয় )=কর্তৃ। দ্বিষ্+তি ( প্ )=দ্বেষ্টি, দ্বিষ্+তৃ(ন্)=দ্বেষ্টৃ, জি+স্যতি=জেষ্যতি, জি+তুম্=জেতুম্।

(ক) হ্রস্ব স্বর লঘু, দীর্ঘ স্বর গুরু, সংযোগের পূর্ববর্তী হ্রস্বও গুরু। ভিদ্ ধাতুর ইকার লঘু, ঈহ্ ধাতুর ঈকার এবং ভিক্ষ্ ধাতুর ইকার গুরু।

(খ) অন্ত্যবর্ণের পূর্ববর্ণকে **উপধা** বলে। স্রন্স্ ধাতুর উপধা ন্, ভিদ্ ধাতুর উপধা ই।

২৯। দিস্যোর্লোপো ব্যঞ্জনান্তাৎ ( লঙঃ )।

৩০। র-সো বিসর্গঃ পদান্তে।

৩১। বাবসানে ( ঝলাং চরঃ ), ঝলাং জশোঽন্তে। বৈয়াকরণেরা পদান্তে বিকল্পে প্রথম ও তৃতীয় এই উভয়ের বিধান করিয়াছেন। অলেট্ বা অলেড্, বাক্ বা বাগ্।

৩২। ত্রয়ো যত্রৈকবর্গ্যা বা মধ্যমস্তত্র লুপ্যতে। ( ব্যঞ্জনাৎ ) ঝরো ঝরি সবর্ণে ( বা লোপঃ )। ঝর্=বর্গের প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ বর্ণ এবং শ ষ স। ৮।১০৭ দেখ।

৩৩। সার্বধাতুকার্ধধাতুকয়োঃ ( ইগন্তস্য লঘূপধস্য চ গুণঃ )। ইগন্ত=ইক্+অন্ত, লঘূপধস্য=লঘু উপধা যার তার। (ক) হ্রস্বং লঘু, সংযোগে গুরু, দীর্ঘং চ। হলোঽনন্তরাঃ সংযোগঃ। (খ) অলোঽন্ত্যাৎ পূর্ব উপধা। অল্=বর্ণ।

৩৪। কিৎ ও ঙিৎ প্রত্যয়ে গুণ বা বৃদ্ধি হয় না। কৃ+ক্ত=কৃত (কৃ ইত্); দ্বিষ্+তস্ (লট্)=দ্বিষ্টঃ (ঙিৎ, ৮।৩৮)।

## সার্বধাতুক তিঙ্ কর্তৃবাচ্য (Active voice)

৩৫। 'ধাতুর উত্তর' বিহিত লট্, লোট্, লঙ্ ও লিঙের দ্বিসপ্ততি (১৮×৪) বিভক্তি এবং শতৃ, শানচ্, শপ্ ও শ্যন্ প্রভৃতি (যাহাদের শ্ ইৎ যায়, তাহারা) **সার্বধাতুক**। তদিতর **আর্ধধাতুক**। ইংরেজিতে লট্, লোট্, লঙ্ ও লিঙ্কে special tenses এবং অপর ছয়টি লকারকে general tenses বলে।

৩৬। কর্তৃবাচ্যে সার্বধাতুক পরে থাকিলে দিবাদির উত্তর শ্যন্ (য), স্বাদির উত্তর শ্নু (নু), তুদাদির উত্তর শ (অ), রুধাদির স্বরের উত্তর ন (শ্নম্), তনাদির উত্তর উ, ক্র্যাদির উত্তর শ্না (না) এবং অন্য সকল ধাতুর উত্তর অর্থাৎ ভ্বাদি, অদাদি, হ্বাদি, চুরাদি, সনাদ্যন্ত ধাতু ও নামধাতুর উত্তর শপ্ (অ) হয়। অদাদি ও হ্বাদির উত্তর শপের লোপ হয়। তিঙাদি পরে থাকিলে ধাতুর উত্তর যে শপ্, শ্যন্ প্রভৃতি প্রত্যয় হয়, উহাদিগকে **বিকরণ** কহে।

৩৭। তিপ্ তস্ অন্তি প্রভৃতি সার্বধাতুক বিভক্তির মধ্যে যেগুলি পিৎ তাহারা (অর্থাৎ তিপ্ সিপ্ মিপ্; তুপ্ আনিপ্ আবপ্ আমপ্, ঐপ্ আবহৈপ্ আমহৈপ্; দিপ্ সিপ্ অম্প্) পরে থাকিলে (৮।৩৩ সূত্র অনুসারে) ধাতুর ও বিকরণের অন্ত্য স্বরের (ইক্-এর) এবং ধাতুর উপধা

---

৩৪। ক্ঙিতি চ গুণবৃদ্ধী।

৩৫। তিঙ্ শিৎ সার্বধাতুকম্। আর্ধধাতুকং শেষঃ, লিট্ চ, লিঙ্ আশিষি। নবম অধ্যায়ের প্রথম সূত্র দেখ। 'শিল-লট্-লোট্-লিঙ্-লঙঃ সার্বধাতুকম্'।

৩৬। কর্তরি শপ্, দিবাদিভ্যঃ শ্যন্, স্বাদিভ্যঃ শ্নুঃ, তুদাদিভ্যঃ শঃ, রুধাদিভ্যঃ শ্নম্, তনাদিভ্য উঃ, ক্র্যাদিভ্যঃ শ্না, অদিপ্রভৃতিভ্যঃ শপঃ (লুক্), জুহোত্যাদিভ্যঃ শ্লুঃ। লুক্, শ্লু ও লুপ্ শব্দের অর্থ লোপ। সংস্কৃত মূলধাতুগুলি (roots) নিম্নলিখিত দশ গণে বিভক্ত.

ভ্বাদ্যদাদী জুহোত্যাদির্দিবাদিঃ স্বাদিরেব চ।

তুদাদিশ্চ রুধাদিশ্চ তন-ক্র্যাদি-চুরাদয়ঃ।

৩৭। সার্বধাতুকার্ধধাতুকয়োঃ (ইগন্তস্যাঙ্গস্য গুণঃ), পুগন্তলঘূপধস্য চ।

লঘু স্বরের গুণ হয়। জাগৃ+মিপ্=জাগর্মি (ধাতুর অন্ত্য স্বরের গুণ, ৮।৭৬), সু+নু+তিপ্=সুনোতি (নু-বিকরণের অন্ত্য স্বরের গুণ, ৮।৯৮), দ্বিষ্+তিপ্=দ্বেষ্টি (ধাতুর উপধা লঘু স্বর ইক্-এর গুণ, ৮।৫৭)। এই সকল পিৎ সার্বধাতুকগুলি সগুণ বা গুণী প্রত্যয়।

৩৮। সার্বধাতুক বিভক্তির মধ্যে যেগুলি অপিৎ তাহারা (অর্থাৎ পরস্মৈপদের তস্, অন্তি, থস্, থ প্রভৃতি এবং আত্মনেপদের তে, আতে, অন্তে প্রভৃতি) ঙিৎ বলিয়া গণ্য হয়, উহারা পরে থাকিলে ধাতুর ও বিকরণের গুণ-বৃদ্ধি হয় না (৮।৩৪)। জাগৃ+তস্=জাগৃতঃ, দ্বিষ্+মস্=দ্বিষ্মঃ, সু+নু+তস্=সুনুতঃ, স্তু+তস্=স্তুতঃ। ইহারা অগুণ প্রত্যয়।

৩৯ (ক)। উল্লিখিত বিকরণগুলির মধ্যে শপ্ পিৎ; ঐ শপ্ পরে থাকিলে (৮।৩৩ সূত্র অনুসারে) ধাতুর অন্ত্য স্বরের (ইক্-এর) এবং উপধা লঘু স্বরের গুণ হয়। ভূ+শপ্+তিপ্=ভূ+অ+তি=ভো+অ+তি=ভবতি, শুচ্+অ+তি=শোচতি, চোরি+শপ্+তিপ্=চোরে+অতি=চোরয়তি (চুরাদি)। এই 'ভব', 'শোচ' ও 'চোরয়'কে অঙ্গ বলে।

(খ)। শ্যন্, শ্নু, শ ও শ্না, এই কয়টি বিকরণ 'শিৎ', অতএব সার্বধাতুক (৮।৩৫); অপিচ ইহারা অপিৎ, কাজেই ইহারা 'ঙিৎ' বলিয়া গণ্য হয় (৮।৩৮)। অতএব শ্যন্, শ্নু, শ ও শ্না বিকরণ পরে থাকিলে গুণ হয় না (৮।৩৪)। দীব্যতি, সুনোতি, তুদতি, ক্রীণাতি।

## সার্বধাতুক কর্তৃবাচ্য (special tenses, active voice)

## ভ্বাদি, প্রথম গণ, First Conjugation

৪০। লট্, লোট্, লঙ্ ও লিঙের বিভক্তি (অর্থাৎ তিপ্, তস্ প্রভৃতি) পরে থাকিলে, ভ্বাদিগণীয় ধাতুর উত্তর শপ্ হয়, শ্ এবং

---

৩৮-৩৯। সার্বধাতুকমপিৎ (ঙিৎ)। তিঙ্ শিৎ সার্বধাতুকম্। ক্ঙিতি চ গুণবৃদ্ধী।

৪০। ভূ+তিপ্=ভূ+শপ্ (৮।৩৬)+তি=ভূ+অ+তি=ভো (৮।৩৩)+অ+তি=ভব+তি=ভবতি। 'সংহিতৈকপদে নিত্যা' (৭।১১ পা টী) এই বিধি আখ্যাতে, কৃতে, তদ্ধিতে সর্বত্র খাটে।

প্ ইৎ, অ থাকে ( ৮।৩৬ )। এই শপ্-বিকরণ পরে থাকায় ( ৮।৩৯ ) যথাসম্ভব গুণ ও আদেশাদি হইলে সবিকরণ ধাতুগুলি এইরূপ আকার প্রাপ্ত হয় :—

ভূ—ভব, বৃৎ—বর্ত, শুচ্—শোচ, বদ্—বদ, গম্—গচ্ছ ইত্যাদি। এই ভব, বর্ত, শোচ, বদ, গচ্ছ প্রভৃতিকে অঙ্গ বলে।

৪১। ভূ—to be, পরস্মৈপদী, ভূ সত্তায়াম্ ( অঙ্গ—'ভব' )।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| | লট্ বা বর্তমানা, Present Indicative | | |
| একবচন | ভবতি | ভবসি | ভবামি |
| দ্বিবচন | ভবতঃ | ভবথঃ | ভবাবঃ |
| বহুবচন | ভবন্তি | ভবথ | ভবামঃ |
| | লোট্ বা অনুজ্ঞা, Present Imperative | | |
| একবচন | ভবতু (-তাৎ) | ভব (-তাৎ) | ভবানি * |
| দ্বিবচন | ভবতাম্ | ভবতম্ | ভবাব |
| বহুবচন | ভবন্তু | ভবত | ভবাম |

যস্মাৎ প্রত্যয়বিধিস্তদাদি প্রত্যয়েঽঙ্গম্—'তদাদি' এই বিশেষণ-পদে বিসর্গ না থাকায় উহার অপেক্ষিত বিশেষ্য 'শব্দস্বরূপম্' বা 'শব্দরূপম্' উহ্য। যে প্রকৃতির ( ধাতু বা প্রাতিপদিকের ) উত্তর যে প্রত্যয বিহিত হয়, তদাদি শব্দ সেই প্রত্যযে অঙ্গ-সংজ্ঞক হয। ভূ ধাতুর উত্তর তিপ্, তস্ প্রভৃতি প্রত্যয হইবাব পর, শপ্ ( অ ) বিকরণ হইয়াছে, এই বিকরণের যোগে যে সমস্ত বিকার হয, সে সমস্ত ধরিয়া তিপ্ প্রভৃতি প্রত্যয়ে 'ভব' এইটি অঙ্গ হইল। যেখানে প্রকৃতি ও প্রত্যয়ের মধ্যে অন্য কিছু না থাকে, তথায প্রকৃতিটিই অঙ্গ, রাম+ভ্যাম্=রামাভ্যাম্, এখানে 'রাম' অঙ্গ।

৪১। ৮।১৬, ৩৬, ৩৩, সন্ধি, ৮।৩০, ১৮, ১৯, ২২, ২৭, ৩১, ২১ এই সূত্রগুলির যোগে ভূ ধাতুর পদ সাধিয়া লইবে। 'ভূ সত্তায়াম্' 'ডুলভষ্ প্রাপ্তৌ' প্রভৃতি ধাত্বর্থবোধক বাক্যগুলি প্রায়ই পাণিনীয় ধাতুপাঠ হইতে গৃহীত হইয়াছে, 'প্রথম পুরুষ', 'মধ্যম পুরুষ', 'উত্তম পুরুষ', 'একবচন', 'দ্বিবচন', 'বহুবচন' এই কথাগুলি সর্বত্র লিখিত হইবে না।

* ( উপসর্গাৎ ) আনি লোট্=উপসর্গস্থ ণত্ব-নিমিত্তের পরস্থিত লোটের 'আনি'র নকারের ণত্ব হয; প্রভবাণি, পরিভবাণি। দুরঃ ষত্ব-ণত্বয়োরুপসর্গত্বপ্রতিষেধো বক্তব্যঃ; দুঃস্থিতিঃ, দুর্ভবানি। অন্তঃ-শব্দস্যাঙ্কিবিধিণত্বেষূপসর্গত্বং বাচ্যম্, অন্তর্ধা, অন্তর্ধিঃ, অন্তর্ভবাণি। ভবতাৎ ( ভূ+তুপ্, ভূ+হি )—তুহ্যোস্তাতঙ্ আশিষ্যন্যতরস্যাম্।

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|

লঙ্ বা হ্যস্তনী, Imperfect

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবৎ | অভবঃ | অভবম্ |
| দ্বিবচন | অভবতাম্ | অভবতম্ | অভবাব |
| বহুবচন | অভবন্ | অভবত | অভবাম |

লিঙ্ বা প্রবর্তনা, Present Potential

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবেৎ | ভবেঃ | ভবেয়ম্ |
| দ্বিবচন | ভবেতাম্ | ভবেতম্ | ভবেব |
| বহুবচন | ভবেয়ুঃ | ভবেত | ভবেম |

৪২। বৈয়াকরণেরা বলেন, "ধাতুর অনেক অর্থ আছে; 'ভূ সত্তায়াম্' অর্থাৎ 'ভূ ধাতুর অর্থ সত্তা' প্রভৃতি অর্থনির্দেশ উপলক্ষণ মাত্র"। 'ভূতিকামঃ' পদে ভূ ধাতুব অর্থ 'ঐশ্বর্য' (ভূ+ভাববাচ্যে ক্তি=ভূতি—ঐশ্বর্য), 'পুত্রো ভবতি' এখানে ভূ ধাতুর অর্থ 'উৎপত্তি', 'বহবৈ ভবতো ভ্রাতৃব্যঃ'=অনেকেই ভূতিলিপ্সুর শত্রু, এখানে 'ভূ'='ভূতিলিপ্সা,' ভবতঃ=ভূ+শতৃ+ষষ্ঠীর একবচন—ভূতিলিপ্সুর—of an ambitious man.

(ক) উপসর্গের যোগে ধাতুর নানা অর্থ হয়। লোভাৎ ক্রোধঃ প্রভবতি উদ্ভবতি বা (জন্মে)। হিমবতো গঙ্গা প্রভবতি—হিমালয়ে গঙ্গা (প্রথম) প্রকাশিত হইতেছে। মল্লো মল্লায় প্রভবতি (সমর্থ)। গ্রামস্য প্রভবতি (কর্তৃত্ব করেন)। পবান্ পরাভবতি বা অভিভবতি (পরাজিত করেন)।

---

৪২। অনেকার্থাঃ ধাতবঃ। ইংরেজীতে বলে—'Many are the enemies of an ambitious man', কিন্তু সংস্কৃতে 'বহুঃ ভ্রাতৃব্যঃ' 'বহবঃ ভ্রাতৃব্যাঃ' উভয় রূপই শুদ্ধ। ভ্রাতৃব্য=শত্রু, enemy ৫।১৬ পা টী দেখ।

(ক) উপসর্গেণ ধাত্বর্থো বলাদন্যত্র নীয়তে। প্রহারাহার-সংহার-বিহার-পরিহারবৎ॥

(খ) উপসর্গযোগে অকর্মক ধাতুও সকর্মক হয়। অনুভবতি সুখম্, শত্রুম্ উপজীবতি, প্রতিষ্ঠতে গ্রামম্, ঐন্দ্র্যা গার্হপত্যম্ উপতিষ্ঠতে, অতিশেতে বৃষং বৃষতরঃ। অকর্মকা অপি ধাতবঃ সোপসর্গাঃ সকর্মকা ভবন্তি

ইদম্ এবং সম্ভবতি ( হইতে পারে )। সুখম্ অনুভবতি (feels). ধর্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে ॥

৪৩। লভ্, to gain, আত্মনেপদী। ডু লভষ্ প্রাপ্তৌ।

লট্ বা বর্তমানা, Present Indicative

| | | | |
|---|---|---|---|
| ( সঃ ) | লভতে | ( ত্বম্ ) লভসে | ( অহম্ ) লভে |
| ( তৌ ) | লভেতে | ( যুবাম্ ) লভেথে | ( আবাম্ ) লভাবহে |
| ( তে ) | লভন্তে | ( যূয়ম্ ) লভধ্বে | ( বয়ম্ ) লভামহে |

লোট্ বা অনুজ্ঞা, Present Imperative

| | | | |
|---|---|---|---|
| ( সঃ ) | লভতাম্ | ( ত্বম্ ) লভস্ব | ( অহম্ ) লভৈ |
| ( তৌ ) | লভেতাম্ | ( যুবাম্ ) লভেথাম্ | ( আবাম্ ) লভাবহৈ |
| ( তে ) | লভন্তাম্ | ( যূয়ম্ ) লভধ্বম্ | ( বয়ম্ ) লভামহৈ |

লঙ্ বা হ্যস্তনী, Imperfect

| | | | |
|---|---|---|---|
| ( সঃ ) | অলভত | ( ত্বম্ ) অলভথাঃ | ( অহম্ ) অলভে |
| ( তৌ ) | অলভেতাম্ | ( যুবাম্ ) অলভেথাম্ | ( আবাম্ ) অলভাবহি |
| ( তে ) | অলভন্ত | ( যূয়ম্ ) অলভধ্বম্ | ( বয়ম্ ) অলভামহি |

লিঙ্ বা প্রবর্তনা, Present Potential

| | | | |
|---|---|---|---|
| ( সঃ ) | লভেত | ( ত্বম্ ) লভেথাঃ | ( অহম্ ) লভেয় |
| ( তৌ ) | লভেয়াতাম্ | ( যুবাম্ ) লভেয়াথাম্ | ( আবাম্ ) লভেবহি |
| ( তে ) | লভেরন্ | ( যূয়ম্ ) লভেধ্বম্ | ( বয়ম্ ) লভেমহি |

৪৩। ৮।১৬, ১৮, ১৯, ২০, ২৭ ও ৩৬ সূত্র দেখ।

ধাতুটি লভ্ ; 'ডু', 'অ' ও 'ষ্' ইৎ। ধাতুপাঠে ব্যঞ্জনান্ত ধাতুর অন্ত্য ব্যঞ্জন স্বর-যুক্ত থাকে, যথা—এধ, বাধৃ, বদি, যতী (=এধ্, বাধ্, বন্দ্, যত্)। 'ডু লভ ষ্' ধাতুর ভকারের পরস্থিত অকার ইৎ, ঐ অ অনুদাত্ত-রূপে উচ্চারিত হইত এবং তদ্দ্বারা ইহাই বুঝান হইত যে, লভ্ ধাতুর উত্তর আত্মনেপদ হয়, 'অনুদাত্তঙিতঃ আত্মনেপদম্'। 'এধ বৃদ্ধৌ'—'এধ্ ধাতুর অন্তস্থিত অকার অনুদাত্ত এবং ইৎ, অতএব এধ্ ধাতুও আত্মনেপদী, এইরূপ সর্বত্র। "এধাদয়ঃ…অনুদাত্তেতঃ আত্মনেভাষাঃ" ধাতুপাঠে এইরূপ লিখা থাকে।

স্পর্ধ সঙ্ঘর্ষে ( স্পর্ধ্—to vie with, to rival ), বাধৃ ( বাধ্ ) লোড়নে ( পীড়নে )। যতী (—যৎ ) প্রযত্নে, কথ শ্লাঘায়াম্, শ্লাঘৃ কথনে, চেষ্ট ( চেষ্ট্ ) চেষ্টায়াম্, টু বেপৃ ( বেপ্ ) কম্পনে, ত্রপূষ্ ( ত্রপ্ ) লজ্জায়াম্, ক্ষমূষ্ ( ক্ষম্ ) সহনে, শিক্ষ বিদ্যোপাদানে, ভিক্ষ যাচ্ঞায়াম্, দীক্ষ উপনয়নে ব্রতাদেশে চ, ভাষ ( ভাষ্ ) ব্যক্তায়াং বাচি, গ্রসু ( গ্রস্ ) অদনে ( —ভক্ষণে ), গর্হ কুৎসায়াম্, কাশৃ দীপ্তৌ, গাহূ ( গাহ্ ) বিলোড়নে, স্যন্দূ প্রস্রবণে, ঘট চেষ্টায়াম্, ব্যথ ভয়সঞ্চলনয়োঃ, ঞিত্বরা সম্ভ্রমে, রমু ক্রীড়ায়াম্, আঙো রভ প্রারম্ভে ( আ-রভ্ —to begin ), দদ দানে প্রভৃতির রূপ লভ্ ধাতুর ন্যায়; ইহারা সকলেই **ব্যঞ্জনান্ত** এবং **আত্মনেপদী**। এই সকল ধাতুর অন্তে যুক্ত ইৎ স্বরগুলি ( অ, আ, ঈ, উ, ঊ, ঋ ) অনুদাত্ত, কাজেই ইহারা আত্মনেপদী। এইরূপ সর্বত্র।

---

## অনুশীলন ৪৭

(ক) কস্তৈঃ সহ স্পর্ধতে ? শ্রদ্ধাবান্ লভতে জ্ঞানম্। বার্ধকে ত্বাম্ অহং পুত্রম্ অলভে। নালভন্ত তদা শান্তিং ভীষ্মবাণ-প্রপীড়িতাঃ। প্রাতর্বৈ পশূন্ আলভন্তে ( বলি দেয় )। অনয়োর্বিশেষং ন উপলভে ( বুঝিতেছি না )। দেবাসুরা বা এষু লোকেষু সমযতন্ত ( সম্-যত্=যুদ্ধ করা )। ন বাধতে তথা স্কন্ধো যথা বাধতি বাধতে। আরভন্তে (begin) অল্পম্ এব অজ্ঞাঃ কামং ব্যগ্রাঃ ভবন্তি চ ( সন্ধি )। অন্য-সামর্থ্যাৎ কার্যং ন আরভেত। পুত্রং পরিরভতে (embraces) পিতা। যততে চ ততো ভূয়ঃ। মনুষ্যাণাং সহস্রেষু কশ্চিদ্ যততি ( পরস্মৈপদ আর্ষ ) সিদ্ধয়ে। বহুশঃ কত্থসে (boast) কর্ণ ( সম্বুদ্ধি ) কৌরবস্য সমীপতঃ। সদৃশং চেষ্টতে (acts) স্বস্যাঃ প্রকৃতের্জ্ঞানবান্ অপি ( সন্ধি )। যাম্ এব কুমারস্য অন্তে ( কাছে ) বাচম্ অভাষথাঃ। দেবি ক্ষমস্ব (pardon)। ন আজ্ঞাভঙ্গকরান্ রাজা ক্ষমতে স্বসুতান্ অপি ( সন্ধি )। কঃ ইদং কর্তুং ক্ষমেত (would be able to do it) ? দয়ধ্বম্ (be kind) ইতি নঃ আত্থ (you tell us)। যস্য দেবে পরা ভক্তিঃ যথা দেবে তথা গুরৌ। তস্য

| | | | |
|---|---|---|---|
| আত্মনেপদ | অক্রীণীত | অক্রীণীথাঃ | অক্রীণি |
| | অক্রীণাতাম্ | অক্রীণাথাম্ | অক্রীণীবহি |
| | অক্রীণত (৮।২৫) | অক্রীণীধ্বম্ | অক্রীণীমহি |

লিঙ্—( প. ) ক্রীণীয়াৎ। ( আ. ) ক্রীণীত। ( ৮।৮৯ ক খ )।

প্রীঞ্ তর্পণে ( প্রী = to please, to be pleased ) উ.।

বৃঙ্ সম্ভক্তৌ ( = সেবা করা বা মৈত্রী-করণ ) আ.।

---

## অনুশীলন ৭৩

(ক) ক্রীণাতি ধান্যং মাষেণ লোকঃ। প্রাচ্যাং বৈ দিশি দেবাঃ সোমং রাজানম্ অক্রীণন্। ক্রীণন্তি স্ম প্রাণমূল্যৈর্যশাংসি। মূর্খাণাং সহস্রৈরপি একং পণ্ডিতং ক্রীণীয়াৎ। বিক্রীণীতে বস্ত্রম্ আপণিকঃ ( বি-ক্রী = to sell, আত্মনে-পদী )। অহং পণ্যানি ক্রীত্বা অমায়য়া প্রতিবিক্রীণে। প্রীণাতি যঃ সুচরিতৈঃ পিতরং স পুত্রঃ। বৃণতে হি বিমৃশ্যকারিণং গুণলুব্ধাঃ স্বয়মেব সম্পদঃ। কশ্চিৎ মনস্বী প্রীণাতি ( finds delight ) বনবাসে। বিদ্বাংসম্ ঋত্বিজং বৃণীত।

(খ) তোমরা কয়টি হাতী কিনিয়াছ? আমি একটি কিনিয়াছি। তোমার দাদা দশখানি পুস্তক বিক্রয় করিয়াছেন। আমরা আম বেচি। আমি বর চাহি ( বৃ, আত্মনে. )। ছাত্রেরা সদাচরণ-দ্বারা গুরুদিগকে প্রীত করিয়াছে।

(গ) We sell books. How many books have you bought? We bought two cows in the market. Please buy a horse for me.

(ঘ) কারণ দেখাইয়া অশুদ্ধ পদগুলি শুদ্ধ কর :—বৃণুতে হি বিমৃশ্যকারিনং সম্পদঃ। যূয়ং পয়ো বিক্রীণীত? ইমে বণিজঃ লবণং ক্রীণন্তে। পিতরৌ প্রযত্নেন প্রীণীয়েৎ।

১১২। লট্ প্রভৃতি চতুর্লকারে ক্র্যাদিগণীয় পূ প্রভৃতি ধাতুর অন্তস্থিত দীর্ঘ স্বর হ্রস্ব হয়। পুনাতি পুনীতঃ পুনন্তি। ধুনাতি।

পূঞ্ পবনে ( to purify, উ. )। লূঞ্ ছেদনে ( to cut, উ. )। স্তৃঞ্ আচ্ছাদনে ( to cover, উ. )। কৄঞ্ হিংসায়াম্ ( উ. )। বৄঞ্ বরণে ( to select, উ. )। ধূঞ্ কম্পনে ( to shake, উ. )। শৄঞ হিংসায়াম্ ( প. )। দৄ বিদারণে ( to tear, to rend, প. )।

## অনুশীলন ৭৬

(ক) পুণ্যাশ্রমদর্শনেন আত্মানং পুনীমহে। আপঃ পুনন্তু মাম্। ঈশো মাং পুনাতু। ইন্দ্রস্য শরাসনজ্যাম্ অলুনাৎ রঘুঃ। শতায়ুষঃ পুত্রপৌত্রান্ বৃণীষ। কিং ত্বম্ অবৃণীথাঃ? ধুনাতি চম্পকবনানি ধুনোত্যশোকম্ ( বায়ুঃ )। বনাশ্রয়াঃ কস্য মৃগাঃ পরিগ্রহাঃ, শৃণাতি (kills) যস্তান্ প্রসভেন (by force) তস্য তে।

(খ) পুণ্ডরীকাক্ষ শ্রীবিষ্ণু আমাকে পবিত্র করুন। কাহারা এই বরাহটিকে মারিয়াছে ( শৄ )? বায়ু বৃক্ষের পত্রপুষ্পগুলি কাঁপাইয়াছিল।

(গ) May God purify my heart. The wind moves the mango-trees. He cut down the branches of the tree. O God! you purify sinful men when they remember you. The old spinster was told by Indra to choose a boon.

১১৩। লট্, লোট্, লঙ্ ও লিঙ্ এই চারি লকারে 'গ্রহ্' ও 'জ্ঞা' ধাতুর স্থানে যথাক্রমে 'গৃহ্' ও 'জা' হয়।

১১২। প্বাদীনাং হ্রস্বঃ ( শিতি )। শ্না বিকরণ শিৎ, উহার 'না' থাকে। প্বাদিগণে পূ, লূ প্রভৃতি আটটি ধাতু উল্লিখিত হইল, আরও অনেক ধাতু প্বাদিগণে পঠিত হইয়াছে।

১১৩। গ্রহি-জ্যা-বয়ি-ব্যধি-বষ্টি-বিচতি-বৃশ্চতি-পৃচ্ছতি-ভৃজ্জতীনাং ঙিতি চ ( কিতি চ সম্প্রসারণম্ )। জ্ঞা-জনো র্জা ( শিতি )।

১১৪। লোটের 'হি' পরে থাকিলে ব্যঞ্জনের পরস্থিত 'শ্না' বিকরণের স্থানে শানচ্ আদেশ হয়, শানচ্-এর 'আন' থাকে। গ্রহ্+হি=গৃহ্+আন+হি=গৃহাণ (৮।২২)। এইরূপ বন্ধ্+হি=বধান, অশ্+হি=অশান, পুষ্+হি=পুষাণ।

গ্রহ উপাদানে ( to take, উ. ); অঙ্গ 'গৃহ্না'।

লট্ ( প. )—গৃহ্নাতি গৃহ্নীতঃ গৃহ্নন্তি, গৃহ্নাসি গৃহ্নীথঃ গৃহ্নীথ, গৃহ্নামি গৃহ্নীবঃ গৃহ্নীমঃ। ( আ. )—গৃহ্নীতে গৃহ্নাতে গৃহ্নতে, গৃহ্নীষে গৃহ্নাথে গৃহ্নীধ্বে, গৃহ্নে গৃহ্নীবহে গৃহ্নীমহে। লোট্—গৃহাণ ত্বম্। লিঙ্ গৃহ্নীয়াৎ।

জ্ঞা অববোধনে ( to know, প. ); অঙ্গ 'জানা'। জানাতি জানীতঃ জানন্তি, জানাসি জানীথঃ জানীথ, জানামি জানীবঃ জানীমঃ ( লট্ )। জানীহি ত্বম্ ( লোট্ )। অজানাৎ ( লঙ্ )। জানীয়াৎ ( লিঙ্ )।

## অনুশীলন ৭৭

(ক) তস্মাদ্ উপাধ্যায়ঃ সর্বমেব ভৈক্ষম্ অগৃহ্নাৎ। জীর্ণানি বাসাংসি বিহায় নরঃ নবানি গৃহ্নাতি ( puts on )। গৃহাণ শস্ত্রং যদি সর্গঃ ( determination ) এষ তে। লুব্ধম্ অর্থেন গৃহ্নীয়াৎ। কিয়তা মূল্যেন এতৎ পুস্তকম্ অগৃহ্নাৎ ভবান্? জানামি ত্বাম্। কথম্ ইদম্ জানীয়াম্? 'পুরুষ এব ইদং সর্বম্' ইতি জানীত। যো ব্রহ্ম জানীতে সোঽমৃতত্বং গচ্ছতি। দিশো ন জানে ন লভে চ শর্ম ( =সুখম্ )। নাহং জানে তব মহিমানম্। অনুজানীহি (permit) মাং গৃহগমনায়। জানন্তি তে কিমপি, তান্ প্রতি নৈষ যত্নঃ। জানামি ধর্মং ন চ মে প্রবৃত্তিঃ।

১১৪। হলঃ শ্নঃ শানজ্ঝৌ। হলঃ=হল্+৫মী ১ব =ব্যঞ্জনাৎ, শ্নঃ='শ্না'+৬ষ্ঠী ১ব ='শ্না'র; শানচ্+হৌ=শানজ্ঝৌ (২।২১,২৪)। হৌ=হি+৭মী ১ব ='হি' পরে থাকিলে। উপসর্গ পূর্বে না থাকিলে 'জ্ঞা' আত্মনেপদীও হয়= অনুপসর্গাজ্জ্ঞঃ।

(খ) I took all the fruits from him. Take this cloth. I knew him to be a good man. He who knows Brahman is a Brāhmaṇa. Permit him to remain here.

(গ) লট্, লোট্, লঙ্ ও লিঙে গ্রহ্ ও পূ ধাতুর রূপ লিখ।

---

১১৫। লট্ প্রভৃতি চতুর্লকারে ক্র্যাদিগণীয় ধাতুর উপধা নকারের লোপ হয়। বন্ধ্—বধ্নাতি বধ্নীতঃ বধ্নন্তি; বধ্নীয়াৎ; অহম্ অবধ্নাম্।

বন্ধ বন্ধনে (প.)। মন্থ বিলোড়নে (to churn, প.)। গ্রন্থ সন্দর্ভে (to string together, to compose. প.)।

---

## অনুশীলন ৭৮

(ক) বধ্নামি বাহুমূলেঽহং ব্রতসূত্রমিদং তব। স একং শিষ্যম্ আরুণিং প্রেষয়ামাস, গচ্ছ কেদারখণ্ডং বধান ইতি। প্রতিবধ্নাতি (obstructs) হি শ্রেয়ঃ পূজ্যপূজাব্যতিক্রমঃ। গ্রথ্নামি * (compose) কাব্যশশিনং বিততার্থরশ্মিম্। বধ্নাতি বালা কেশপাশম্। মূঢ এব পাদে চূড়ামণিং বধ্নীয়াৎ। অঙ্গুলিষু অঙ্গুলিত্রাণানি অবধ্নাম্। মথ্নামি (kill) কৌরব-শতং সমরে। সুধাং

---

১১৫। অনিদিতাং হল উপধায়াঃ ক্ঙিতি (নস্য লোপঃ)=কিৎ বা ঙিৎ প্রত্যয় পরে থাকিলে ব্যঞ্জনান্ত অঙ্গের (হলঃ) উপধা নকারের লোপ হয়, ইদিৎ এর (অর্থাৎ যাহাদের 'ই' ইৎ হইয়াছে তাহাদের) হয় না। অনিদিৎ=ন ইদিৎ, নঞ্-সমাস; অনিদিতাম্=অনিদিৎ+৬ষ্ঠী ব ব; ইদিত্=ইৎ+ইৎ=ইকারেৎ। 'শ্না'- বিকরণ ঙিৎ (৮।৩৯)। বন্ধ্+তিপ্=বন্ধ্+শ্না+তিপ্=বধ্নাতি। ক্র্যাদিগণে কোনও ইদিৎ ধাতু নাই। স্রন্স্+ক্ত(কিৎ)=স্রস্ত (ন্-লোপ)। ইদিৎ—বন্দ্+কর্মণি বাচ্যে তে=বন্দ্যতে (বদি অভিবাদন-স্তুত্যোঃ), উপধা নকারের লোপ হইল না।

* গ্রথ্নাতি প্রভৃতিতে ণত্ব হয় না, গৃহ্ণাতি প্রভৃতিতে ণত্ব হয়। ণত্বের সূত্র উল্লেখ করিয়া এই পার্থক্যের কারণ বুঝাইয়া দাও।

ক্ষীরনিধিং মথাতি (দ্বিকর্মক)। কাচং মণিং কাঞ্চনমেকসূত্রে গ্রথ্নন্তি বালাঃ কিমুতাত্র চিত্রম্? অশেষবিৎ পাণিনিরেকসূত্রে শ্বানং যুবানং মঘবানমাহ॥

(খ) আমি আমার বাহুতে ডোর বন্ধন করিয়াছিলাম। ভীম একশত কৌরবকে বিনাশ করিয়াছিলেন। দেবতারা ও অসুরেরা সমুদ্র মন্থন করিয়াছিলেন।

---

১১৬। ক্ষুভ সঞ্চলনে (to shake, to be agitated, প.)। ক্লিশূ বিবাধনে (ক্লিশ্—to afflict, প.)। অশ ভোজনে (প.); অশ্—অশ্নাতি অশ্নীতঃ অশ্নন্তি। অশান ত্বম্। অশ্নীয়াৎ। পুষ পুষ্টৌ (to nourish, প.)। মুষ স্তেয়ে (to steal, প.)।

---

## অনুশীলন ৭৯

(ক) ইত্থম্ আরাধ্যমানোঽপি ক্লিশ্নাতি ভুবনত্রয়ম্, শাম্যেৎ প্রত্যপকারেণ নোপকারেণ দুর্জনঃ। তিষ্ঠতু দধি, অশান ত্বং শাকেন। তন্মনা ভূত্বা অশ্নীয়াৎ। দেবদত্তং শতং মুষ্ণাতি (robs, দ্বিকর্মক)। ঈশ্বর এব সর্বা ওষধীঃ পুষ্ণাতি (—সংবর্ধয়তি)। স পিতা সা চ জননী যৌ পুষ্ণীতঃ স্বপুত্রবৎ। ন অক্ষুভ্নাৎ রাক্ষসঃ।

(খ) আমি দধি দিয়া ভাত খাইয়াছিলাম। কাহাকেও ক্লেশ দিতে নাই। তাঁহারা সেই কুকুরটিকে স্বপুত্রবৎ পোষণ করিয়াছিলেন। এই নিদারুণ সংবাদ শুনিয়াও তিনি বিচলিত হইলেন না।

(গ) Give the resulting forms and construct a sentence with each :—অশ্+লোট্ হি; জ্ঞা+লট্ মস্; গ্রহ্+third person plural of

---

১১৬। ক্ষুভ্নাতি ক্ষুভ্নীতঃ ক্ষুভ্নন্তি, ক্ষুভান (হি) প্রভৃতিতে ণত্ব হয় না—ক্ষুভ্নাদিষু চ (ন ণত্বম্); তৃপ্নোতি, হরিনন্দন (সংজ্ঞা), নরীনৃত্যতে (নৃৎ+যঙ্+তে), আচার্যানী। অবিহিত-লক্ষণো ণত্বপ্রতিষেধঃ ক্ষুভ্নাদিষু দ্রষ্টব্যঃ।

লঙ্ and লিঙ্; বন্ধ্ and গ্রন্থ্+লঙ্, second person plural; বি-ক্রী+: imperative mood, second person plural.

(ঘ) Correct or justify :—সূপং ভূয়িষ্ঠম্ অশ্নীধ্বং নাত্ত মাংসং যথা পুরা। মন্থং ন বিক্রীণীয়াৎ।

---

## চুরাদি, ১০ম গণ, 10th Conjugation, স্বার্থ-ণিজন্ত, শপ্-বিকরণ।

১১৭। চুরাদিগণীয় ধাতুর উত্তর স্বার্থে ণিচ্ হয়; ণ্ ও চ্ ইৎ, 'ই' থাকে।

১১৮। ণিচ্ হইলে ধাতুর অন্ত্যস্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয় এবং ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয়। পৃ+ণিচ্=পার্+ই=পারি, ক্ষল্+ণিচ্=ক্ষালি; চুর্+ণিচ্=চোরি। শপ্ নিমিত্তে ইহাদের অন্ত্য ইকারের গুণ ও সন্ধিতে 'পারয়', 'ক্ষালয়', 'চোরয়' প্রভৃতি অকারান্ত অঙ্গ হয়, রূপ 'ভব' ও 'লভ' অঙ্গের ন্যায় (৮।৪৪)।

চুর স্তেয়ে, চুর্—steal (উ.); অঙ্গ 'চোরয়'।

লট্ (প.)—চোরয়তি চোরয়তঃ চোরয়ন্তি, চোরয়সি চোরয়থঃ চোরয়থ, চোরয়ামি চোরয়াবঃ চোরয়ামঃ। (আ.)—চোরয়তে চোরয়েতে চোরয়ন্তে। লোট্ (প.)—চোরয়তু, চোরয়, চোরয়াণি; (আ.)—চোরয়তাম্।

---

১১৭। চুরাদিভ্যো ণিচ্। ণিচশ্চ (আত্মনেপদং কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে)।

(ক) চুরাদিগণীয় ধাতুর মধ্যে চিত (চেতয়তে), মন্ত্র (মন্ত্রয়তে), অর্থ (অর্থয়তে) প্রভৃতি কয়েকটী আত্মনেপদী, অন্যান্য সমস্ত উভয়পদী। এই উভয়পদী ধাতুগুলি সাধারণত পরস্মৈপদে ব্যবহৃত হয়, এইজন্য অনেকে ইহাদিগকে পরস্মৈপদী বলিয়া নির্দেশ করিয়া 'আত্মনেপদ-সম্প্রাপ্তৌ পরস্মৈ কুত্রচিদ্ ভবেৎ। আত্মনেপদমিচ্ছন্তি পরস্মৈপদিনাং কচিৎ॥' এই কারিকানুসারে 'অহং তর্কয়ে' প্রভৃতি সমর্থন করেন।

১১৮। ণিৎ ও ঞিৎ প্রত্যয়ে অন্ত্যস্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়—(বৃদ্ধিঃ) অচো ঞ্ণিতি, অতঃ উপধায়াঃ। ণিচ্ প্রত্যয় কিৎ বা ঙিৎ নহে, এই জন্য ণিচ্ পরে থাকিলে উপধা লঘু স্বরের গুণ হয় (৮।৩২,৩৪); সার্বধাতুকার্ধধাতুকয়োঃ (ইগন্তস্য লঘূপধস্য চ গুণঃ), ক্ঙিতি চ গুণবৃদ্ধী।

লঙ্ ( প. )—অচোরয়ৎ ; ( আ. )—অচোরয়ত। লিঙ্ ( প. )—চোরয়েৎ ; ( আ. )—চোরয়েত।

১১৯। ণিচ্ পরে থাকিলে ধাতুর উপধা-ঋ-স্থানে ঈর্ হয়। কৎ+ণিচ্ =কীর্তি, লট্—কীর্তয়তি।

১২০। ণিচ্ হইলে ধাতুর অন্তস্থিত অকারের লোপ হয়, পরে আর গুণ-বৃদ্ধি হয় না। কথ+ণিচ্=কথি, স্পৃহ+ণিচ্=স্পৃহি, মৃগ+ণিচ্=মৃগি। লট্—কথয়তি, স্পৃহয়তি, মৃগয়তে।

কথ বাক্য-প্রবন্ধে ( to speak ), বর ঈপ্সায়াম্, স্পৃহ ঈপ্সায়াম্, গণ সংখ্যানে, রচ প্রতি-যত্নে, গবেষ মার্গণে, মৃগ অন্বেষণে ( আ. ), অর্থ উপযাচ্ঞায়াম্ ( আ. ) প্রভৃতি ধাতু অকারান্ত।

---

## অনুশীলন ৮০

(ক) উপায়ং চিন্তয়েৎ প্রাজ্ঞস্তথাপায়ঞ্চ চিন্তয়েৎ ( চিতি স্মৃত্যাম্, চিন্ত্ —to think )। শত্রুম্ অপীড়য়ৎ ( পীড্—to torment, to pain ) শরৈঃ। জলে মৎস্যা মৎস্যান্ ভক্ষয়ন্তি (eat)। বনবাসিন ঋষয়ঃ পাদ্যাদিভী রামলক্ষ্মণৌ অপূজয়ন্। ক্ষালয়ামি ( ক্ষল শৌচকর্মণি, to purify ) তব পাদ-পঙ্কজম্। ন তৎ সমাচরেদ্ ধীরো যৎ পরোঽস্য বিগর্হয়েৎ ( গর্হ বিনিন্দনে, বিকল্পে গর্হতি )। আঃ পাপ উৎপাটয়ামি তে মূর্ধানম্ ( উৎ-পট্—to pull up by the roots )। পূজয়েদ্ অশনং নিত্যম্। কৃষীবলা বৃষ্টিং প্রার্থয়ন্তে ( অর্থ উপযাচ্ঞায়াম্, অদন্ত আত্মনেপদী )। দিবং যদি প্রার্থয়সে বৃথা শ্রমঃ, পিতুঃ প্রদেশাস্তব দেবভূময়ঃ। এতাবদেব মৃগয়ে। বালৈঃ সহ ন মন্ত্রয়েত ( মন্ত্রি

১১৯। (ক) ( ঋত ইদ্ধাতোঃ ) উপধায়াশ্চ। উরণ্ রপরঃ।

(খ) ( র্বোরুপধায়া দীর্ঘ ইকঃ, হলি চ ), উপধায়াঞ্চ=ধাতুর উপধাভূত রেফ-বকারের পর হল্ থাকিলে, ঐ রেফ-বকারের পূর্ববর্তী ইক্-এর দীর্ঘ হয়।

১২০। আর্ধধাতুকে, অতো লোপঃ। অল্লোপস্য স্থানিবদ্ভাবাৎ ন বৃদ্ধিঃ।

গুপ্তপরিভাষণে, মন্ত্র্—to hold consultation, আ.)। কিং মন্ত্রয়েথে যুবাম্? নাহং কুৎসয়েত (কুৎস অবক্ষেপণে, কুৎস—to condemn, to find fault with, আ.)। তান্ সহস্রং দণ্ডয়েৎ (fine, দ্বিকর্মক)। সান্ত্বয়তি শোকার্তং দয়ালুঃ। চর্চয়তি বেদান্ ব্রহ্মচারী। তৃণবদ্ ভাবয়তি দ্বিষশ্চ সর্বান্।

(খ) আমি সর্বদাই ইহা চিন্তা করি। অতিথিকে আসনাদি দিয়া পূজা করিবে। কৃষকেরা বৃষ্টি কামনা করে। মাছে মাছ খায়। মন্ত্রী কহিতেছেন। পিতা পুত্রকে তাড়না করিতেছেন। ঝি বাসন ধুইতেছে। বাছারা, তোমরা কি চাও?

(গ) He pulled up the mango tree by roots. We should worship God every day. Every body wants happiness. The king held a consultation with his ministers. The judge fined him five hundred rupees. Thus thought the fighters. Hear, gentlemen, what I say. Who steals my purse steals trash. Rāmacandra stole the hearts of the men of *Ayodhyā*.

(ঘ) Construct sentences with অর্চয়িষ্যামঃ, আকর্ণ্য, অচিন্তয়ৎ, প্রার্থয়সে, স্পৃহয়তি, ভাবয়তি, লালয়েৎ।

(ঙ) Write a short note on the use of the *vikaraṇas* (শপ্ &c) in the ten conjugations with illustrative examples.

# নবম অধ্যায়

## আখ্যাত বা তিঙন্ত-প্রক্রিয়া

### আর্ধধাতুক

১। অষ্টম অধ্যায়ে সার্বধাতুক তিঙ্ বিভক্তিতে ( অর্থাৎ লট্, লোট্, লঙ্, লিঙে ) কর্তৃবাচ্যে দশগণীয় ধাতুর রূপ ও তৎসাধন-প্রণালী প্রদর্শিত হইয়াছে। এই অধ্যায়ে **লিট্, লুট্, লৃট্, আশীর্লিঙ্, লুঙ্** ও **লৃঙ্** এই ছয় আর্ধধাতুক তিঙ্ বিভক্তিতে কর্তৃবাচ্যে ধাতুর রূপ প্রদর্শিত হইবে।

২। আর্ধধাতুক তিঙ্ বিভক্তিতে গণভেদে ধাতুর রূপের ভেদ হয় না।

৩। আর্ধধাতুকে একারান্ত, ঐকারান্ত ও ওকারান্ত ধাতু আকারান্ত হয়। গৈ+স্যতি=গাস্যতি, ধে+তা ( লুট্ )=ধাতা, দো+তা=দাতা। গৈ+( লিট্ ) ণপ্=জগৌ, ধে+( লিট্ ) ণপ্=দধৌ, দো+( লিট্ ) ণপ্=দদৌ। ঘ্রৈ—ঘ্রাতুম্, ঘ্রাতব্যম্ ( কৃৎ )।

৪। বলাদি ( =যকার-ভিন্ন-ব্যঞ্জনাদি ) আর্ধধাতুক প্রত্যয়ের পূর্বে ধাতুর পর **ইট্** হয়। ট্ ইৎ, ই থাকে। ঐ 'ই' উক্ত আর্ধধাতুকেরই আদ্যাবয়বরূপে গণ্য হয়। গম্+স্যতি=গম্+ইষ্যতি ( ষত্ব )=গমিষ্যতি; পৎ+সন্+তিপ্=পিপতিষতি, যত্+তব্য=যতিতব্য।

**বলাদি** আর্ধধাতুক এইগুলি :—

(১) লিটের থ, ব, ম, সে, ধ্বে, বহে ও মহে। বভূবিথ।

১। তিঙ্ শিৎ সার্বধাতুকম্। আর্ধধাতুকং শেষঃ লিট্ চ, লিঙ্ আশিষি। মূলে লৃট্, লৃঙ্, লুট্ ও লুঙ্কেও আর্ধধাতুক বলা হইয়াছে, কেন না স্যতাসী লৃ-লুটোঃ' এবং 'চ্লি লুঙি', 'চ্লেঃ সিচ্' প্রভৃতি সূত্রে বিহিত 'স্য', 'তাসি' ও 'সিচ্' প্রভৃতি আর্ধধাতুক।

৩। আদেচ উপদেশেঽশিতি। এজন্ত ( এচ্+অন্ত ) ধাতু আকারান্ত হয়, শিৎ প্রত্যয়ে হয় না। এচ্=এ, ও, ঐ ঔ=সন্ধ্যক্ষর।

৪। আর্ধধাতুকস্যেড্ বলাদেঃ। আদ্যন্তৌ টকিতৌ।

৪ (১-৫)। লিটস্থ-ব-ম-সে-ধ্বানাং স্য-সীযুট্-তাস্-সিচাং সনঃ।
তৃ-তুং-ত্বা-তব্য-নিষ্ঠানাং বলাদেরিড্ বিধীয়তে ॥

(২) লুট্, লৃট্ ও লৃঙের সমস্ত বিভক্তি। ভবিতা ( লুট্ ), ভবিষ্যতি ( লৃট্ ), অভবিষ্যৎ ( লৃঙ্ )। লুটের প্রত্যেক বিভক্তির আদিতে 'তা' এবং লৃটের ও লৃঙের প্রত্যেক বিভক্তির আদিতে 'স্য' আছে।

(৩) আশীর্লিঙের আত্মনেপদের সমস্ত বিভক্তি। উহাদের প্রত্যেকের আদিতে 'সী' আছে। লবিষীষ্ট।

(৪) লুঙে বিহিত স্ ( সিচ্ )। অরোদিষম্।

(৫) সন্, তৃ, তুম্, ত্বা, তব্য, ক্ত ও ক্তবতু। জিগমিষতি, রক্ষিতৃ।

৫। কতকগুলি ধাতুর উত্তর ইট্ হয় না, উহাদিগকে **অনিট্** ধাতু বলে। কতকগুলি ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়, উহাদিগকে **বেট্** ধাতু বলে। যাহাদের উত্তর ইট্ হয়, উহাদিগকে **সেট্** ধাতু বলে।

## অনিট্ ধাতু

৬। স্বরান্ত একস্বর-বিশিষ্ট সমস্ত ধাতু **অনিট্**, কেবল উকারান্ত, ঋকারান্ত এবং শ্রি, শ্বি; ডী, শী; ক্ষু, ক্ষ্ণু, স্নু, যু ( অদাদি ), রু, স্নু; বৃ **সেট্**।

---

৪ (২)। স্য-তাসী লৃ-লুটোঃ।

৬। উদৃদন্তৈর্যৌতি-রু-ক্ষ্ণু-শী-স্নু-নু-ক্ষু-শ্বি-ডীঙ্-শ্রিভিঃ।
বৃঙ্-বৃঞ্ভ্যাং চ বিনৈকাচোঽজন্তেষু নিহতাঃ স্মৃতাঃ॥
শক্-পচ্-মুচি রিচ্-বচ্-বিচ্-সিচ-প্রচ্ছি-ত্যজ-নিজির্-ভজঃ।
ভঞ্জ্-ভুজ-ভ্রস্জ্-মস্জি-যজ্-যুজ্-রুজ-রঞ্জ্-বিজির্-স্বঞ্জি-সঞ্জ্-সৃজঃ॥
অদ-ক্ষুদ-খিদ-ছিদ-তুদি-নুদঃ পদ্য-ভিদ-বিদ্যতি-র্বিনদ।
শদ্-সদী-স্বিদ্যতি-স্কন্দি-হদী-ক্রুধ্-ক্ষুধি-বুধ্যতী।
বন্ধির্যুধি-রুধী রাধি-ব্যধ্-শুধঃ সাধি-সিধ্যতী।
মন্যহন্নাপ্-ক্ষিপ্-ছুপি-তপ্-তিপস্তৃপ্যতি-দৃপ্যতী॥
লিপ্-লুপ্-বপ্-শপ্-স্বপ্-সৃপি-যভ্-রভ্-লভ্-গম্-নম্-যমো রমিঃ।
ক্রুশির্দংশি-দিশী দৃশ্-মৃশ্-রিশ্-রুশ্-লিশ্-বিশ্-স্পৃশঃ কৃষিঃ
ত্বিষ-তুষ্-দ্বিষ্-দুষ্-পুষ্য-পিষ-বিষ-শিষ্-শুষ্-শ্লিষ্যতয়ো ঘসিঃ।
বসতির্দহ্-দিহি-দুহো নহ-মিহ-রুহ-লিহ্-বহিস্তথা।
অনুদাত্তা হলন্তেষু ধাতবো দ্ব্যধিকং শতম্।

ব্যঞ্জনান্ত অনিট্ ধাতু :—শক্ ; পচ্, মুচ্, রিচ্, বচ্, বিচ্, সিচ্; প্রচ্ছ্; ত্যজ্, নিজ্, ভজ্, ভন্‌জ্, ভুজ্, ভ্রস্‌জ্, মস্‌জ্, যজ্, যুজ্, রুজ্, রন্‌জ্, বিজ্ ( বিজির্ ), স্বন্‌জ্, সন্‌জ্, সৃজ্ ; অদ্, ক্ষুদ্, খিদ্, ছিদ্, তুদ্, নুদ্, পদ্ ( দিবাদি ), ভিদ্, বিদ্ ( দিবাদি ), বিদ ( রুধাদি ), শদ্, সদ্, স্বিদ্ ( দিবাদি ), স্কন্দ্, হদ্ ; ক্রুধ্, ক্ষুধ্, বুধ্ ( দিবাদি ), বন্ধ্, যুধ্, রাধ্, রুধ্, ব্যধ্, শুধ্, সাধ্, সিধ্ ( দিবাদি ); মন্ ( দিবাদি ); হন্ ; আপ্, ক্ষিপ্, ছুপ্, তপ্, তিপ্, লিপ্, লুপ্, বপ্, শপ্, স্বপ্, সৃপ্ ; যভ্, রভ্, লভ্ ; গম্, নম্, যম্, রম্, ক্রম্ ( আত্মনেপদী ); ক্রুশ্, দন্‌শ্, দিশ্, দৃশ্, মৃশ্, রিশ্, রুশ্, লিশ্, বিশ্, স্পৃশ্ ; কৃষ্, ত্বিষ্, তুষ্, দ্বিষ্, দুষ্, পুষ্ ( দিবাদি ), পিষ্, বিষ্, শিষ্, শুষ্, শ্লিষ্ ( দিবাদি ) ; ঘস্, বস্ ( ভ্বাদি ) ; দহ্, দিহ্, দুহ্, নহ্, মিহ্, রুহ্, লিহ্, বহ্।

## বেট্ ধাতু

৭। (ক) ধূ, সূ ( সূতে, সূয়তে ), স্বৃ ;

(খ) তন্‌চ্ ( তনক্তি ), ব্রশ্চ্ ; অন্‌জ্, মৃজ্ ; ক্লিদ্, স্যন্দ্ ; সিধ্ ( ষিধু শাস্ত্রে মাঙ্গল্যে চ, সেধতি ) ; কৃপ্, গুপ্, ত্রপ্ ; ক্ষম্ ; অশ্ ( অশ্নুতে ), ক্লিশ্ ; অক্ষ্, তক্ষ্ (to cut), ত্বক্ষ্ ; গাহ্, গুহ্, গ্রহ্, তৃহ্, তৃন্‌হ্, মাহ্, বৃহ্, স্তৃহ্ ;

(গ) তৃপ্, দৃপ্, দ্রুহ্, নশ্, মুহ্, বধ্, স্নিহ্, স্নুহ্।

এই সকল ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়।

---

নিহতাঃ = অনুদাত্তাঃ = অনিটঃ। একাচ উপদেশেঽনুদাত্তাৎ ( নেট্ )।

'বি দ্ লাভে ( তু. উ. )' ভাষ্য, চান্দ্র, কাতন্ত্র ও মুগ্ধবোধের মতে অনিট্, ব্যাঘ্রভূতির মতে সেট্।

৭ ক-খ। স্বরতি-সূতি-সূয়তি-ধূঞূদিতো বা। সূতি = অদাদিগণীয় সূ ধাতু ; সূয়তি = দিবাদিগণীয় সূ ধাতু ; ধূঞ্ কম্পনে ( স্বাদি, ক্র্যাদি ) ; উদিৎ = যে সকল ধাতুর উ ইৎ, যথা—তঞ্চূ সঙ্কোচনে ( রু. প. ), ও ব্রশ্চূ ছেদনে ( তু. প. ), অঞ্জূ ব্যক্তি-ম্রক্ষণ-কান্তি-গতিষু ( রু. প. ), মৃজূ শুদ্ধৌ ( অ. প. ) ইত্যাদি।

৭ গ। রধাদিভ্যশ্চ। রধির্নশিস্তৃপি-দৃপৌ দ্রুহি-মুহি-স্নুহি-স্নিহঃ ( = রধাদয়ঃ )।

(ঘ) ইষ্, সহ্, লুভ্, রুষ্ ও রিষ্ এই পাঁচটি ধাতুর পরস্থিত তকারাদি আর্ধধাতুকের বিকল্পে ইট্ হয়।

## সেট্ ধাতু

৮। অনিট্ ও বেট্ ধাতু ভিন্ন অন্য সমস্ত ধাতু সেট্।

## লৃট্, লুট্ ও লৃঙ্

### ৯। ভূ ধাতু ( সেট্ )

লৃট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | ভবিষ্যতি | ভবিষ্যসি | ভবিষ্যামি |
| দ্বিবচন | ভবিষ্যতঃ | ভবিষ্যথঃ | ভবিষ্যাবঃ |
| বহুবচন | ভবিষ্যন্তি | ভবিষ্যথ | ভবিষ্যামঃ |

লুট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবিতা | ভবিতাসি | ভবিতাস্মি |
| দ্বিবচন | ভবিতারৌ | ভবিতাস্থঃ | ভবিতাস্বঃ |
| বহুবচন | ভবিতারঃ | ভবিতাস্থ | ভবিতাস্মঃ |

লৃঙ্ (৮।২৭)

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবিষ্যৎ | অভবিষ্যঃ | অভবিষ্যম্ |
| দ্বিবচন | অভবিষ্যতাম্ | অভবিষ্যতম্ | অভবিষ্যাব |
| বহুবচন | অভবিষ্যন্ | অভবিষ্যত | অভবিষ্যাম |

লৃট্, লুট্ ও লৃঙে পঠ্, বদ্ ও চল্ প্রভৃতির রূপ এইপ্রকার। পঠিষ্যতি; পঠিতা; অপঠিষ্যৎ ( 'ভবি' স্থলে 'পঠি', 'বদি', 'চলি' প্রভৃতি )।

---

৭ ঘ। তীষ-সহ-লুভ-রুষ-রিষঃ।

৯। লৃট্, লুট্ ও লৃঙ্ পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়, কেন না, এই সকল প্রত্যয় কিৎ বা ঙিৎ নহে। গুণিন্যন্ত্যস্য ধাতূনাম্ উপান্তস্য লঘোর্গুণঃ (৮।৩৩-৩৪ দেখ।)

চিত্—চেতিষ্যতি ; চেতিতা ; অচেতিষ্যৎ। শুচ্—শোচিষ্যতি।

শী ( সেট্ )

লৃট্

| | প্রথম পুরুষ | মধ্যম পুরুষ | উত্তম পুরুষ |
|---|---|---|---|
| একবচন | শয়িষ্যতে | শয়িষ্যসে | শয়িষ্যে |
| দ্বিবচন | শয়িষ্যেতে | শয়িষ্যেথে | শয়িষ্যাবহে |
| বহুবচন | শয়িষ্যন্তে | শয়িষ্যধ্বে | শয়িষ্যামহে |

লুট্

| | | | |
|---|---|---|---|
| একবচন | শয়িতা | শয়িতাসে | শয়িতাহে |
| দ্বিবচন | শয়িতারৌ | শয়িতাসাথে | শয়িতাস্বহে |
| বহুবচন | শয়িতারঃ | শয়িতাধ্বে | শয়িতাস্মহে |

লৃঙ্

| | | | |
|---|---|---|---|
| একবচন | অশয়িষ্যত | অশয়িষ্যথাঃ | অশয়িষ্যে |
| দ্বিবচন | অশয়িষ্যেতাম্ | অশয়িষ্যেথাম্ | অশয়িষ্যাবহি |
| বহুবচন | অশয়িষ্যন্ত | অশয়িষ্যধ্বম্ | অশয়িষ্যামহি |

আত্মনেপদী সেট্ 'সেব্' প্রভৃতি এইরূপ। সেবিষ্যতে ( 'শয়ি' স্থানে 'সেবি' )।

দ্যুত্—দ্যোতিষ্যতে ; দ্যোতিতা ; অদ্যোতিষ্যত। ঈক্ষ্—ঈক্ষিষ্যতে ; ঈক্ষিতা ; ঐক্ষিষ্যত। ( ৮।২৮ )

১০। গ্রহ্ ধাতুর উত্তর বিহিত ইটের দীর্ঘ ( ঈ ) হয়, কিন্তু লিটে হয় না। গ্রহীষ্যতি, গ্রহীষ্যতে ; গ্রহীতা ( প., আ. ) ; অগ্রহীষ্যৎ, অগ্রহীষ্যত। লিটে —জগ্রহিথ।

---

১০। গ্রহোঽলিটি দীর্ঘঃ ( ইটঃ )। গ্রহ্ + তব্য = গ্রহীতব্য, গ্রহ্ + তুম্ = গ্রহীতুম্। কৃৎ-প্রত্যয়েও এই সূত্রের কার্য হয়।

১১। বৃ ধাতুর ও দীর্ঘ-ঋকারান্ত ধাতুর উত্তরস্থ ইটের বিকল্পে দীর্ঘ হয়, কিন্তু লিটে, আশীর্লিঙে ও লুঙের পরস্মৈপদে সিচে হয় না।

বৃ—বরিষ্যতি, বরিষ্যতে, বরীষ্যতি, বরীষ্যতে।

তৄ—তরীষ্যতি, তরিষ্যতি ; তরীতা, তরিতা।

১২। লৃট্, লুট্ ও লৃঙে ইট্ পরে থাকিলে দরিদ্রা ধাতুর অন্ত্য আকারের লোপ হয়। দরিদ্রিষ্যতি ; দরিদ্রিতা ; অদরিদ্রিষ্যৎ।

---

## অনুশীলন ৮১

(ক) অনেন সদৃশো লোকে ন ভূতো ন ভবিষ্যতি। সুবৃষ্টিশ্চেদ্ অভবিষ্যৎ সুভিক্ষম্ অভবিষ্যৎ। শয়িষ্যসে হতো ভূমৌ যথা পূর্বং খরস্তথা। সেবিষ্যন্তে নয়নসুভগং খে ভবন্তং বলাকাঃ। সহিষ্যে শতম্ আগাংসি। রামঃ শ্বো রাজা ভবিতা। মোদিষ্যে কস্য সৌখ্যেঽহম্, কো মে মোদিষ্যতে সুখে। সহায়স্তে ভবিষ্যামি দুর্গেষু বিষমেষু চ। মারয়িষ্যামি বৈদেহীম্ খাদয়িষ্যামি রাক্ষসৈঃ।

(খ) আজ বৃষ্টি হইবে। যদি বৃষ্টি না হয়, দুর্ভিক্ষ হইবে। তোমরা কি পড়িবে? তোমরা আমাদের সহায় হইবে। এই সংবাদ শুনিয়া তোমার মাতাপিতা আনন্দিত হইবেন।

(গ) সেব্, শুচ্ ও তৄ ধাতুর লৃটের এবং শী ও ঈক্ষ্ ধাতুর লুটের রূপ লিখ।

---

১৩। দা—দাস্যতি, দাস্যতে ; দাতা ; অদাস্যৎ, অদাস্যত।
নী—নেষ্যতি, নেষ্যতে ; নেতা ; অনেষ্যৎ, অনেষ্যত
শ্রু—শ্রোষ্যতি ; শ্রোতা ; অশ্রোষ্যৎ।

১১। (গ্রহোঽলিটি দীর্ঘঃ), বৄতো বা, ন লিঙি, সিচি চ পরস্মৈপদে।

১২। দরিদ্রাতেরার্ধধাতুকে বিবক্ষিতে আলোপো বাচ্যঃ। ৯।২৫ দেখ।

১৪। শক—শক্ষ্যতি ( ষত্ব )। বচ্—বক্ষ্যতি ; বক্তা ; অবক্ষ্যৎ।
প্রচ্ছ্—প্রক্ষ্যতি ; প্রষ্টা ; অপ্রক্ষ্যৎ। ত্যজ্—ত্যক্ষ্যতি ; ত্যক্তা ; অত্যক্ষ্যৎ।

১৫। দৃশ্—দ্রক্ষ্যতি ; দ্রষ্টা ; অদ্রক্ষ্যৎ।
সৃজ্—স্রক্ষ্যতি ; স্রষ্টা ; অস্রক্ষ্যৎ।

স্পৃশ্—স্প্রক্ষ্যতি, স্পর্ক্ষ্যতি ; স্প্রষ্টা, স্পর্ষ্টা। মৃশ্—স্পৃশ্বৎ।
কৃষ্—ক্রক্ষ্যতি, কর্ক্ষ্যতি। সৃপ্—স্রপ্তা, সর্প্তা ; স্রপ্স্যতি, সর্প্স্যতি।

১৬। মন্—মংস্যতে ; মন্তা ; অমংস্যত।
লভ্—লপ্স্যতে ; লব্ধা ( ৮।৫৮ খ ) ; অলপ্স্যত।

১৭। আর্ধধাতুক স্ পরে থাকিলে স্-স্থানে ত্ হয়।
বস্—বৎস্যতি ; বস্তা ; অবৎস্যৎ। ঘস্ অদনে—ঘৎস্যতি।

১৮। বহ্—বক্ষ্যতি, বক্ষ্যতে ; বোঢ়া বোঢ়ারৌ বোঢ়ারঃ ; অবক্ষ্যৎ, অবক্ষ্যত।
দহ্—ধক্ষ্যতি ধক্ষ্যতঃ ধক্ষ্যন্তি ; দগ্ধা ; অধক্ষ্যৎ।

---

১৪। চোঃ কুঃ ( ঝলি পদান্তে চ, ৮।৭০ ), খরি চ ( ২।২৮ ), ব্রশ্চ-ভ্রস্জ-সৃজ-মৃজ-যজ-রাজ-ভ্রাজচ্ছশাং ষঃ ( ঝলি পদান্তে চ )। ৮।৬১ক দেখ।

১৫। অকিৎ ঝলাদি প্রত্যয় পরে থাকিলে সৃজ্ ও দৃশ্ ধাতুর স্বরের পর অ ( অম্ ) হয়। অকিৎ ঝলাদি প্রত্যয়ে ঋকারোপধ অনুদাত্ত ধাতুর ( অর্থাৎ তৃপ্, দৃপ্, মৃশ্, সৃপ্, স্পৃশ্, কৃষ্ এই ছয়টির ) স্বরের পর বিকল্পে 'অ' হয়। সৃজি-দৃশোঃ ঝলি অম্ অকিতি ( সন্ধি ), অনুদাত্তস্য চ ঋদুপধস্য অন্যতরস্যাম্ ( সন্ধি )। অনিট্-কারিকা ( ৯৬ পা. টী ) দেখ। কিৎ প্রত্যয়ে—সৃষ্ট, দৃষ্ট, তৃপ্ত, দৃপ্ত ( ক্ত-প্রত্যয় )।

১৭। সঃ স্যার্ধধাতুকে ( তঃ )। স্যার্ধধাতুকে = সি + আর্ধধাতুকে = আর্ধধাতুক স্ পরে থাকিলে ; সি = স্ + ৭মী ১ব. ; সঃ = স্ + ৬ষ্ঠী ১ব।

১৮। হো ঢঃ, সঢোঃ কঃ সি ( ৮।৫৮ক- ০খ ; ৮।৫৭খ )। একাচো বশো ভষ্ ঝষন্তস্য স্ধ্বোঃ ( ৮।৫৯গ )।

ঝল্ পরে থাকিলে বা পদান্তে হ্-স্থানে ঢ্ হয়, কিন্তু ধাতু দকারাদি হইলে ঘ্ হয় ; দ্রুহ্, মুহ্, স্নুহ্ ও স্নিহ্, এই চারিটির ঢ্ বা ঘ্ হয় ; নহ্ ধাতুর ধ্ হয়। [ ঝলি পদান্তে চ ] হো ঢঃ,

সহ্—সহিষ্যতে সহিষ্যেতে সহিষ্যন্তে ; সহিতা, সোঢ়া ( ৯।৭ ) ; অসহিষ্যত ।

বুধ্—( ভ্বাদি ) বোধিতা ; বোধিষ্যতি, বোধিষ্যতে । ( দিবাদি ) বোদ্ধা ; ভোৎস্যতে ( ৯।৬ ) ।

## অনুশীলন ৮২

(ক) তাত কস্মৈ মাং দাস্যসি ? মৃত্যবে ত্বা দদামি । যক্ষ্যে ( যজ্+স্যে ) দাস্যামি মোদিষ্যে । ক্রুধ্যন্ কুলং ধক্ষ্যতি বিপ্র-বহ্নিঃ । ব্রহ্মচর্যং ভগবতি বৎস্যামি । ভয়াদ্ রণাদ উপরতং মংস্যন্তে ত্বাং মহারথাঃ । ন যোৎস্যে ( যুধ্ ) ইতি গোবিন্দমুক্ত্বা তূষ্ণীং বভূব হ । জপ স্যামহে বিত্তম । ব্রাহ্মণয়োর্বদতোর্বাচং শ্রোষ্যামি । আচার্যস্তে ধর্মং বক্তা । অহং তে তৎ বক্ষ্যামি । যদ্যহম্ ইমান্ অবেদিষ্যম্, কথং তে ন অবক্ষ্যম্ ? ন চ পাদৌ ন চোচ্ছিষ্টং স্প্রক্ষ্যসি ত্বং কথঞ্চন । যাবৎ স্থাস্যন্তি গিরয়ঃ সরিতশ্চ মহীতলে । তাবদ রামায়ণকথা লোকেষু প্রচরিষ্যতি ॥ সুখং স্বপ্স্যন্তি রক্ষাংসি ভ্রমিষ্যন্তি চ নির্ভয়ম । প্রণংস্যতি ( প্র-নম্ ) সুরেন্দ্রঃ ত্বাম্ । যুধ্যস্ব, জেতাসি ( জি+লুট্ ) রণে সপত্নান্ । ইহৈব দেহং ত্যক্ষ্যামি ন হি জীবিতুমুৎসহে ।

(খ) আমি তোমাকে সব বলিব । আমরা তাহাদিগকে প্রণাম করিব । তুমি আমাকে কি দিবে ? আমরা তাহাদিগকে ছুঁইব না । তোমরা প্রচুর ধন পাইবে ( লভ্ ) । আজ শকুন্তলা যাইবে ।

---

দাদের্ধাতোর্ঘঃ, বা দ্রুহ-মুহ-স্নুহ-স্নিহাম্, নাহো ধঃ । দহ্+লুট্ তা=দঘ্+তা=দঘ্+ধা ( ৮।৫৮খ ) =দগ্ধা ( ২।৪২ ) । দ্রুহ্+তা=দ্রোগ্ধা, দ্রোঢা ।

বহ্+লুট্ তা=বঢ্+তা=বঢ্+ধা ( ৮।৫৮খ )=বঢ্+ঢা ( ৮।৫৭ক )=ব+ঢা ( ৮।৫৮গ ) =( ঢ্-লোপ হইলে সহ্ ও বহ্ ধাতুর অবর্ণের ও হয় ) বোঢ়া । ( ঢ্লোপে পূর্বস্য দীর্ঘোঽণঃ ), সহি-বহোরোদবর্ণস্য ॥

(গ) Listen, Hanuman, I will tell you. Where will you live? I shall not fight. When shall we see you again? These rivers will flow towards the east.

(ঘ) কারণ-প্রদর্শনপূর্বক শুদ্ধ কর :—

নাহং যোধিষ্যামি। নিবসিষ্যসি ত্বং কুত্র? যূয়ং বাণিজ্যেন বহু বিত্তং লপ্স্যথ। রক্ষাংসি সুখেন স্বপিষ্যন্তি। ইমান্ জিত্বা গাঃ নয়িষ্যামি। অত্র শেষ্যন্তি অতিথয়ঃ।

১৯। গম্—গমিষ্যতি; গন্তা; অগমিষ্যৎ।

২০। ঋকারান্ত ধাতুর ও হন্ ধাতুর পরস্থিত স্যাদি ( স্য+আদি ) বিভক্তির ( অর্থাৎ লৃট্ ও লৃঙ্-এর ) ইট্ হয়।

কৃ—করিষ্যতি; কর্তা; অকরিষ্যৎ। হন্—হনিষ্যতি; হন্তা; অহনিষ্যৎ।

মৃ—মরিষ্যতি; মর্তা; অমরিষ্যৎ।

সূ ( বেট্ )—সবিষ্যতে, সোষ্যতে; সোতা, সবিতা; অসবিষ্যত, অসোষ্যত।

তৃপ্ ( বেট্ )—তর্পিষ্যতি, তর্প্স্যতি, ত্রপ্স্যতি ( ৯।১৫ ); তর্পিতা, তর্প্তা, ত্রপ্তা। দৃপ্ এইরূপ।

নশ্ ( বেট্ )—নশিষ্যতি, নঙ্ক্ষ্যতি; নশিতা, নংষ্টা।

মস্জ্—মঙ্ক্ষ্যতি; মঙ্ক্তা।

নৃৎ—নর্ৎস্যতি, নর্তিষ্যতি। কৃৎ—কর্তিষ্যতি, কর্ৎস্যতি।

১৯। গমেরিট্ পরস্মৈপদেষু ( সে )। গম্ ধাতু অনিট্, কিন্তু সকারাদি আর্ধধাতুকে পরস্মৈপদে সেট্। আত্মনেপদে—সঙ্গংস্যতে ( অকর্মক )।

২০। ঋদ্ধনোঃ স্যে ( ইট্ )। ঋৎ+হন্=ঋদ্ধন্।

২০। (ক) লুঙ্-এর, লিঙ্-এর ( অর্থাৎ আশীর্লিঙ্-এর ) ও সার্বধাতুকের প্রকৃতিভূত মৃ আত্মনেপদী=ম্রিয়তের্লুঙ্লিঙোশ্চ ( শিতশ্চাত্মনেপদম্ )। লিট্, লুট্, লৃট্ ও লৃঙ্ এই চারি লকারে মৃ পরস্মৈপদী।

(খ) ঝলাদি প্রত্যয়ে মস্জ্ ও নশ্ ধাতুর নুম্ ( ন্ ) হয়=মস্জি-নশোর্ঝলি ( নুম্ )।

(গ) সিচ্-ভিন্ন-সকারাদি-আর্ধধাতুকে কৃত্, চৃত্, ছৃদ্, তৃদ্ ও নৃত্ ধাতু বেট্=সেঽসিচি কৃত-চৃত-চ্ছৃদ-তৃদ-নৃতঃ ( ইড্ বা )।

২১। স্য বা সন্ হইলে, বৃৎ, বৃধ্, শৃধ্, স্যন্দ্ ও কৃপ্ ধাতুর উত্তর বিকল্পে পরস্মৈপদ হয়। ইহারা ভ্বাদিগণীয় আত্মনেপদী ধাতু। ইহাদের মধ্যে প্রথম চারিটির পরে সকারাদি আর্ধধাতুক থাকিলে, পরস্মৈপদে ইট্ হয় না।

বৃত্—বর্ত্স্যতি, বর্তিষ্যতে; বর্তিতা; অবর্ৎস্যৎ, অবর্তিষ্যত।

বৃধ্—বর্ৎস্যতি, বর্ধিষ্যতে। স্যন্দ্—স্যন্ত্স্যতি, স্যন্দিষ্যতে, স্যন্ত্স্যতে। স্যন্দ্ ধাতু (বেট্ উদিৎ)। কৃপ্—কল্প্স্যতি, কল্পিষ্যতে, কল্প্স্যতে।

২২। আর্ধধাতুকে অদাদি অস্ (অস্তি)-স্থানে 'ভূ', ব্রূ-স্থানে 'বচ্' ও চক্ষিঙ্-স্থানে 'খ্যাঞ্' প্রযুক্ত হয়। অস্—ভবিষ্যতি, ভবিতা। ব্রূ—বক্ষ্যতি, বক্ষ্যতে; বক্তা। চক্ষিঙ্—খ্যাস্যতি, খ্যাস্যতে; খ্যাতা।

## অনুশীলন ৮৩

(ক) মন্দঃ কবিযশঃপ্রার্থী গমিষ্যাম্যুপহাস্যতাম্। কিং করিষ্যামি রাজ্যেন কিং করিষ্যে চ সীতয়া? মরিষ্যামি বিজেষ্যে (আত্মনেপদ) বা। শ্বোঽস্মি হন্তা জয়দ্রথম্। হনিষ্যামি রিপূংস্তূর্ণং ন জীবিষ্যামি দুঃখিতঃ। বিনঙ্ক্ষ্যতি (নশ্) পুরী ক্ষিপ্রং তূর্ণমেষ্যন্তি (ই) বানরাঃ। অদ্য তর্প্স্যন্তি মাংসাদাঃ ভূঃ পাস্যতি অরিশোণিতম্ (সন্ধি)। মচ্চিত্তঃ সর্বদুঃখানি মৎপ্রসাদাৎ তরিষ্যসি। অথ চেৎ ত্বম্ অহঙ্কারাৎ ন শ্রোষ্যসি বিনঙ্ক্ষ্যসি (সন্ধি)॥ কিং বা অভবিষ্যৎ অরুণঃ তমসাং বিভেত্তা, তং চেৎ সহস্রকিরণো ধুরি ন অকরিষ্যৎ (সন্ধি)। শ্বো মে ভ্রাতা আগন্তা।

(খ) We shall go to Kāmarūpa. What shall we do with this money? All creatures will die. My father will come day after to-morrow. To-morrow I shall kill Rāvaṇa.

২১। বৃদ্ভ্যঃ স্য-সনোঃ (পরস্মৈপদং বা)। ন বৃদ্ভ্যশ্চতুর্ভ্যঃ (ইট্ সে)।

২২। (আর্ধধাতুকে) অস্তের্ভূঃ, ব্রুবো বচিঃ, চক্ষিঙো খ্যাঞ্। ভবিতব্যম্, বক্তুম্, আখ্যাতুম্, আখ্যাতব্যম্।

(গ) Write down the resulting forms, and form a sentence with each:—অস্ ( to be )+লৃট্ স্যতি, ব্রূ+1st person plural লৃট্, চক্ষ্+2nd person dual লট্, নশ্+লুট্ 1st person plural, দহ্+লৃট্ স্যতি, মন্+লৃট্ 1st person singular.

(ঘ) যথাসম্ভব সংশোধন কর :—রাজ্যেনাহং কিং কৃস্যামি। অত্র বালকা নর্তিষ্যন্তে। সর্বে জনাঃ আয়ুষঃ ক্ষয়ে মরিষ্যন্তে। নাহত্বা সমরে কর্ণং নিবর্তিষ্যতি ফাল্গুনঃ।

## লিট্ বা পরোক্ষা ( আর্ধধাতুক ) *

২৩। লিটে ধাতু অভ্যস্ত (reduplicated) হয়। অভ্যস্ত ধাতুর পূর্বভাগের নাম অভ্যাস (reduplication)।

২৪। অভ্যাসের আদি ব্যঞ্জন অবশিষ্ট থাকে, তদিতর ব্যঞ্জন লোপ পায় ; কিন্তু যদি অভ্যাসের আদিতে স্ক, স্খ, শ্চ, ষ্ঠ, স্ত, স্থ, স্প বা স্ফ ( অর্থাৎ শ্, ষ্ বা স্ বর্ণের সহিত যদি বর্গের প্রথম বা দ্বিতীয় সংযুক্ত ) থাকে তাহা হইলে বর্গীয় প্রথম ও দ্বিতীয়ই অবশিষ্ট থাকে। দদ্+এ=দদদে, দদ্+আতে=

* পূর্বে বলা হইয়াছে যে অতীত কালে লিট্ হয় ( ৮।৯ )। লিট্-এর অপর নাম পরোক্ষা। যে ক্রিয়া বক্তার প্রত্যক্ষে ( =অপরোক্ষে ) ঘটিয়াছে, এমন ক্রিয়া বুঝাইতে সাধারণত লিট্ প্রযুক্ত হয় না। আত্ম-ক্রিয়া সকলেই প্রত্যক্ষ বলিয়া মনে করে, এইজন্য লৌকিক সংস্কৃতে অস্মৎ-সামানাধিকরণ্যে সাধারণত লিট্ হয় না, তবে চিত্ত-বিক্ষেপ বা অত্যন্তাপহ্নব বুঝাইবার জন্য অস্মৎ-সামানাধিকরণ্যেও লিট্ হয় ; সুপ্তোঽহং কিল বিললাপ, মত্তোঽহং কিল বিললাপ ; কলিঙ্গেষু স্থিতোঽসি ? নাহং কলিঙ্গান্ জগাম। উত্তমপুরুষে চিত্ত-বিক্ষেপাদিনা পারোক্ষ্যম্। অত্যন্তাপহ্নবে লিট্ বক্তব্যঃ।

২৩। ( একাচো দ্বে প্রথমস্য ), লিটি ধাতোরনভ্যাসস্য, ( সন্-যঙোঃ, শ্লৌ, চঙি )। ৮।৮২ দেখ।

২৪-২৫। ( অভ্যাসস্য ) হ্রস্বঃ, হলাদিঃ শেষঃ, শর্পূর্বাঃ খয়ঃ, কুহোশ্চুঃ, উরৎ। এচ ইগ্ হ্রস্বাদেশে ( ৭।৮ )। ষেবৃ সেবনে ( ভ্বা আ )=সেব্ ধাতু ( ষোপদেশ )। অভ্যাসে ঝশাং জশঃ, খয়াং চরঃ। ৮।৮৩-৮৬ দেখ।

দদদাতে, বি-শস্‌+অতুস্‌=বি-শশসতুঃ, বম্‌+অতুস্‌=ববমতুঃ, অট্‌+অতুস্‌=আটতুঃ। শ্রু+উস্‌=শুশ্র+উস্‌=শুশ্রুবুঃ (৮।৬৩ক)। স্খল্‌—চস্খাল চস্খলতুঃ চস্খলুঃ (৯।২৫)। শ্চুত্‌—চুশ্চোত চুশ্চুততুঃ চুশ্চুতুঃ (৯।২৫)। শ্লিষ আলিঙ্গনে (শ্লিষ্‌, দি. প.)—শিশ্লেষ শিশ্লিষতুঃ শিশ্লিষুঃ। স্ফুর্‌—পুস্ফোর পুস্ফুরতুঃ পুস্ফুরুঃ (৯।২৫)।

২৫। অভ্যাসে বর্গীয় দ্বিতীয় ও চতুর্থ বর্ণের স্থানে যথাক্রমে বর্গীয় প্রথম ও তৃতীয়, হ্‌-স্থানে জ্‌, কবর্গ-স্থানে চবর্গ, দীর্ঘ-স্থানে হ্রস্ব, ঋবর্ণ-স্থানে অকার হয়। স্খল্‌+অতুস্‌=চস্খলতুঃ (৯।২৪); গদ্‌+অতুস্‌=গদ্‌ গদ্‌+অতুস্‌=গগদ্‌+অতুস্‌ (৯।২৪)=জগদতুঃ (৯।২৫); সেব্‌+এ=সিষেবে; সিষেবাতে সিষেবিরে (৭।৮, ৯।২৬ দেখ)। কৃ+অতুস্‌=চক্রতুঃ।

২৬। ষোপদেশ ধাতু অভ্যস্ত হইলে, যদি অবর্ণ-ভিন্ন স্বর অভ্যাসের অন্ত্যবর্ণ হয়, তবে উহার পরস্থিত ঐ ষোপদেশ ধাতুর স মূর্ধন্য হয়। সিব্‌+ণপ্‌=সিষেব (৯।৩০), স্তু—তুষ্টাব, স্বপ্‌—সুষ্বাপ; স্তু+যঙ্‌+তে=তোষ্টূয়তে।

২৭। অভ্যস্ত স্থা, সিধ্‌, সিচ্‌, সঞ্জ্‌, স্তন্ভ্‌ ও সেব্‌ ধাতু যদি উপসর্গস্থ ষত্ব নিমিত্তের পরে থাকে, তবে উহাদের দ্বিতীয় খণ্ডের স্‌ এবং অভ্যাসের স্‌ উভয়ে মূর্ধন্য হয়। অনুতষ্ঠৌ, অধিতষ্ঠৌ, নিষিষেধ, অভিষিষেচ, অনুষষঞ্জ।

২৮। লিটে উপসর্গস্থ নিমিত্তের পরস্থিত স্বঞ্জ্‌ ও স্বদ্‌ ধাতুর অভ্যাসের

২৬। (অপদান্তস্য মূর্ধন্যঃ, সহেঃ সাড়ঃ সঃ ইণ্‌কোঃ নুম্‌-বিসর্জনীয়-শর্‌-ব্যবায়েঽপি) আদেশ-প্রত্যয়য়োঃ। 'ষিবু তন্ত্ত-সংতানে' (দি. প); 'ধাত্বাদেঃ ষঃ সঃ' (৮।৫১) এই সূত্র অনুসারে ষ-স্থানে স্‌ আদেশ, ইণ্‌ ও কবর্গের পরস্থিত আদেশ-স্‌ স্থানে ষ্‌ হইল।

সেক্‌-সৃপ্‌-সৃ-স্তৃ-সৃজ্‌-স্তৃ-স্ত্যাঃ২ স্ত্যৈ দন্ত্যাজন্ত-সাদয়ঃ।
একাচঃ ষোপদেশাঃ ষক্‌ স্বিদ্‌-স্বদ্‌-স্বঞ্জি-স্বপ-স্মিঙঃ॥

যে সকল একস্বর সকারাদি ধাতুর সকারের অব্যবহিত পরে স্বর বা দন্ত্যবর্ণ (ত-বর্গ) থাকে, তাহারা প্রায়শ ষোপদেশ। যথা—সিচ্‌, সু, সেব্‌, স্তু ইত্যাদি। ইহা ছাড়া স্বদ, স্বিদ, স্বঞ্জ, স্বপ্‌, স্মি এবং ষক্‌ ধাতুও ষোপদেশ। সেক্‌, সৃপ্‌, সৃ ও সৃজ্‌ এই চারিটির সকারে স্বর যুক্ত আছে এবং স্তৃ, স্তৃ ও স্ত্যৈ (স্ত্যা) এই তিনের সকারে ত-বর্গ যুক্ত আছে, তথাপি এই সাতটি ষোপদেশ নহে।

স মূর্ধন্য হয়, দ্বিতীয়-খণ্ডস্থ স মূর্ধন্য হয় না। পরিষস্বজে, নিষসাদ। 'প্রতি' উপসর্গের পরস্থিত সদ্ ধাতুর সকার মূর্ধন্য হয় না। ৮।৫০ পাদটীকা দেখ।

২৯। লিট্-এর পরস্মৈপদের একবচনের বিভক্তিত্রয় পিৎ ( ণপ্, থপ্ ও ণপ্ ), অন্য সমস্ত বিভক্তি ( অর্থাৎ লিট্-এর পরস্মৈপদের দ্বিবচন ও বহুবচন এবং আত্মনেপদের সমস্ত বিভক্তি ) অপিৎ। অসংযোগের পরবর্তী এই অপিৎ বিভক্তিগুলি কিৎ বলিয়া গণ্য হয়, কাজেই উহারা পরে থাকিলে গুণ বা বৃদ্ধি হয় না (৮।৩৪)। নী + অতুস্ = নী + নী + অতুস্ = নিনী + অতুস্ = নিন্যতুঃ (৮৯খ। ভিদ্ + অতুস্ = বিভিদতুঃ। স্রন্স্ + এ = সস্রংসে ( সংযোগের পরস্থ 'এ' কিৎ হইল না, কিৎ হইলে ন্-লোপ হইত, যেমন স্রন্স্ + ক্ত = স্রস্ত ), দন্শ্ + অতুস্ = দদংশতুঃ।

৩০। ণপ্, থপ্ ও ণপ্ এই তিনটি পিৎ প্রত্যয়, ইহারা পরে থাকিলে যথাসম্ভব গুণ ও বৃদ্ধি হয়; অর্থাৎ ণপ্ বিভক্তিতে ধাতুর অন্ত্যস্বর ও উপধা অকারের বৃদ্ধি ( ৮।১১৮ পাদটীকা ), এবং উপধা লঘু স্বরের গুণ হয় (৮।৩৩), থপ্ বিভক্তিতে অন্ত্যস্বর ও উপধা লঘু স্বরের গুণ হয় (৮।৩৩)। নী + ণপ্ = নিনায়। গদ্ + ণপ্ = জগাদ। রুধ্ + ণপ্ = রুরোধ। নী + থপ্ = নিনয়িথ, নিনেথ ( বেট্ )। রুধ্ + থপ্ = রুরোধিথ।

৩১। লিটে কৃ, সৃ, ভৃ, বৃ, স্তু, দ্রু, স্রু ও শ্রু ধাতু অনিট্। চকৃব, চকৃম; সসৃব, সসৃম; তুষ্টুব, তুষ্টুম; শুশ্রুব, শুশ্রুম। অন্য সমস্ত সেট্ ও অনিট্ ধাতুর উত্তর লিটে ইট্ হয়। ভিদ্ ( অনিট্ )—বিভিদিব, বিভিদিম।

---

২৯। অসংযোগাৎ ( অপিৎ ) লিট্ কিৎ। মতান্তরে, সংযোগের পরস্থ অপিৎ লিট্ বিকল্পে কিৎ হয়; দন্শ্ + অতুস্ = দদশতুঃ, দদংশতুঃ ইত্যাদি। সংযোগাৎ লিট্ অপিৎ কিৎ বা ( সন্ধি )।

৩০। ণল্ (= ণপ্ ) উত্তমো বা ( পিৎ ) = লিট্-এর পরস্মৈপদ উত্তম পুরুষের একবচন বিকল্পে পিৎ, অতএব অপিৎ-পক্ষে অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়, এবং উপধা অকার অকারই থাকে; পিৎ-পক্ষে, অন্ত্য স্বর ও উপধা অকারের বৃদ্ধি হয় এবং উপধা লঘু স্বরের গুণ হয়। অহং বভ্রাম ( বা বভ্রম ), অহং সস্মার ( বা সস্মর )।

৩১। কৃ-সৃ-ভৃ-বৃ-স্তু-দ্রু-স্রু-শ্রুবো লিটি ( নেট্ )। কৃ-স্থানে স্কৃ হইলে ইট্ হয়, সঞ্চস্করিথ। 'থপ্' বিভক্তিতে 'বৃ' সেট্—ববরিথ।

৩২। থপ্ পরে থাকিলে অকারযুক্ত ধাতু, স্বরান্ত ধাতু ও সৃজ্ এবং দৃশ্ ধাতুর উত্তর বিকল্পে ইট্ হয়। স্বরান্তের মধ্যে ঋকারান্ত ধাতুর থপ্-বিভক্তিতে ইট্ হয় না, কিন্তু ঋ ও বৃ ধাতুর নিত্য ইট্ হয়। থপ্-এ ব্যে ও অদ্ ধাতুর উত্তর নিত্য ইট্ হয়।

৩৩। 'ইণ্' এর পরবর্তী (অর্থাৎ অ আ ভিন্ন স্বর এবং হ্, য্, ব্, র্ ও ল্ এই সকল বর্ণের পরবর্তী) লিট্-এর, লুঙ্-এর ও আশীর্লিঙ্-এর ধ্-স্থানে ঢ্ হয়। কৃ+ধ্বে (লিট্)=চকৃঢ্বে। ইণ্-এর পরস্থিত ইট্-এর পরবর্তী হইলে বিকল্পে ঢ্ হয়। শী+ধ্বে (লিট্)=শিশ্যিধ্বে বা শিশ্যিঢ্বে।

নী (প.)—নিনায় নিন্যতুঃ নিন্যুঃ, নিনয়িথ-নিনেথ নিন্যথুঃ নিন্য, নিনায়-নিনয় নিন্যিব নিন্যিম। (আ.)—নিন্যে নিন্যাতে নিন্যিরে, নিন্যিষে নিন্যাথে নিন্যিঢ্বে-নিন্যিধ্বে, নিন্যে নিন্যিবহে নিন্যিমহে।

কৃ (প.)—চকার চক্রতুঃ চক্রুঃ, চকর্থ চক্রথুঃ চক্র, চকার-চকর চকৃব চকৃম। (আ.)—চক্রে চক্রাতে চক্রিরে, চকৃষে চক্রাথে চকৃঢ্বে, চক্রে চকৃবহে চকৃমহে।

স্তু (প.)*—তুষ্টাব তুষ্টুবতুঃ তুষ্টুবুঃ তুষ্টোথ তুষ্টুবথুঃ তুষ্টুব, তুষ্টাব-তুষ্টব তুষ্টুব তুষ্টুম। (আ.)—তুষ্টুবে তুষ্টুবাতে তুষ্টুবিরে, তুষ্টুষে তুষ্টুবাথে তুষ্টুঢ্বে, তুষ্টুবে তুষ্টুবহে তুষ্টুমহে।

---

রধাদি ও উদিৎ ধাতু লিটেও বেট্। ততর্পিথ-ততর্প্থ (তত্রপ্থ); ততৃপিব-ততৃপ্ব। লিটে সু (অদাদি, দিবাদি) সেট্—সুষুবিষে, সুষুবিবহে। ধূ ও স্বৃ ধাতু থপ্-এ বেট, অন্য লিট্ বিভক্তিতে সেট্। দুধবিথ-দুধোথ, দুধুবিব। সস্বরিথ-সস্বর্থ, সস্বরিব সস্বরিম।

৩২। অকারযুক্ত ধাতু ও স্বরান্ত ধাতু লুট্-এর 'তা'তে অনিট্ হইলে থপ্-এ বেট্ হয়।

অজন্তোঽকারবান্ বা যস্তাস্যনিট্ থলি বেডয়ম্।

ঋদন্ত ঈদৃঙ্ নিত্যানিট্ ক্রাদ্যন্যো লিটি সেড্ ভবেৎ॥

সৃজি-দৃশোশ্চ বেট্ থলি। বৃব্যেঽদাং নিত্যমিট্ থলি। বৃ+ঋ+ব্যে+অদ্=বৃব্যেঽদ্, ব্যেঽদ্ ৬ষ্ঠী বহু ব=বৃব্যেঽদাম্। থল্=থপ্।

৩৩। ইণঃ ষীধ্বং-লুঙ্-লিটাং ধোঽঙ্গাৎ, বিভাষেটঃ।

* ষ্টুঞ্ স্তুতৌ (অ. উ অনিট্), ৯।২৪, ৯।২৬ সূত্র দেখ।

শ্রি ( প. )—শিশ্রায় শিশ্রিয়তুঃ শিশ্রিয়ুঃ, শিশ্রয়িথ শিশ্রিয়থুঃ শিশ্রিয়, শিশ্রায়-শিশ্রয় শিশ্রিয়িব শিশ্রিয়িম। ( আ. )—শিশ্রিয়ে শিশ্রিয়াতে শিশ্রিয়িরে, শিশ্রিয়িষে শিশ্রিয়াথে শিশ্রিয়িধ্বে-শিশ্রিয়িঢ়ে, শিশ্রিয়ে শিশ্রিয়িবহে শিশ্রিয়িমহে।

শ্রু—শুশ্রাব শুশ্রুবতুঃ শুশ্রুবুঃ, শুশ্রোথ, শুশ্রুব ( আবাম্ ), শুশ্রুম ( বয়ম্ )।

৩৪। আকারান্ত ধাতুর পরস্থিত ণপ্-স্থানে 'ঔ' হয়।

৩৫। অগুণ স্বরাদি আর্ধধাতুক এবং ইট্ পরে থাকিলে ধাতুর আকারের লোপ হয়।

দা ( প. )—দদৌ দদতুঃ দদুঃ, দদিথ-দদাথ দদথুঃ দদ, দদৌ দদিব দদিম। ( আ. )—দদে দদাতে দদিরে, দদিষে দদাথে দদিধ্বে, দদে দদিবহে দদিমহে।

স্থা—তস্থৌ তস্থতুঃ তস্থুঃ, তস্থিথ-তস্থাথ তস্থথুঃ তস্থ, তস্থৌ তস্থিব তস্থিম। অধি-স্থা—অধিতষ্ঠৌ।

আ-চক্ষ্—আচখ্যৌ আচখ্যতুঃ আচখ্যুঃ, আচখ্যে আচখ্যাতে আচখ্যিরে ; আচচক্ষে আচচক্ষাতে আচচক্ষিরে।

গৈ—জগৌ জগতুঃ জগুঃ। শো—শশৌ শশতুঃ। ধে—দধৌ দধতুঃ।

৩৬। লিট্ পরে থাকিলে 'ভূ'-স্থানে 'বভূব্' হয়।

ভূ—বভূব বভূবতুঃ বভূবুঃ, বভূবিথ বভূবথুঃ বভূব, বভূব বভূবিব বভূবিম।

৩৭। লিট্ পরে থাকিলে সংযোগাদি ঋকারান্ত অঙ্গের গুণ হয়। স্মৃ—সস্মরতুঃ। সংযোগাদি না হইলে, কৃ—চক্রতুঃ, সৃ—সস্রতুঃ। বৃদ্ধি-বিষয়ে ( অর্থাৎ ণপে ) বৃদ্ধি হয়—সস্মার।

৩৮। লিট্ পরে থাকিলে, ঋচ্ছ্ ধাতু, ঋ ধাতু ( ভ্বা. বা জু. ) এবং ৠকারান্ত ধাতুর গুণ হয়, কিন্তু ণপে বৃদ্ধি হয়। ঋচ্ছ্—আনর্চ্ছ আনর্চ্ছতুঃ, আনর্চ্ছিথ।

৩৪। আত ঔ ণলঃ।

৩৫। আতো লোপ ইটি চ ( ক্ঙিতি অজাদ্যার্ধধাতুকে চ )। আদেচ উপদেশেঽশিতি (৯।৩)। চক্ষিঙঃ খ্যাঞ্। বা লিটি।

৩৭। ঋতশ্চ সংযোগাদের্গুণঃ ( লিটি )। ৩৮। ঋচ্ছত্যৄতাম্ ( গুণো লিটি )।

ঋ—আর আরতুঃ আরুঃ, আরিথ। ঋকারান্ত কৄ—চকার চকরতুঃ চকরুঃ, চকরিথ চকরথুঃ চকর, চকার-চকর চকরিব চকরিম।

নি গৄ—নিজগার নিজগরতুঃ।

স্মৃ—সস্মার সস্মরতুঃ সস্মরুঃ, সস্মর্থ সস্মরথুঃ সস্মর, সস্মার-সস্মর সস্মরিব সস্মরিম।

সৃ গতৌ ( ভ্বা. )—সসার সস্রতুঃ সস্রুঃ, সসর্থ সস্রথুঃ সস্র, সসার-সসর সসৃব সসৃম।

৩৯। অসবর্ণ স্বর পরে থাকিলে ইবর্ণান্ত ও উবর্ণান্ত অভ্যাসের যথাক্রমে ইয়্ ও উব্ হয়। ইণ্ গতৌ + ণপ্ = ই ই অ ( দ্বিত্ব ) = ই ঐ অ ( বৃদ্ধি ) = ই আয় = ইয়্ + আয় ( ৯।৩৯ ) = ইয়ায়।

(ক) ইণ্ ধাতুর অঙ্গের ইয়ঙ্ না হইয়া যণ্ হয়, স্বর পরে থাকিলে। গুণ-বৃদ্ধির সম্ভাবনা থাকিলে য্ না হইয়া গুণ-বৃদ্ধি হয় ( ৮।৬৮ )।

(খ) কিত্ লিট্ পরে থাকিলে ইণ্ ধাতুর অভ্যাসের দীর্ঘ হয়। ই + অতুস্ = ই ই অতুস = ই য়তুস্ ( ৯।৩৯ক ) = ঈয়তুঃ ( ৯।৩৯খ )।

ই ( ণ্ ) গতৌ—ইয়ায় ঈয়তুঃ, ঈয়ুঃ, ইয়য়িথ-ইয়েথ ঈয়থুঃ ঈয়, ইয়ায়-ইয়য় ঈয়িব ঈয়িম।

(গ) ই(ঙ্) অধ্যয়নে ( নিত্যমধিপূর্বঃ )—লিট্ বিবক্ষিত হইলে ইঙ্ ধাতুর স্থানে গা(ঙ্) হয়। অধিজগে অধিজগাতে অধিজগিরে, অধিজগিষে অধিজগাথে অধিজগিধ্বে, অধিজগে অধিজগিবহে অধিজগিমহে।

ইষ্ ( ইষু ইচ্ছায়াম্ )—ইয়েষ ঈষতুঃ ঈষুঃ। পিৎ বিভক্তিতে পূর্বে গুণ, পরে 'অভ্যাসস্যাসবর্ণে' ইয়ঙ্; অন্যত্র সবর্ণদীর্ঘ।

৩৯। ( অচি শ্নু-ধাতু-ভ্রুবাং য্বোরিয়ঙুবঙৌ ), অভ্যাসস্যাসবর্ণে।

৩৯ক। ইণো যণ্।

৩৯খ। দীর্ঘ ইণঃ কিতি ( লিটি অভ্যাসস্য )।

৩৯গ। ( ইঙো ) গাঙ্ লিটি। ৯।৩৫ দেখ।

৪০। লিটে ও সনে, অভ্যাসের পরবর্তী 'জি' ধাতুর স্থানে 'গি', 'চি'-স্থানে বিকল্পে 'কি', এবং 'হি'-স্থানে 'ঘি' হয়।

জি—জিগায় জিগ্যতুঃ জিগ্যুঃ, জিগয়িথ-জিগেথ জিগ্যথুঃ জিগ্য, জিগায়-জিগয় জিগিব জিগিম।

চি—( প. ) চিকায়-চিচায়, ( আ. ) চিক্যে-চিচ্যে।

হি—জিঘায় জিঘ্যতুঃ, জিঘয়িথ-জিঘেথ, জিঘিব।

---

## অনুশীলন ৮৪

(ক) সংবিষ্টঃ কুশশয়নে নিশাং নিনায় (spent)। বিনিন্যুঃ (trained) এতং গুরবো গুরুপ্রিয়ম্। অথ গৌরী গিরিশায় জপমালিকাম্ উপনিন্যে (offered). ঋষয়শ্চক্রিরে ধর্মং যোঽনূচানঃ (learned) স নো মহান্। যদ্ দিবা চ নক্তং চ এনঃ ( পাপম্ ) চকর্থ। শৈলাধিরাজ-তনয়া ন যযৌ ন তস্থৌ। ব্রহ্ম হ দেবেভ্যো বিজিগ্যে ( আ. )। ইতিহাসম্ ইমং চক্রে পুণ্যং সত্যবতীসুতঃ ( —ব্যাসঃ )। তস্য পুত্রং জনমেজয়ঃ পৌরোহিত্যায় বব্রে। স তক্ষশিলাং প্রত্যভিপ্রতস্থে (আ.)। উপবিষ্টৌ কথাঃ কাশ্চিৎ চক্রতুর্বৈশ্য-পার্থিবৌ। তুষ্টাব যোগনিদ্রাং সঃ। উত্তস্থৌ স জগন্নাথঃ। অগৃধ্নুঃ আদদে সোঽর্থম্। ইতি শুশ্রুম পূর্বেষাম্। মাধবঃ পাণ্ডবশ্চৈব দিব্যৌ শঙ্খৌ প্রদধ্মতুঃ। প্রতিলোমং ববৌ বায়ুঃ।

(খ) তুমি কি ঋষির বাক্য শুনিয়াছিলে? সকলেই পৃথক্ পৃথক্ শঙ্খ বাজাইলেন। তোমরা কি স্নান করিয়াছ? তাঁহারা বৃন্দাবন গিয়াছেন। মুনিরা তাঁহার স্তব করিয়াছিলেন। আরুণির পুত্র শ্বেতকেতু পঞ্চালদিগের সমিতিতে আসিয়াছিলেন ( আ-ই+ণপ্ )।

(গ) Rāma went first, Sītā was in the middle and Lakṣmaṇa followed. Did Arjuna hear this? The soldiers bathed in the mountain stream and drank its water. What did you do?

---

৪০। হেরচঙি ( অভ্যাসাৎ হস্ত কুত্বম্ ), সন্-লিটোর্জেঃ, বিভাষা চেঃ।

(ঘ) শূন্যস্থানগুলি লিট্-এর পদ দিয়া পূর্ণ কর :—

তস্য শিষ্যাস্ত্রয়ো……। স তস্য আহ্বানায় শব্দং ….। আরুণিঃ উপাধ্যায়ম্….. ( উপ-স্থা, আ. )। উতঙ্কঃ হাস্তিনপুরং…। ……মুনয়শ্চৈতাং ভক্তিনম্রাস্থমূর্তয়ঃ।

(ঙ) লিট্-এর কোন্ কোন্ বিভক্তির ইট্ আগম হয় ?

(চ) অভ্যাসে কি কি কার্য হয়, উদাহরণ দিয়া ও সূত্র লিখিয়া বুঝাইয়া দাও।

(ছ) কৃ, শ্রু, দা, স্থা, ভূ, স্মৃ ও জি ধাতুর লিট্-এর রূপ লিখ।

৪১। নৃত্—ননর্ত ননৃততুঃ ননৃতুঃ, ননর্তিথ ননৃতথুঃ ননৃত, ননর্ত ননৃতিব ননৃতিম।

বৃত্—ববৃতে ববৃতাতে ববৃতিরে, ববৃতিষে ববৃতাথে ববৃতিধ্বে, ববৃতে ববৃতিবহে ববৃতিমহে।

হস্—জহাস জহসতুঃ জহসুঃ।

ছিদ্ ( প. )—চিচ্ছেদ চিচ্ছিদতুঃ চিচ্ছিদুঃ, চিচ্ছেদিথ, ( আ. )—চিচ্ছিদে, চিচ্ছিদিষে চিচ্ছিদাথে চিচ্ছিদিধ্বে, চিচ্ছিদে।

স্খল্—চস্খাল চস্খলতুঃ চস্খলুঃ।

ভিদ্ ( প. )—বিভেদ বিভিদতুঃ বিভিদুঃ, বিভেদিথ, বিভিদিব।

( আ. )—বিভিদে, বিভিদিষে।

আপ্—আপ আপতুঃ আপুঃ, আপিথ আপথুঃ আপ, আপ আপিব আপিম।

খাদ—চখাদ, চখাদিথ। গদ—জগাদ জগদতুঃ জগদুঃ।

শ্চ্যুত্—চুশ্চোত চুশ্চ্যুততুঃ চুশ্চ্যুতুঃ।

দৃশ্—দদর্শ দদৃশতুঃ দদৃশুঃ, দদর্শিথ-দদ্রষ্ঠ দদৃশথুঃ দদৃশ, দদর্শ দদৃশিব দদৃশিম।

৪১। অকিৎ ঝলাদি প্রত্যয় পরে থাকিলে সৃজ্ ও দৃশ্ ধাতুর অম্ হয়, অর্থাৎ স্বরের পর অ হয় ( ৮।৫৩, মিদচোঽন্ত্যাৎ পরঃ )। সসৃজ্+থ=সসৃঅজ্থ=সস্রঝ্থ ( ৮।৬১ক )=সস্রষ্ঠ ( ৮।৫৭ক )। সৃজি-দৃশোর্ঝল্যমকিতি ( ৯।১৫ )। বিভাষা সৃজি-দৃশোঃ ( ইট্ থলি )।

সৃজ্—সসর্জ সসৃজতুঃ সসৃজুঃ, সসর্জিথ-সস্রষ্ঠ সসৃজথুঃ সসৃজ, সসর্জ সসৃজিব সসৃজিম।

তৃপ্—ততর্প ততৃপতুঃ ততৃপুঃ, ততর্পিথ-ততর্প্থ-তত্রপ্থ ততৃপথুঃ ততৃপ, ততর্প ততৃপিব ততৃপিম। ৯।৭, ১৫ দেখ। দৃপ্—তৃপ্ ধাতুর ন্যায়।

সৃপ্—( সৃপ্লৃ গতৌ, ভ্বা. প. )—সসর্প সসৃপতুঃ সসৃপুঃ, সসর্পিথ সসৃপথুঃ সসৃপ, সসর্প সসৃপিব সসৃপিম।

কৃষ্ ( কৃষ বিলেখনে, ভ্বা. প., তু. উ. )—( প. ) চকর্ষ চকৃষতুঃ চকৃষুঃ, চকর্ষিথ চকৃষথুঃ চকৃষ, চকর্ষ চকৃষিব চকৃষিম, ( আ. ) চকৃষে চকৃষাতে চকৃষিরে।

স্পৃশ্—পস্পর্শ পস্পৃশতুঃ পস্পৃশুঃ, পস্পর্শিথ ( ত্বম্ ), পস্পৃশিব ( আবাম্ )।

মৃশ আমর্শনে ( তু. প., মৃশ্ = to touch )—স্পৃশতি-বৎ।

বন্ধ্—ববন্ধ ববন্ধতুঃ ববন্ধুঃ, ববন্ধিথ-ববন্ধ ববন্ধথুঃ ববন্ধ, ববন্ধ ববন্ধিব ববন্ধিম।

বন্দ্—ববন্দে, ববন্দিষে, ববন্দে ববন্দিবহে।

৪২। লিটে দ্যুত্ ও ব্যথ্ ধাতুর অভ্যাসের সম্প্রসারণ হয়। ( পূর্বে সংপ্রসারণ হয়, তৎপরে অভ্যাসের অনাদি ব্যঞ্জনের লোপ হয় )।

দ্যুত্—দিদ্যুতে দিদ্যুতাতে দিদ্যুতিরে।

ব্যথ্—বিব্যথে বিব্যথাতে বিব্যথিরে।

৪৩। কিৎ প্রত্যয় পরে থাকিলে বচ্, স্বপ্, যজ্, বপ্, বহ্, বে, ব্যে,

---

৪২। দ্যুতি-স্বাপ্যোঃ সংপ্রসারণম্ ( অভ্যাসস্য ), ব্যথো লিটি। ব্যথ্+লিট্ এ=ব্যথ্ ব্যথ্এ ( ৯।২৩ )=বিথ্ ব্যথ এ ( ৯।৪২, ৮।৮২ )=বিব্যথে ( ৯।২৪ )।

যেখানে দুইটি অন্তস্থাবর্ণ ( যণ্ ) থাকে, সেখানে প্রথমে পরবর্তীটির সংপ্রসারণ হয়। ( অন্ত্যস্য যণঃ পূর্বং সম্প্রসারণম্ )। 'ন সংপ্রসারণে সংপ্রসারণম্ = সংপ্রসারণ পরে থাকিলে পূর্ববর্তী যণের সংপ্রসারণ হয় না' এই সূত্র অনুসারে পূর্ববর্তী অন্তস্থাবর্ণটির সংপ্রসারণ নিষিদ্ধ; অতএব ব্যথ্ ধাতুর যকারেরই সংপ্রসারণ হইল, বকারের হইল না। যুবন্ শব্দের যূনঃ, যূনা প্রভৃতি পদেও এইরূপ জানিবে।

৪৩। (ক) বচি-স্বপি-যজাদীনাং কিতি ( সম্প্রসারণম্ ), গ্রহি-জ্যা-বয়ি-ব্যধি-বষ্টি-বিচতি-বৃশ্চতি-পৃচ্ছতি-ভৃজ্জতীনাম্ ঙিতি চ, লিট্যভ্যাসস্য উভয়েষাম্।

হ্বে, বদ্, বস্ ও শ্বি ধাতুর সম্প্রসারণ হয়। গ্রহ্, জ্যা, বয়ি, ব্যধ্, বশ্, ব্যচ্, ব্রস্চ্ ( ব্রশ্চ্ ), প্রচ্ছ্ জ্ ও ভ্রস্জ্ ধাতুর কিৎ ও ঙিৎ উভয় পরে থাকিলেই সম্প্রসারণ হয়। লিটে অভ্যাসে বচ্ প্রভৃতি এবং গ্রহ্ প্রভৃতি এতদুভয়ের সম্প্রসারণ হয়।

বচ্—উবাচ উচতুঃ উচুঃ, উবচিথ-উবক্থ উচথুঃ উচ, উবাচ-উবচ উচিব উচিম। 'ব্রূ' * স্থানে প্রযুক্ত 'বচ্' এর আত্মনেপদও হয়। উচে উচাতে উচিরে, উচিষে উচাথে উচিধ্বে, উচে উচিবহে উচিমহে।

স্বপ্—সুষ্বাপ সুষুপতুঃ সুষুপুঃ, সুষ্বপ্থ-সুষ্বপিথ সুষুপথুঃ সুষুপ, সুষ্বাপ-সুষ্বপ সুষুপিব সুষুপিম।

যজ্—( প. ) ইয়াজ ঈজতুঃ ঈজুঃ, ইয়জিথ-ইয়ষ্ঠ ঈজথুঃ ঈজ, ইয়াজ-ইয়জ ঈজিব ঈজিম।

( আ. ) ঈজে ঈজাতে ঈজিরে, ঈজিষে ঈজাথে ঈজিধ্বে, ঈজে ঈজিবহে ঈজিমহে। ঈজে স বিবিধৈর্যজ্ঞৈঃ।

বপ্—( প. ) উবাপ, ( আ. ) উপে।

বহ্—( প. ) উবাহ উহতুঃ উহুঃ, উবহিথ-উবোঢ উহথুঃ উহ। ( আ. )—উহে উহাতে উহিরে, উহিষে উহাথে উহিধ্বে-উহিঢ্বে।

বদ্—উবাদ উদতুঃ উদুঃ, উবদিথ।

বস্—উবাস উষতুঃ উষুঃ, উবসিথ-উবস্থ উষথুঃ উষ, উবাস-উবস উষিব উষিম।

যজো বপো বহশ্চৈব বেঞ্-ব্যেঞৌ হ্বয়তিস্তথা।
বদ্-বসৌ শ্বয়তিশ্চৈব যজাদয়ো নব স্মৃতাঃ॥

( আর্ধধাতুকে ) ভ্রস্জো রোপধয়ো রমন্যতরস্যাম্=আর্ধধাতুকে ভ্রস্জ্ ধাতুর র্ এবং উপধা-স্-এর স্থানে বিকল্পে র্ হয়, ঐ র্ অকারের পরে বসে অর্থাৎ 'ভ্রস্জ্'-স্থানে 'ভর্জ' হয়। ভ্রস্জ্+লুট্ তা=ভর্ষ্টা বা ভ্রষ্টা ; ভর্ক্ষ্যতি ভ্রক্ষ্যতি ( স্যতি )।

(খ) শাসি বসি-ঘসীনাঞ্চ। ইণ্ ও কবর্গের পরস্থিত ইহাদের স্-স্থানে ষ্ হয়।

* ( আর্ধধাতুকে ) অস্তে ভূঃ, ব্রুবো বচিঃ, চক্ষিঙঃ খ্যাঞ্, বা লিটি।

হেব—( প. ) জুহাব জুহবতুঃ জুহবুঃ, জুহোথ-জুহবিথ জুহবথুঃ জুহব ; জুহাব-জুহব জুহুবিব জুহুবিম। (আ. )—জুহুবে জুহবাতে জুহুবিরে, জুহুবিষে জুহবাথে জুহুবিধ্বে-জুহুবিঢ্বে।

৪৪। লিটে অভ্যাসের আদি অকারের দীর্ঘ হয়। আট আটতুঃ আটুঃ।

গ্রহ্ ( উ. )—( প. ) জগ্রাহ্ জগৃহতুঃ জগৃহুঃ, জগ্রহিথ জগৃহথুঃ জগৃহ, জগ্রাহ্-জগ্রহ জগৃহিব জগৃহিম।

( আ. ) জগৃহে জগৃহাতে জগৃহিরে, জগৃহিষে জগৃহাথে জগৃহিধ্বে-জগৃহিঢ্বে, জগৃহে জগৃহিবহে জগৃহিমহে।

ভ্রস্জ্ ( উ. )—

( প. ) বভর্জ বভর্জতুঃ বভর্জুঃ, বভর্জিথ-বভর্ষ্ঠ বভর্জথুঃ বভর্জ, বভর্জিব।

অথবা

( প. ) বভ্রজ্জ বভ্রজ্জতুঃ বভ্রজ্জুঃ, বভ্রজ্জিথ-বভ্রষ্ঠ বভ্রজ্জথুঃ বভ্রজ্জ, বভ্রজ্জিব।

( আ. ) বভর্জে বভর্জাতে বভর্জিরে, অথবা বভ্রজ্জে বভ্রজ্জাতে।

প্রছ্—পপ্রচ্ছ পপ্রচ্ছতুঃ পপ্রচ্ছুঃ, পপ্রচ্ছিথ-পপ্রষ্ঠ ত্বম্।

ব্রশ্চ্—বব্রশ্চ বব্রশ্চতুঃ বব্রশ্চুঃ, বব্রশ্চিথ-বব্রষ্ঠ, বব্রশ্চিব ( আবাম্ )।

৪৫। স্বাদিগণীয় অশ্ ধাতু, ঋকারাদি ব্যঞ্জনান্ত ধাতু, এবং যে সকল অকারাদি ধাতুর অন্তে সংযোগ থাকে তাহাদের পূর্বভাগ-স্থানে আন্ হয়।

অশ্ ( অশ্নুতে )—আনশে আনশাতে আনশিরে. আনশিষে-আনক্ষে, আনশিবহে-আনশ্বহে ( আবাম্ )।

অশ্ ( অশ্নাতি )—আশ আশতুঃ আশুঃ, আশিথ, আশিব।

---

৪৪। ( অভ্যাসস্য ) অতঃ আদেঃ ( দীর্ঘঃ )। গ্রহোঽলিটি দীর্ঘঃ ( ইটঃ ), ৯।১০।

৪৫। ( অভ্যাসস্য ) অতঃ আদেঃ ( দীর্ঘঃ ), তস্মান্ নুড্ দ্বিহলঃ, ঋকারে চ ইতি বক্তব্যম্, অশ্নোতেশ্চ।

'নুড্-বিধৌ ঋকারৈকদেশো রেফো হল্ত্বেন গৃহ্যতে, তেন দ্বিহল্ত্বাৎ নুট্—আনৃজে' এই সিদ্ধান্ত করিয়া বৈয়াকরণেরা 'ঋকারে চেতি বক্তব্যম্' এইরূপ সূত্র অনাবশ্যক বলিয়াছেন। 'রষাভ্যাংনো-ণঃ সমানপদে' এই সূত্রে 'র' অর্থ র্ ও ঋবর্ণ, ইহাও এই স্থলে স্মর্তব্য। ৩১ দেখ।

অনজ্, ( অঞ্জ্, ব্যক্তি-ম্রক্ষণ-কান্তি-গতিষু, রু. প. বেট্ )—আনঞ্জ আনঞ্জতুঃ আনঞ্জুঃ, আনঞ্জিথ-আনঙ্‌ক্থ।

ঋধ্, ( ঋধু বৃদ্ধৌ, দি. এবং স্বা. )—আনর্ধ আনৃধতুঃ আনৃধুঃ, আনর্ধিথ, আনৃধিব। অর্চ ( ভ্বা. )—আনর্চ আনর্চতুঃ আনর্চুঃ, আনর্চিথ।

---

## অনুশীলন ৮৩

( ক ) জগুর্গন্ধর্বপতয়ো ননৃতুশ্চাপ্সরোগণাঃ। কুম্ভকর্ণঃ প্রচুরক্রোধ বচনঞ্চেদমব্রবীৎ। নিশ্চক্রাম মহত্তেজঃ। চুক্ষুভুঃ সকলা লোকাঃ সমুদ্রাশ্চ চকম্পিরে। স দদর্শ ততো দেবীং ব্যাপ্তলোকত্রয়াং ত্বিষা। ততঃ প্রববৃতে যুদ্ধং তয়া দেব্যা সুরদ্বিষাম্। কেচিচ্চ বিক্ষিপুঃ শক্তীঃ। স বক্তুং প্রচক্রমে ( আত্মনেপদ )। তম্ উপাধ্যায়ঃ সমাদিদেশ। মম হেতোরয়ং প্রাণান্ মুমোচ পতগেশ্বরঃ। কাননং তদ্ বিবিশতুঃ সীতয়া সহ রাঘবৌ। ববন্দে রাঘবঃ শ্রীমান্ ইত্যুক্ত্বা চরণৌ মুনেঃ। প্রদক্ষিণং মুনিং কৃত্বা প্রস্থাতুমুপচক্রমে ( আত্মনেপদ )। অথ জগতুঃ অনীচৈঃ আশিষঃ তস্য বিপ্রাঃ ( সন্ধি )। মুনিঃ রাজানং কুশলং পপ্রচ্ছ। বিশ্রামহেতোঃ সুষ্বাপ মূলে স কস্যচিৎ তরোঃ। স পঞ্চদশ অহানি নাশ ( ন+আশ )।

( খ ) তাঁহারা একযোজন-বিস্তৃত একটি তড়াগ দেখিলেন। তাহারা গুরুর চরণ বন্দনা করিয়াছিল। রামের সৈন্যগণ সমুদ্র বাঁধিয়াছিলেন

( গ ) The king ordered him. You sang well. Duryodhana became angry. They began ( উপ-ক্রম্ ) to read. The *ṛṣis* worshipped ( অর্চ্ ) Rāma. He slept ( স্বপ্ ) in the garden. He performed many great sacrifices ( মহাযজ্ঞৈঃ ঈজে )।

৪৬। লিটে যাহাদের অভ্যাসের রূপান্তর হয় না, এমন যে সকল ধাতুর আদিতে ও অন্তে একটিমাত্র ব্যঞ্জন এবং এতদুভয়ের মধ্যে অকার থাকে, অপিৎ লিটে ও সেট্ থপে সেই সকল ধাতুর অভ্যাসের লোপ হয় এবং উক্ত অকার-স্থানে 'এ' হয়।

চল্—চচাল চেলতুঃ চেলুঃ, চেলিথ চেলথুঃ চেল, চচাল-চচল চেলিব চেলিম।

নম্—ননাম নেমতুঃ নেমুঃ, নেমিথ-ননন্থ।

পচ্—(প.) পপাচ পেচতুঃ পেচুঃ, পেচিথ-পপক্থ পেচথুঃ পেচ, পপাচ-পপচ পেচিব পেচিম ; (আ.) পেচে পেচাতে পেচিরে, পেচিষে পেচাথে পেচিধ্বে, পেচে পেচিবহে পেচিমহে।

সদ্—সসাদ সেদতুঃ সেদুঃ, সেদিথ-সসত্থ, সেদিব সেদিম।

শশ প্লুতগতৌ ( ভ্বা. প. )—শশাশ শেশতুঃ শেশুঃ, শেশিথ।

লভ্—লেভে লেভাতে লেভিরে, লেভিষে লেভাথে লেভিধ্বে, লেভে লেভিবহে লেভিমহে। সহ্—সেহে সেহাতে সেহিরে।

শক—শশাক শেকতুঃ শেকুঃ, শশক্থ-শেকিথ, শেকিব।

(ক) তৄ, ফল্, ভজ্ ও ত্রপ্ ধাতুরও এত্বাভ্যাসলোপ হয়। তৄ—ততার তেরতুঃ তেরুঃ, তেরিথ। ভজ্—(প.) বভাজ ভেজতুঃ ভেজুঃ, ভেজিথ-বভক্থ ; (আ.) ভেজে, ভেজিষে ত্রপ্—ত্রেপে ত্রেপাতে ত্রেপিরে, ত্রেপিষে-ত্রেপসে ত্রেপাথে ত্রেপিধ্বে-ত্রেব্ধ্বে, ত্রেপিবহে-ত্রেব্বহে ( বেট্ )।

(খ) জৄ, ভ্রম্ ও ত্রস্ ধাতুর বিকল্পে হয়। জজরতুঃ-জেরতুঃ, বভ্রমতুঃ-ভ্রেমতুঃ, বভ্রমিথ-ভ্রেমিথ, তত্রসতুঃ-ত্রেসতুঃ, তত্রসিথ-ত্রেসিথ।

(গ) ফণ প্রভৃতিরও বিকল্পে হয়। পফণতুঃ-ফেণতুঃ, ররাজতুঃ-রেজতুঃ, সস্বনিথ-স্বেনিথ ( স্বন্ ), ভ্রেজে-বভ্রাজে।

৪৬। অতঃ একহল্-মধ্যেঽনাদেশাদেলিটি ( এৎ অভ্যাসলোপশ্চ কিতি লিটি ), থলি চ সেটি।

৪৬ক। তৄ-ফল-ভজ-ত্রপশ্চ।

৪৬খ। বা জৄ-ভ্রমু-ত্রসাম্।

৪৬গ। ফণাং চ সপ্তানাম্।

(ঘ) শস্, দদ্ ও অন্তস্থ-বাদি ধাতুর এত্বাভ্যাসলোপ হয় না। শস হিংসায়াম্ (ভ্বা. প.)—শশাস শশসতুঃ, শশসিথ। দদ দানে (ভ্বা. আ.) দদদে দদদাতে দদদিরে, দদদিষে দদদাথে দদদিধ্বে, দদদে দদদিবহে দদদিমহে। বাদি—টু বম উদ্‌গিরণে (ভ্বা. প.)—ববাম ববমতুঃ ববমুঃ। কেহ কেহ বম্ ধাতুর বিকল্পে এত্বাভ্যাস-লোপ বিধান করিয়াছেন, বেমুশ্চ কেচিদ্ রুধিরম্।

৪৭। কিৎ-ঙিত্ স্বরাদি প্রত্যয় পরে থাকিলে, গম্, হন্, জন্, খন্ ও ঘস্ ধাতুর অঙ্গের উপধার লোপ হয়।

গম্—জগাম জগ্মতুঃ জগ্মুঃ, জগমিথ-জগন্থ জগ্মথুঃ জগ্ম, জগাম-জগম জগ্মিব জগ্মিম।

হন্—জঘান জঘ্নতুঃ জঘ্নুঃ, জঘনিথ-জঘন্থ জঘ্নথুঃ জঘ্ন, জঘান-জঘন জঘ্নিব জঘ্নিম।

জন্—জজ্ঞে জজ্ঞাতে জজ্ঞিরে, জজ্ঞিষে জজ্ঞাথে জজ্ঞিধ্বে, জজ্ঞে জজ্ঞিবহে জজ্ঞিমহে।

খন্—(প.) চখান চখ্নতুঃ চখ্নুঃ; (আ.) চখ্নে চখ্নাতে।

৪৮। লিটে অদ্ ধাতুর স্থানে বিকল্পে ঘস্ হয়।

অদ্—আদ আদতুঃ আদুঃ, আদিথ (নিত্য ইট্), আদ আদিব আদিম।

৪৬ঘ। ন শস-দদ-বাদি-গুণানাম্।

ফণতী রাজতিশ্চৈব ভ্রাজতির্ভ্রাশতিস্তথা।

ভ্লাশতিঃ স্যমতিশ্চৈব স্বনতিশ্চ ফণাদয়ঃ।

পৄ+অতুস্=পপরতুঃ (এখানে ঋকারের গুণ হইয়াছে, এইরূপ গুণ হইয়া 'অ' হইলে এত্ব ও অভ্যাস-লোপ হয় না, ইহা বুঝাইবার জন্য সূত্রে 'গুণ' শব্দ আছে)।

৪৭। গম-হন-জন-খন-ঘসাং লোপঃ ক্ঙিতি অনঙি (অচি) (সন্ধি)। অঙ্ পরে থাকিলে, অগমৎ, অঘসৎ (লুঙ্)। ব্যঞ্জনে—গম্যতে, হন্যতে।

(ক) ঞ্নিত্ ণিত্ বা নকার পরে থাকিলে হন্ ধাতুর হকারের 'কুত্ব' (অর্থাৎ তৎ-স্থানে ঘ্) হয়। ঘাতঃ ঘাতয়তি ঘ্নন্তি জঘ্নতুঃ (নকারে)। হো হন্তের্ ঞ্ণিন্নেষু।

অভ্যাসের পরবর্তী 'হন্' ধাতুর হকারের কুত্ব হয়, অভ্যাসাচ্চ, জঘনিথ।

৪৮। (অদো জগ্ধির্ল্যপ্-তি কিতি, লুঙ্-সনো র্ঘস্ৢ) লিট্যন্যতরস্যাম্। ৯।৪৭ দেখ।

( বিকল্পে ) জঘাস জক্ষতুঃ ( মতে ) জক্ষুঃ, জঘসিথ জক্ষথুঃ জক্ষ, জঘাস-জঘস জক্ষিব জক্ষিম।

৪৯। কাস্ ধাতুর ও প্রত্যয়ান্ত ( বা অনেকস্বর ) ধাতুর উত্তর, এবং যে সকল ধাতুর আদিতে অবর্ণ-ভিন্ন-গুরু-স্বর থাকে তাহাদের উত্তর, লিটে **আম্** হয় এবং ঐ আমের পর **কৃ, ভূ** বা **অস্** * ধাতুর লিটের পদ প্রযুক্ত হয়। কাস্— কাসাঞ্চক্রে; প্রত্যায়ান্ত—পূজয়ামাস; অনেকস্বর—দরিদ্রাঞ্চকার।

ঈহ্—ঈহাম্বভূব ঈহাম্বভূবতুঃ ইত্যাদি; ঈহামাস ঈহামাসতুঃ ঈহামাসুঃ, ঈহামাসিথ ঈহামাসথুঃ ঈহামাস, ঈহামাস ঈহামাসিব ঈহামাসিম; ঈহাঞ্চক্রে ঈহাঞ্চক্রাতে ঈহাঞ্চক্রিরে ইত্যাদি।

৫০। দয়্, অয়্ ও আস্ ধাতুর উত্তরও আম্ হয় এবং কৃ-প্রভৃতির অনুপ্রয়োগ হয়। দয়াঞ্চক্রে, পলায়াঞ্চক্রে, আসাঞ্চক্রে।

৫১। উষ, 'বিদ জ্ঞানে ( অ. প. )' ও জাগৃ ধাতুর উত্তর বিকল্পে আম্ হয়। বিদাঞ্চকার ইত্যাদি; পক্ষে, বিবেদ বিবিদতুঃ বিবিদুঃ, বিবেদিথ বিবিদথুঃ বিবেদ, বিবেদ বিবিদিব বিবিদিম।

জাগৃ—জাগরাঞ্চকার জাগরামাস ইত্যাদি; পক্ষে, জজাগার জজাগরতুঃ জজাগরুঃ, জজাগরিথ ( ণপ্ ভিন্ন অন্যত্র গুণ )।

বিদ বিচারণে ( রু. আ. ) এবং বিদ সত্তায়াম্ ( দি. আ. )—বিবিদে। বিদ লাভে ( তু. উ. )—(প.) বিবেদ বিবিদতুঃ, বিবেদিথ, বিবিদিব, (আ.) বিবিদে।

---

৪৯। কাস্-প্রত্যয়াৎ আম্ ( অমন্ত্রে ) লিটি, ইজাদেশ্চ গুরুমতোঽনৃচ্ছঃ। আমঃ কৃভ্বস্তয়ঃ অনুপ্রযুজ্যন্তে লিটি। কাস্যনেকাচ ইতি বক্তব্যম্। কর্তৃবাচ্যে অস্ ও ভূ ধাতুর অনুপ্রযুজ্যমান লিটের পদ পরস্মৈপদেই প্রযুক্ত হয়; ঈক্ষ্ আত্মনেপদী, কিন্তু ঈক্ষামাস, ঈক্ষাম্বভূব প্রভৃতি পদে অস্ ও ভূ পরস্মৈপদেই প্রযুক্ত হয়। কর্তৃবাচ্যে পরস্মৈপদী ধাতুর উত্তর চকার প্রভৃতি পরস্মৈপদ, আত্মনেপদী ধাতুর উত্তর চক্রে প্রভৃতি আত্মনেপদ এবং উভয়পদী ধাতুর উত্তর চকার ও চক্রে প্রভৃতি উভয়ই প্রযুক্ত হয়। আম্-প্রত্যয়বৎ কৃঞোঽনুপ্রয়োগস্য।

* অস্ ধাতুর "আস আসতুঃ আসুঃ, আসিথ আসথুঃ আস, আস আসিব আসিম" এই লিটের পদগুলি অনুপ্রয়োগেই প্রযুক্ত হয়। লৌকিক সংস্কৃতে স্বতন্ত্র পদ রূপে ইহাদের প্রয়োগ বিরল। অস্তে র্ভূঃ অসার্বধাতুকে। ৫০। দয়ায়াসশ্চ। ৫১। উষ-বিদ-জাগৃভ্যোঽন্যতরস্যাম্।

৫২। ভী, হ্রী, ভৃ এবং হু ধাতুর উত্তর বিকল্পে আম্ ও কৃ প্রভৃতির অনুপ্রয়োগ হয়, আম্ পরে থাকিলে এই চারি ধাতুর দ্বিত্ব ও গুণ হয়।

ভী—বিভয়াঞ্চকার-বিভায়। হ্রী—জিহ্রয়াঞ্চকার-জিহ্রায়। ভৃ—বিভরাঞ্চকার-বভার। হু—জুহবাঞ্চকার-জুহবাম্বভূব-জুহবামাস-জুহাব জুহুবতুঃ জুহুবুঃ, জুহবিথ-জুহোথ।

---

## অনুশীলন ৮৬

(ক) জঘান কংসং কিল বাসুদেবঃ। একাকী হয়মারুহ্য জগাম গহনং বনম্। শোকং রোদ্ধুং ন শেকুস্তে। পেতুশ্চ রাক্ষসা ভূমৌ। স এবং শিষ্যং প্রেষয়ামাস গচ্ছ কেদারখণ্ডং বধান ইতি। বহবো মহারথা মিলিত্বা অভিমন্যুম্ একং জঘ্নুঃ। মোচয়ামাস তান্ নাগান্ আস্তীকঃ সুমহাতপাঃ। যস্মিন্নহনি দুর্ধর্ষো জজ্ঞে দুর্যোধনস্তদা। তস্মিন্নেব মহাবাহুর্জজ্ঞে ভীমোঽপি বীর্যবান্॥ স সকলান্ পিতৃঋণান্ প্রতিপেদে। ভেজে ধর্মম্ অনাতুরঃ। ববমুঃ রুধিরং কেচিৎ (সন্ধি)। তস্য হ নচিকেতা নাম পুত্র আস (ছান্দস,—বভূব)।

(খ) The two sisters went to see the horse in the morning. Vāsuki thought. A son was born to him. They (two) cooked their food. Why did you curse him? They wished to study the *Mahābhārata*. Rāma, Sītā and Lakṣmaṇa sat down (নি-সদ্ +উস্) on the ground.

(গ) তুমি কি বাঁধিয়াছিলে (পপক্থ, পেচিথ, পেচিষে)? দুর্বাসা শকুন্তলাকে শাপ দিয়াছিলেন। তোমরা দুইজনে কি দেখিয়াছিলে?

---

## লুঙ্ বা অদ্যতনী (Aorist)

৫৩। ছাত্রেরা অধীয়মান গ্রন্থে লুঙ্-এর পদ পাইলে, যাহাতে উহা নিতান্ত অপরিচিত মনে না করে, তজ্জন্য কয়েকটি ধাতুর লুঙের রূপ দেওয়া হইল।

৫২। ভী-হ্রী-ভৃ-হুবাং শ্লুবচ্চ।

ভূ—অভূৎ অভূতাম্ অভূবন্, অভূঃ অভূতম্ অভূত, অভূবম্ অভূব অভূম।

দা (প.)—অদাৎ অদাতাম্ অদুঃ, অদাঃ অদাতম্ অদাত, অদাম্ অদাব অদাম। ধা (প.) অধাৎ। স্থা—অস্থাৎ।

ইণ্ ( গা আদেশ )—অগাৎ অগাতাম্ অগুঃ, অগাঃ ত্বম্, অগাম্ অহম্।

গম্—অগমৎ অগমতাম্ অগমন্, অগমঃ অগমতম্ অগমত, অগমম্ অগমাব অগমাম।

হন্ ( লুঙে প্রযুক্ত হয় না, তৎস্থলে বধ হয় )—অবধীৎ অবধিষ্টাম্ অবধিষুঃ, অবধীঃ অবধিষ্টম্ অবধিষ্ট, অবধিষম্ অবধিষ্ব অবধিষ্ম।

বচ্—অবোচৎ অবোচতাম্ অবোচন্, ইত্যাদি।

দৃশ্—অদ্রাক্ষীৎ অদ্রাষ্টাম্ অদ্রাক্ষুঃ, অদ্রাক্ষীঃ অদ্রাষ্টম্ অদ্রাষ্ট, অদ্রাক্ষম্ অদ্রাক্ষ্ব অদ্রাক্ষ্ম। ( অথবা ) অদর্শৎ অদর্শতাম্ অদর্শন্, অদর্শঃ অদর্শতম্ অদর্শত, অদর্শম্ অদর্শাব অদর্শাম।

জ্ঞা—অজ্ঞাসীৎ অজ্ঞাসিষ্টাম্ অজ্ঞাসিষুঃ, অজ্ঞাসীঃ অজ্ঞাসিষ্টম্ অজ্ঞাসিষ্ট, অজ্ঞাসিষম্ অজ্ঞাসিষ্ব অজ্ঞাসিষ্ম।

কৃ—অকার্ষীৎ অকার্ষ্টাম্ অকার্ষুঃ, অকার্ষীঃ অকার্ষ্টম্ অকার্ষ্ট, অকার্ষম্ অকার্ষ্ব অকার্ষ্ম ( পরস্মৈপদে ); অকৃত অকৃষাতাম্ অকৃষত, অকৃথাঃ অকৃষাথাম্ অকৃঢ্বম্, অকৃষি অকৃষ্বহি অকৃষ্মহি ( আত্মনেপদে )।

বস্—অবাৎসীৎ অবাত্তাম্ অবাৎসুঃ, অবাৎসীঃ অবাত্তম্ অবাত্ত, অবাৎসম্ অবাৎস্ব অবাৎস্ম।

বদ্—অবাদীৎ অবাদিষ্টাম্ অবাদিষুঃ, অবাদীঃ অবাদিষ্টম্ অবাদিষ্ট, অবাদিষম্ অবাদিষ্ব অবাদিষ্ম।

জন্—অজনি বা অজনিষ্ট সঃ; অজনিষাতাম্ তৌ; অজনিষ্ঠাস্ত্বম্; অজনিষি অহম্।

শী—অশয়িষ্ট অশয়িষাতাম্ অশয়িষত, অশয়িষ্ঠাঃ অশয়িষাথাম্ অশয়িধ্বম্-অশয়িঢ্বম্, অশয়িষি অশয়িষ্বহি অশয়িষ্মহি।

## অনুশীলন ৮৭

(ক) ক্রুদ্ধো দশাননঃ কুম্ভকর্ণম্ অভ্যধাৎ (=অভিহিতবান্)। নিরগাৎ (=নির্গতঃ) স দ্রুতং পুরঃ। অথ বণিকপুত্রঃ পরং বিষাদম্ অগমৎ। এবং তৈরভিহিতে স বিহস্য অবোচৎ। কূপমধ্যে আত্মনঃ প্রতিবিম্বম্ অদ্রাক্ষীৎ। অভূৎ নৃপঃ দশরথো নাম। তত্র নাবিকাঃ বহূনি দেবায়তনানি অদ্রাক্ষুঃ। তৌ তত্র তাপসস্য আশ্রমম্ অদর্শতাম্। সহস্রাক্ষঃ শুনঃশেপায় দীর্ঘম্ আয়ুঃ প্রাদাৎ। তমেবমুক্ত্বা দেবেশস্ত্রিদিবং পুনরভ্যগাৎ। বিক্রমাদিত্যস্য সভায়াং সর্বে সংস্কৃত-ভাষিণঃ অভূবন্। ত্বম্ অজৈষীঃ (=জিতবান্) পুরা সুরান্। পৃথিবি, মাতর্মা মা হিংসীঃ (মাঙ্-যোগে অডাগম হইল না)। মা বিষাদং কৃথাঃ। মৈবং বোচঃ। মা তাত সাহসং কার্ষীঃ।

(খ) অযোধ্যায় কোন মিথ্যাবাদী লোক ছিল না। সারথি রাজাকে বলিলেন। তাহার ভক্তিতে তুষ্ট হইয়া দেবী তাহাকে বর দিলেন। মহাতেজা বিশ্বামিত্র তাঁহাকে দেখিলেন। দেবতাদিগের কথা শুনিয়া ব্রহ্মা বিশ্বামিত্রকে বলিলেন। রামলক্ষ্মণ তাহাকে দেখিলেন। অন্যমনা ছিলাম (ভূ+লুঙ্), শুনি নাই (ন অশ্রৌষম্)।

(গ) I have not been able (অশকম্) to go there. They did not know his name. Have you smelt the flower?

## আশীর্লিঙ্ বা লীঙ্ বা লোঙ্ (Benedictive)

৫৪। আশীলিঙ্-এর পদ সহজ-সাধ্য, কিন্তু উহার ভূরি প্রয়োগ নাই বলিয়া মাত্র কতিপয় উদাহরণ দেওয়া হইল।

৫৫। আশীর্লিঙ্-এর পরস্মৈপদে গুণ হয় না, ঐ বিভক্তিগুলি **কিৎ** বলিয়া গণ্য হয়। ভূ—ভূয়াৎ ভূয়াস্তাম্ ভূয়াসুঃ, ভূয়াঃ ভূয়াস্তম্ ভূয়াস্ত, ভূয়াসম্ ভূয়াস্ব ভূয়াস্ম। ভিদ্—ভিদ্যাৎ। গম্—গম্যাৎ গম্যাস্তাম্।

৫৬। আশীর্লিঙ্-এর আত্মনেপদের বিভক্তি পরে থাকিলে যথাসম্ভব ইট্

৫৫। কিৎ অপিৎ লিট্, আশীর্লিঙঃ পরস্মৈপদঞ্চ।

আগম হয়। সেব্—সেবিষীষ্ট সেবিষীয়াস্তাম্ সেবিষীরন্, সেবিষীষ্ঠাঃ সেবিষীয়াস্থাম্ সেবিষীধ্বম্ বা সেবিষীঢ্বম্, সেবিষীয় সেবিষীবহি সেবিষীমহি।

৫৭। আশীর্লিঙের পরস্মৈপদে গা, ধা, দা, পা, মা, হা, সো (=সা) ও স্থা ধাতুর আকার-স্থানে একার হয়। দা—দেয়াৎ দেয়াস্তাম্ দেয়াসুঃ (প.); দাসীষ্ট (অ.)

৫৮। কতিপয় ধাতুর আশীর্লিঙ্ আত্মনেপদের রূপ :—

শী—শয়িষীষ্ট, দ্যুত্—দ্যোতিষীষ্ট (গুণ)। গ্রহ্—গ্রহীষীষ্ট (ইটের দীর্ঘ) দা—দাসীষ্ট। বহ্—বক্ষীষ্ট। কৃ—কৃষীষ্ট, মৃ—মৃষীষ্ট (আশীর্লিঙ্-এর আত্মনেপদে অনিট্ ধাতুর অন্ত্য ঋকারের গুণ হয় না)। ভুজ্—ভুক্ষীষ্ট, ভুক্ষীয়াস্তাম্ (আশীর্লিঙ্-এর আত্মনেপদে অনিট্ ধাতুর উপধা লঘু স্বরের গুণ হয় না)। সূ—সবিষীষ্ট অথবা সোষীষ্ট (বেট্)।

৫৮ক। কতিপয় ধাতুর আশীর্লিঙ্ পরস্মৈপদের রূপ :—

জি—জীয়াৎ, শ্রু—শ্রূয়াৎ, কৃ—ক্রিয়াৎ, ভৃ—ভ্রিয়াৎ, স্মৃ—স্মর্যাৎ, তৃ—তীর্যাৎ, প—পূর্যাৎ, গ্রহ্—গৃহ্যাৎ, বচ্—উচ্যাৎ, বস্—উষ্যাৎ, হ্বে—হূয়াৎ, মন্থ্—মথ্যাৎ, শাস্—শিষ্যাৎ।

---

## অনুশীলন ৮৮

কিমন্যৎ আশাস্মহে কেবলং বীরপ্রসবা ভূয়াঃ। জীব্যাৎ চিরং সজ্জনঃ। বিভুঃ অব্যাৎ (=রক্ষতু) বঃ। বন্ধূনাং কার্য্যেষু স্থেয়াঃ, শোকঞ্চ হেয়াঃ। দেবাঃ যুষ্মাকং শ্রেয়ো বিধেয়াসুঃ। রাজন্ সদা জনে অনুরাগং ক্রিয়াঃ। শাস্ত্রাভিজ্ঞাঃ সদসি সুধিয়ঃ সন্নিধিং তে ক্রিয়াসুঃ। ধ্রুবোঽয়ং যজমানোঽস্মিন্নায়তনে প্রজয়া পশুভির্ভূয়াৎ। শ্রীমান্ মাধবচন্দ্রোঽসৌ জীয়াদ্মাণ্ডলিকো রিপূন্। যেনায়ং সংগ্রহো যত্নাল্ লেখয়িত্বা প্রচারিতঃ॥

৫৭। (ঘু-মা-স্থা-গা-পা-জহাতিসাং হলি), এলিঙি, বাঽন্যস্য সংযোগাদেঃ। ঘ্রা—ঘ্রায়াৎ বা ঘ্রেয়াৎ; গ্লৈ—গ্লায়াৎ বা গ্লেয়াৎ।

৫৮ক। জি হইতে শাস্ পর্যন্ত ধাতুর কর্ম ও ভাব বাচ্যের পদগুলি তুলনা কর, এবং ১০।৯৭ প্রভৃতি দেখ।

# দশম অধ্যায়

## তিঙন্ত-প্রক্রিয়া

### ণিচ ( কারিত, Causal )

১। প্রেরণ অর্থাৎ প্রবর্তনা অর্থে ধাতুর উত্তর ণিচ্ হয়, ণ্ এবং চ্ ইৎ, ই থাকে। ণিজন্ত ধাতু ( ৮।২ ) উভয়পদী। ণিচ্ পরে থাকিলে, ধাতুর অন্ত্যস্বর ও উপধা অকারের বৃদ্ধি এবং উপধা লঘু স্বরের গুণ হয় ( ৮।১১৮ )। শ্রু+ণিচ্ =শ্রৌ+ই=শ্রাবি, পত্+ণিচ্=পাতি, দ্বিষ্+ণিচ্=দ্বেষি। 'শ্রু' ধাতুর অর্থ 'শ্রবণ করা, to hear', 'শ্রাবি' ধাতুর অর্থ 'শোনান, to make one hear', চুর্ (to steal)—চোরয়তি (=steals), ণিচ্ হইলেও 'চোরয়তি' (=causes one to steal)। লট্, লোট্, লঙ্, ও লিঙে ( সার্বধাতুকে ) ণিজন্ত ধাতুর রূপ ভ্বাদিগণীয় ইকারান্ত শ্রি বা জি ধাতুর ন্যায়।

দৃশ্+ণিচ্='দর্শি' ধাতু, দেখান, to make one see, to show.

( সার্বধাতুকে ) লট্—দর্শয়তি দর্শয়তঃ দর্শয়ন্তি ; লোট্—দর্শয় ; লঙ্—অদর্শয়ৎ, অদর্শয়ঃ, অদর্শয়ম্ ; বিধিলিঙ্—দর্শয়েৎ ; অঙ্গ 'দর্শয়'।

( আর্ধধাতুকে ) লৃট্—দর্শয়িষ্যতি ; লুট্—দর্শয়িতা ; লিট্—দর্শয়ামাস, দর্শয়াম্বভূব অথবা দর্শয়াঞ্চকার ; লুঙ্—অদীদৃশৎ-অদদর্শৎ।

২। ণিচ্ হইলে ঋ ( অর্তি ), হ্রী, ব্লী প্রভৃতির এবং আকারান্ত ধাতুর পুক্ (প্) হয়। ঋ+ণিচ্=অর্পি ( গুণ ), হ্রী+ণিচ্=হ্রেপি ( গুণ ), স্থা+ণিচ্= স্থাপি, গৈ+ণিচ্=গাপি, ধে+ণিচ্=ধাপি।

---

১। প্রেরণে ণিচ্। ণিচ্ প্রত্যয় ব্যাকরণান্তরে 'ণিঙ্', 'ঞি' এবং 'ইন্' নামে পরিচিত। ণিচশ্চ ( আত্মনেপদং কর্ত্র ভিপ্রায়ে ক্রিয়াফলে )। ণিচ্ প্রত্যয় আর্ধধাতুক।

প্রেরণম্=ত্বয়া এতৎ ক্রিয়তাম্ ইতি ক্রিয়াসু নিয়োজনম্। গুরুম্ অন্নং ভোজয়তি, ভৃত্যং গ্রামং গময়তি, শিশুং শায়য়তি, পরিশ্রমঃ ক্ষুধাং বর্ধয়তি ( উপচার )।

( বৃদ্ধিঃ ) অচো ঞ্ণিতি, অত উপধায়াঃ, ( তদ্ধিতেষু অচামাদেঃ, কিতি চ )।

২। অর্তি-হ্রী-ব্লী-রী-ক্নূয়ী-ক্ষ্মায্যাতাং পুগ্ ণৌ। ণৌ=ণি শব্দ+৭মী ১ব.=ণিচি=ণিচ্ পরে থাকিলে। পুকের 'প্' থাকে, ক্ ইৎ বলিয়া প্ ধাতুর অন্ত্যাবয়ব বলিয়া গণ্য হয়। ক্নূয়ী=ক্নূয়্ ধাতু ( ভ্বা আ. ), ক্ষ্মায়ী=ক্ষ্মায়্ ধাতু ( ভ্বা. আ ), ক্নোপয়তি, ক্ষ্মাপয়তি।

৩। ণিচ্ পরে থাকিলে শো, ছো, সো, হ্বে, ব্যে, বে ও পা ( পানে ) ধাতুর উত্তর য্ ( যুক্ ) হয়। হ্বে—হ্বায়য়তি, পা—পায়য়তি। রক্ষার্থ পা-ধাতুর 'পালয়তি' ; 'পাল রক্ষণে' এই চুরাদিগণীয় ধাতুরও 'পালয়তি' পদ হয়।

৪। ণিচে অমন্ত ও ঘটাদির সম্ভাবিত বৃদ্ধি হয় না। গম্+ণিচ্=গমি, ঘট্+ণিচ্=ঘটি।

৫। কতকগুলি প্রচলিত ণিজন্ত ধাতু নিম্নে দেওয়া গেল :—

জ ( জৃষ্ বয়োহানৌ )+ণিচ্=জরি, ( বৃদ্ধি না হইয়া গুণ )—জরয়তি। প্রী—প্রীণয়তি।

জাগৃ+ণিচ্=জাগরি—জাগরয়তি। হন্+ণিচ্=ঘাতি—ঘাতয়তি।

ক্রী+ণিচ্=ক্রাপি (to cause to buy)—ক্রাপয়তি। অধ্যয়নার্থ ই—অধি-ই+ণিচ্=অধ্যাপি—অধ্যাপয়তি। জি—জাপয়তি (causes to conquer)।

দুষ্—দূষয়তি ; ( চিত্তবিরাগ অর্থাৎ চিত্তের অপ্রীততা বা ইচ্ছাবিরহ অর্থে দূষয়তি বা দোষয়তি )। রভ্—রম্ভয়তি, লভ্—লম্ভয়তি।

ধে, গৈ এবং দো প্রভৃতি ণিচে আকারান্ত হয়, তৎপরে পুক্ আগম, ধাপয়তি ( বা ধাপয়তে ) শিশুম্। আদেচ উপদেশেঽশিতি (৯।৩)।

৩। শাচ্ছাসাহ্বাব্যাবেপাং যুক্ ( ণৌ )।

৪। মিতাং হ্রস্বঃ ( উপধায়া ণৌ )। ঘটাদয়ো মিতঃ, জনী-জৃষ্-ক্নসু-রঞ্জোঽমন্তাশ্চ ; জ্বল-হ্বল-হ্মল-নমাম্ অনুপসর্গাদ্বা, গ্লা-স্না-বনু-বমাং চ। ন কম্যমিচমাম্, শমো দর্শনে। ঘটয়তি, ব্যথয়তি, প্রথয়তি, ত্বরয়তি, শ্রা—শ্রপয়তি, চলয়তি শাখাম্, ( শীলং চালয়তি, সূত্রং চালয়তি ), মদয়তি ( হর্ষয়তি ), মাদয়তি ( চিত্তবিকারমুৎপাদয়তি ) ; জনয়তি, জরয়তি ; জ্বলয়তি বা জ্বালয়তি, নময়তি বা নাময়তি, ( উপসর্গ-যোগে প্রজ্বলয়তি ইত্যাদি, উপসৃষ্টে তু নিত্যং মিত্ত্বম্ ), স্নপয়তি বা স্নাপয়তি। কিন্তু কাময়তে, নিশাময়তি রূপম্ ( মিত্ব হইল না )।

৫। হো হন্তে ঞ্ণিন্নেষু ( কুত্বম্ ), হনস্তো(ক্তি ) অচিণ্ণলোঃ।

শদেরগতৌ তঃ ( ণৌ )। রুহঃ পোঽন্যতরস্যাম্ ( ণৌ )। সিধ্যতেরপারলৌকিকে ( এচ আত্বম্ ণৌ )। ( উদুপধায়া গোহঃ ), দোষো ণৌ ( উদুপধায়াঃ ), বা চিত্তবিরাগে। ( ইণো গা লুঙি ), ণৌ গমিরবোধনে। ধূঞ্-প্রীঞোর্নুগ্ বক্তব্যঃ। ক্রীঙ্জীনাং ণৌ ( এচ আত্বম্ )।

কদাচিৎ স্বার্থে ণিচ্ দেখা যায়। রামো রাজ্যম্ অকারয়ৎ।

শদ্+ণিচ্=(১) শাতি—শাতয়তি (causes to wither, decay or fall), (২) শাদি—শাদয়তি ( গময়তি ) গাঃ গোপালকঃ।

সিধ্+ণিচ্=সাধি, অন্নং সাধয়তি ( =নিষ্পাদয়তি )।

রুহ্+ণিচ্=রোহি অথবা রোপি—রোহয়তি বা রোপয়তি।

ই (ণ্)+ণিচ্—গময়তি ( makes one go ); কিন্তু প্রতি-ই+ণিচ্—প্রত্যায়য়তি (makes one understand)।

ধে+ণিচ্=ধাপি—ধাপয়তি; দো+ণিচ্=দাপি—দাপয়তি।

৬। ক্রিয়ার অণিজন্ত অবস্থার কর্তাকে ণিজন্ত অবস্থায় প্রযোজ্য বলে। দেবদত্ত ওদনং পচতি—যজ্ঞদত্তঃ দেবদত্তেন ওদনং পাচয়তি। এই দ্বিতীয় বাক্যে 'দেবদত্ত' প্রযোজ্য কর্তা, যজ্ঞদত্ত প্রয়োজক কর্তা; প্রযোজ্য কর্তায় তৃতীয়া হয় ( অনুক্তে কর্তরি তৃতীয়া )।

৭। (ক) গত্যর্থ, (খ) বুদ্ধ্যর্থ, (গ) ভক্ষণার্থ, (ঘ) শব্দকর্মক ও (ঙ) অকর্মক ধাতুর অণিজন্ত অবস্থার যিনি কর্তা ণিজন্ত অবস্থায় তিনি কর্ম হয়েন। শত্রূন্ অগময়ৎ স্বর্গম্, বেদার্থং স্বান্ অবেদয়ৎ, আশয়ৎ চ অমৃতং দেবান্, বেদম্ অধ্যাপয়ৎ বিধিম্, আসয়ৎ সলিলে পৃথ্বীং যঃ স মে শ্রীহরির্গতিঃ।

৮। হৃ ও কৃ ধাতুর অণিজন্ত অবস্থার কর্তা ণিজন্ত অবস্থায় বিকল্পে কর্ম হয়। হারয়তি ( কারয়তি বা ) ভৃত্যেন ( ভৃত্যং বা ) কটম্।

৭। গতি-বুদ্ধি-প্রত্যবসানার্থ-শব্দকর্মাকর্মকাণাম্ অণিকর্তা স ণৌ। প্রত্যবসান=ভক্ষণ। অণিকর্তা=অণিজন্ত-কর্তা। ণৌ=ণিচ্ হইলে। (ক) নীবহ্যোর্ন, নায়য়তি বাহয়তি বা ভারং ভৃত্যেন। নিয়ন্তৃকর্তৃকস্য বহেরপ্রতিষেধঃ, বাহয়তি রথং বাহান্ সূতঃ। (গ) আদিখাদ্যোর্ন, আদয়তি খাদয়তি বা অন্নং বটুনা। ভক্ষেরহিংসার্থস্য ন, ভক্ষয়তি অন্নং বটুনা; হিংসায়, ভক্ষয়তি বলীবর্দান্ সস্যম্। (খ) দৃশেশ্চ ( অণিকর্তা ণৌ কর্ম ) দর্শয়তি হরিং ভক্তান্। সূত্রে জ্ঞান-সামান্যার্থানামেব গ্রহণং ন তু তদ্-বিশেষার্থানাম্, স্মারয়তি ঘ্রাপয়তি বা দেবদত্তেন। (ঙ) যেষাং দেশকালাদিভিন্নং কর্ম ন সম্ভবতি তেঽত্র অকর্মকাঃ, ন তু অবিবক্ষিতকর্মাণোঽপি; তেন 'মাসম্ আসয়তি দেবদত্তম্' ইত্যাদৌ কর্মত্বং ভবতি, 'দেবদত্তেন পাচয়তি' ইত্যাদৌ তু ন।

৮। হৃ-ক্রোরন্যতরস্যাম্।

## অনুশীলন ৮৯

(ক) সর্বং জনয়তি প্রাণঃ ( একবচন )। অপি চন্দ্রগুপ্তদোষাঃ অতিক্রান্ত-পার্থিবগুণান্ স্মারয়ন্তি প্রকৃতিভিঃ ( মতান্তরে—'প্রকৃতীঃ' )? দর্শয় মে তং চৌরসিংহম্। গুরুঃ শিষ্যং ধর্মং বোধয়তি। ইয়ম্ অঙ্গুলিমুদ্রা আর্যম্ অবগময়িষ্যতি। এতান্ বিষ্ণুশর্মণে সমর্পয়তু। সুতপ্তমপি পানীয়ং শময়তি এব ( সন্ধি ) পাবকম্। যশোদা রুদন্তং সুতমাদায় স্তনম্ অপায়য়ৎ। কৃষ্ণো মৃদং ভক্ষিতবান্ ইতি মাত্রে ন্যবেদয়ন্ ( গোপবালকাঃ )। দ্রেপয়তি তেজসা সূর্যম্। অর্থং সংপ্রত্যায়য়িষ্যামি ইতি শব্দঃ প্রযুজ্যতে। ন বৈ স্বয়ং তদশ্নীয়াদতিথিং যন্ন ভোজয়েৎ।

(খ) Yudhiṣṭhira caused Maya to construct ( কৃ+ণিচ্ ) a wonderful assembly hall. Banish ( প্র-বস্+ণিচ্ ) Rāma for fourteen years. The teacher teaches the Vedas to his pupil. Rāma makes the servant carry the load. The mother showed the deer to her son.

(গ) মাতা শিশুকে শোয়াইতেছেন। পিতা পুত্রকে ভাত খাওয়াইয়াছিলেন। তুমি আমাকে ভয় দেখাইতেছ কেন? আমার রথ উভয় সেনার মধ্যে স্থাপন কর। হে কেশব, তবে কেন তুমি আমাকে এই ঘোর কর্মে প্রবর্তিত করিতেছ ( নিয়োজয়সি )? ব্যাসশিষ্য বৈশম্পায়ন স্বশিষ্য যাজ্ঞবল্ক্যাদিকে ( চতুর্থী ) যজুর্বেদ পড়াইয়াছিলেন। সকলে প্রত্যুত্থান-পূর্বক মহাত্মা ব্যাসকে প্রণাম করিলেন ( অভি-বদ্+ণিচ্ )।

(ঘ) নিম্নলিখিত বাক্যগুলির অর্থ ণিজন্ত পদ দ্বারা ব্যক্ত কর :—

ভোক্তুং প্রেরয়তি, শ্রোতুম্ প্রেরয়ামাস, বর্ধমানং প্রেরয়তু, caused to sing, causes to know.

———

## সন্ (Desiderative)

৯। 'কর্তুম্ ইচ্ছতি' এই প্রকার তুম্-যুক্ত বাক্যে, ইচ্ছার্থে ধাতুর উত্তর বিকল্পে সন্ হয়, ন্ ইৎ স থাকে। কর্তুম্ ইচ্ছতি=চিকীর্ষতি বা চিকীর্ষতে, গন্তুম্ ইচ্ছতি—জিগমিষতি। এই 'সন্' আর্ধধাতুক। 'চিকীর্ষ' ও 'জিগমিষ' প্রভৃতি স্বতন্ত্র ধাতু বলিয়া গণ্য হয় এবং সার্বধাতুকে ভ্বাদিবৎ এবং অন্যান্য লকারে সাধারণ নিয়ম অনুসারে উহাদের রূপ হয়। চিকীর্ষিষ্যতি (লৃট্), চিকীর্ষাঞ্চকার, চিকীর্ষামাস বা চিকীর্ষাম্বভূব (লিট্)।

ইচ্ছাক্রিয়ার এবং ইচ্ছার কর্মভূত ক্রিয়ার এক কর্তা না হইলে হয় না, শিষ্যাঃ পঠন্তু ইতি ইচ্ছতি গুরুঃ, দেবদত্তস্য ভোজনমিচ্ছতি যজ্ঞদত্তঃ।

(ক) শ্বা মুমূর্ষতি, নদীকূলং পিপতিষতি প্রভৃতি স্থলে ঔপচারিক ইচ্ছা বা বিবক্ষা স্বীকার করা হয়। অথবা 'শঙ্কে মরিষ্যতি শ্বা' এই প্রকার আশঙ্কায় সন্ হইয়াছে, এইরূপ বলা হয়।

১০। যে ধাতু যে পদী, সন্ প্রত্যয় হইলেও সেই পদীই থাকে। পরস্মৈপদী ভূ ধাতুর উত্তর সন্ করিলে 'বুভূষ' ধাতু হয়, উহা পরস্মৈপদী, 'নিনীষ' (নী+সন্) উভয়পদী, 'বুভুক্ষ' (ভক্ষণার্থ ভুজ্+সন্) আত্মনেপদী। কিন্তু মৃ ধাতু আত্মনেপদী বলিয়া গণ্য হইলেও সনন্ত মৃ ধাতু **পরস্মৈপদী**—মুমূর্ষতি। বস্তুত মৃ ধাতু শিত্, লিঙ্ এবং লুঙ্ এই তিন পরে থাকিলেই আত্মনেপদী (৯।২০ক পা. টী.) হয়। নি-বিশ্ আত্মনেপদী, অতএব নিবিবিক্ষ (নি-বিশ্+সন্) আত্মনেপদী, নিবিবিক্ষতে।

---

৯। ধাতোঃ কর্মণঃ সমানকর্তৃকাৎ ইচ্ছায়াং বা (সন্)=ইচ্ছার কর্মীভূত অথচ ইচ্ছার সহিত এককর্তৃক যে ব্যাপার, তদ্বাচক ধাতুর উত্তর ইচ্ছার্থে বিকল্পে সন্ হয়। ইচ্ছার কর্ম ধাতু=ইচ্ছা-কর্মীভূত-ব্যাপার-বাচক-ধাতু। আর্ধধাতুকং শেষঃ (৯।১)।

৯ক। আশঙ্কায়াং সন্ বক্তব্যঃ।

১০। পূর্ববৎ সনঃ।

১১। সনে জ্ঞা, শ্রু, স্মৃ ও দৃশ্ ধাতু আত্মনেপদী। জ্ঞা—জিজ্ঞাসতে (wishes to know), শ্রু—শুশ্রূষতে ( শুনিতে ইচ্ছা করে বা পরিচর্যা করে ), নষ্টং সুস্মূর্ষতে, নৃপং দিদৃক্ষতে ( দৃশ্+সন্ )।

১২। সনে কতিপয় সেট্ ও বেট্ ধাতু অনিট্ হয়, এবং কতিপয় অনিট্ ধাতু সেট্ হয়। গ্রহ্ ( সেট্ )+সন্+তি=জিঘৃক্ষতি ( অনিট্ হইল ), গুহ্ ( বেট্ )—জুঘুক্ষতি, প্রছ্ ( অনিট্ )—পিপৃচ্ছিষতি।

১৩। অনিট্ সন্-এ ধাতুর অন্তস্থিত ই এবং উ দীর্ঘ হয়, ঋ এবং ঌ 'ঈর্' হয়, এবং ওষ্ঠ্যবর্ণের পরস্থিত ঋ এবং ঌ ঊর্ হয়। জি—জিগীষতি ( ৯।৪০ ), দ্রু—দুদ্রূষতি, কৃ—চিকীর্ষতি, তৃ—তিতীর্ষতি, মৃ—মুমূর্ষতি, পৄ—পুপূর্ষতি।

১৪। সেট্ সন্ পরে থাকিলে ধাতুর অন্তস্থিত ইক্-এর গুণ হয়, অনিট্ সনে গুণ হয় না। স্মি—সিস্ময়িষ, পূ—পিপবিষ, তৄ—তিতরিষ বা তিতরীষ। অনিট্-স্থলে—চিচীষতি বা চিকীষতি।

১৫। অনিট্ সন্ পরে থাকিলে উপধা লঘু স্বরের গুণ হয় না, সেট্ সন্-এ গুণ হয়। বৃৎ—বিবৃৎসতি বা বিবর্তিষতে।

---

১১। জ্ঞা-শ্রু-স্মৃ দৃশাং সনঃ ( আত্মনেপদম্ )। নানোর্জ্ঞঃ, প্রত্যাঙ্ভ্যাং শ্রুবঃ=সনন্ত অনু-জ্ঞা, প্রতি-শ্রু এবং আ-শ্রু আত্মনেপদী হয় না; পুত্রমনুজিজ্ঞাসতি, প্রতিশুশ্রূষতি, আশুশ্রূষতি।

১২। গ্রহ্, গুহ্ এবং উগন্তের পরস্থিত সনের ইট্ হয় না=সনি গ্রহ-গুহোশ্চ ( উকশ্চ নেট্ )। বৃঙ্, বৃঞ্ ও ঋদন্ত ধাতুর পরস্থিত সন্-এর বিকল্পে ইট্ হয়=ইট্ সনি বা ( বৃতঃ ); বিবরি(রী)ষতি বা বুবূর্ষতি; ঋদন্ত—তিতরি(রী)ষতি বা তিতীর্ষতি। তুদাদিগণীয় কৄ, গৄ, দৃঙ্ ও ধৃঙ্ ও প্রছ এই পাঁচটির পরস্থিত সন্-এর ইট্ হয়=কিরশ্চ পঞ্চভ্যঃ ( সন্ ইট্ ), কৄ—চিকরিষতি। রুদ-বিদ-মুষ-গ্রহি-স্বপি-প্রচ্ছঃ সংশ্চ ( ক্ত্বা চ কিতৌ )।

১৩। অজ্ঝন-গমাং সনি ( ঝলাদৌ দীর্ঘঃ )। ( অজন্তানাম্ ) চি—চিকীষতি বা চিচীষতি ( ৯।৪০ ) স্তু—তুষ্টূষতি, কৃ—চিকীর্ষতি; হন—জিঘাংসতি; গম্ ( ইঙ্ ধাতুর আদেশ )—অধিজিগাংসতে ( অধি-ইঙ্+সন্ লট্ তে ) শাস্ত্রম্। কৃ+সন্+তি=চিকৃ সতি ( ১০।১৬ক, ১৩ )—চিকির্ সতি ( ৮।৯৬ )=চিকীর্ষতি ( ৮।৯৩ )। মৃ+সন্+তি=মুমূর্ষতি, দীর্ঘ ( ১০।১৩ ), উত্ব ( ৮।৮৯ গ ), র-পরত্ব ( ৮।৯৬ ), দীর্ঘ ( ৮।৯৩ )।

১৪-১৫। ইকো ঝল্ ( সন্ কিৎ ), হলন্তাচ্চ। ঝল্ সন্=ঝলাদিঃ সন্।

(ক) সেট্ সন্ ও সেট্ ক্ত্বা পরে থাকিলে, ব্যঞ্জনাদি অথচ ব্যঞ্জনান্ত ধাতুর উপধা লঘু ইকারের ও উকারের বিকল্পে গুণ হয়। দ্যুৎ—দিদ্যুতিষতে বা দিদ্যোতিষতে ( ৯।৪২ ); লিখ্—লিলিখিষতি বা লিলেখিষতি, রুচ্—রুরুচিষতে বা রুরোচিষতে। ব্যঞ্জনাদি-বকারান্তের হয় না, দিব্—দিদেবিষতি।

১৬। সনন্ত ও যঙন্ত ধাতু অভ্যস্ত হয় এবং অভ্যাসের কার্যগুলি প্রাপ্ত হয় ( ৯।২৪-২৭ )।

(ক) সন্-এ অভ্যাসের অকার-স্থানে ইকার হয়। পঠ্+স=পঠিষ=পপঠিষ ( অভ্যস্ত )=পিপঠিষ, পা+সন্=পাস=পপাস=পিপাস।

(খ) স্বরাদি ধাতুর অভ্যস্ত হওয়ার নিয়মে বিশেষ আছে। স্বরাদি ধাতুর আদি স্বরের পরস্থিত দ্বিতীয় একস্বর-ভাগের দ্বিত্ব হয়। অট্+সন্=অটিষ=অটিটিষ ( অটিটিষতি ), অশ্—অশিশিষতি, ঈক্ষ্—ঈচিক্ষিষতে।

১৭। গুপ্, তিজ্, কিত্, মান্ ও বধ্ ধাতুর উত্তর সন্ হয়, এই সকল স্থলে সন্ **ইচ্ছার্থক নহে**। গুপ্—জুগুপ্সতে ( নিন্দা ), তিজ্—তিতিক্ষতে ( ক্ষমা ), কিত্—চিকিৎসতি ( ব্যাধি-প্রতীকার, সংশয় ), মান্—মীমাংসতে ( বিচার ), বধ্—বীভৎসতে (feels disgust).

(ক) এই কয়টি ইচ্ছা-সনন্ত নহে, ইহাদের উত্তর আবার সন্ হইতে পারে, জুগুপ্সিষতে (wishes to blame); কিন্তু ইচ্ছা-সনন্তের উত্তর সন্ হয় না।

১৮। সনন্ত কতিপয় ধাতু নিম্নে দেওয়া হইল। ইহাদের মধ্যে কয়েকটি পূর্বপ্রদত্ত সূত্র দ্বারা সাধা যায় না।

---

১৫ক। রলো ব্যুপধাদ্ধলাদেঃ সংশ্চ ( ক্ত্বা চ সেটৌ বা কিতৌ )। উ+ই=বি, বি উপধা যার ব্যুপধ ( বি+উপধ )। রল্=য-ব-ভিন্ন ব্যঞ্জন। ক্ত্বা – দ্যুতিত্বা বা দ্যোতিত্বা, লিখিত্বা বা লেখিত্বা।

১৬। ( লিটি ধাতোরনভ্যাসস্য ), সন্-যঙোঃ, ( শ্লৌ, চঙি )।

১৬ক। সনি অত ইৎ অভ্যাসস্য।

১৬খ। ( একাচো দ্বে প্রথমস্য ), অজাদের্দ্বিতীয়স্য।

১৭। গুপ্-তিজ্-কিদ্ভ্যঃ সন্, মান্-বধ-দান্-শান্ভ্যো দীর্ঘশ্চাভ্যাসস্য। এই সন্ আর্ধধাতুক নহে, অতএব ইট্ বা গুণ হয় না।

অট্—অটিটিষতি; অদ্—( অত্ত মিচ্ছতি ) জিঘৎসতি, ( অদো ) লুঙ্-সনোর্ঘস্লৃ ( লিট্যন্যতরস্যাম্, ২।৪৮ ); অর্জ্—অর্জিজিষতি; আপ্—ঈপ্সতি; ই ( যাওয়া )—জিগমিষতি, সনি চ ( ইণো গমিরবোধনে ); ই ( বোধনে )—প্রতি—ই+সন্ তি=প্রতীষিষতি ( বোধয়িতুমিচ্ছতি ইত্যর্থঃ ); ই ( স্মরণে ) —অধিজিগমিষতি, ইণ্‌বদিকঃ; ই ( পড়া )—অধিজিগাংসতে ( অধ্যেতুম্ ইচ্ছতি ); অধি—ই+ণিচ্—অধিজিগাপয়িষতি বা অধ্যাপিপয়িষতি (wishes to teach); ঈক্ষ্—ঈচিক্ষিষতে; কৃ—চিকীর্ষতি বা চিকীর্ষতে; কৃত্—চিকর্তিষতি বা চিকৃৎসতি ( wishes to cut); কৄ—চিকরিষতি; ক্রম্—চিক্রমিষতি, চিক্রংসতে; ক্রীড়্—চিক্রীড়িষতি; গম্—জিগমিষতি, আত্মনেপদে —সঞ্জিগংসতে; গুহ্—জুঘুক্ষতি; গৄ—জিগরিষতি বা জিগলিষতি ( ৮।১০৫ ); গৈ ( গানে )—জিগাসতি; গ্রহ্—জিঘৃক্ষতি(তে); ঘ্রা—জিঘ্রাসতি; চি—চিচীষতি বা চিকীষতি; চুর্—চুচোরয়িষতি বা চুচোরয়িষতে; জি—জিগীষতি; জীব্—জিজীবিষতি; জ্ঞপি—জ্ঞীপ্সতি, জিজ্ঞপয়িষতি বা জিজ্ঞাপয়িষতি ( অমিত্ ); তন্—তিতাংসতি, তিতংসতি বা তিতনিষতি; তৃপ্—তিতর্পিষতি বা তিতৃপ্সতি; তৄ—তিতরিষতি, তিতরীষতি বা তিতীর্ষতি; ত্যজ্—তিত্যক্ষতি; দহ্—দিধক্ষতি; দা—দিৎসতি বা দিৎসতে (wishes to give); আ-দৃঙ্ ( তু. আ. )—আদিদরিষতে; দো—দিৎসতি (wishes to cut); দিব ( ক্রীড়া )—দিদেবিষতি বা দুদ্যূষতি; দ্যুত্—দিদ্যুতিষতে বা দিদ্যোতিষতে; ধাঞ্—ধিৎসতি বা ধিৎসতে; ধে—ধিৎসতি (wishes to suck); ধৃ—দিধীর্ষতি বা দিধরিষতে; নম্—নিনংসতি; নশ্—নিনশিষতি বা নিনঙ্ক্ষতি; নী—নিনীষতি বা নিনীষতে; নৃত্—নিনর্তিষতি বা নিনৃৎসতি; পচ্—পিপক্ষতি; পঠ্—পিপঠিষতি; পত্—পিপতিষতি বা পিৎসতি; পদ্—পিৎসতে; পা—পিপাসতি; পূঙ্ ( ভ্বা. )—পিপবিষতে; পূঞ্—পুপূষতি (তে); পৄ—পুপূর্ষতি বা পিপরি(রী)ষতি; প্রচ্ছ্—পিপৃচ্ছিষতি; বুধ্ (দি. আ.) —বুভুৎসতে, ( ভ্বা. প. )—বুবোধিষতি বা বুবুধিষতি; ভিদ্—বিভিৎসতি; ভুজ্—বুভুক্ষতে(তি); ভৃ—বুভূর্ষতি বা বিভরিষতি, ভূ—বুভূষতি; ভ্রস্জ্—বিভ্রজ্জিষতি(তে), বিভর্জিষতি(তে), বিভ্রক্ষতি(তে) বা বিভর্ক্ষতি(তে); মস্জ্—

মিমঙ্ক্ষতি ; মা—মিৎসতি ; মুচ্—মুমুক্ষতে ( মোমুক্ষতে বা ) বৎসঃ স্বয়মেব, মুমুক্ষতি বৎসং কৃষ্ণঃ ; মুষ্—মুমুষিষতি ; মৃ—মুমূর্ষতি ; যজ্—যিযক্ষতে(ত্তি) ; রভ্—রিপ্সতে ; রুচ্—রুরুচিষতে, রুরোচিষতে ; রুদ্—রুরুদিষতি ; লভ্—লিপ্সতে ; লিখ্—লিলিখিষতি বা লিলেখিষতি ; বদ্—বিবদিষতি ; বস্—বিবৎসতি ; বহ্—বিবক্ষতি বা বিবক্ষতে ; বিদ্—বিবিদিষতি ; বৃ—বিবরিষতি, বিবরীষতি বা বুবূর্ষতি ; বৃঙ্—বিবরিষতে বা বুবূর্ষতে ; বৃত্—বিবৃৎসতি বা বিবর্তিষতে ( ৯।২১ ) ; বৃধ্—বিবৃৎসতি বা বিবর্ধিষতে ( ৯।২১ ) ; শক্—শিক্ষতি ; শী—শিশয়িষতে ; শুভ্—শুশোভিষতি বা শুশুভিষতি ; শ্রি—শিশ্রয়িষতি বা শিশ্রীষতি ; সিব্—সুস্যূষতি বা সিসেবিষতি ; সৃজ্ (তু. প.)—সিসৃক্ষতি ; সেব্—সিসেবিষতে * ; স্তু—তুষ্টূষতি ; স্থা—তিষ্ঠাসতি ; স্না—সিষ্ণাসতি ; স্মি—সিস্ময়িষতে ; স্বপ্—সুষুপ্সতি ; হন্—জিঘাংসতি ; হৃ—জিহীর্ষতি(তে) ; হ্বে—জুহূষতি(তে) ।

---

## অনুশীলন ৯০

(ক) আলস্যাৎ অন্নদোষাৎ চ মৃত্যুর্লোকান্ জিঘাংসতি । গুরূন্ শুশ্রূষস্ব । মুমুক্ষতি বৎসং কৃষ্ণঃ । গঙ্গাকূলং পিপতিষতি । কৃতপ্রায়শ্চিত্তং ন জুগুপ্সেরন্ । অনৃতাৎ আত্মানং জুগুপ্সেৎ । ব্রহ্মবাদিনো মীমাংসন্তে । কুর্বন্ এব ইহ কর্মাণি জিজীবিষেৎ শতং সমাঃ । অভীপ্সামি সুতং বীরম্ আয়ুষ্মন্তং বহুশ্রুতম্ । তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব । শীতোষ্ণাদীন্ তিতিক্ষস্ব । সাধবঃ ঈশ্বরং বিবিদিষন্তি । সত্যং ভগবন্ বিজিজ্ঞাসে । তৎ বিজিজ্ঞাসস্ব, তৎ ব্রহ্ম । ধনং ধর্মেণ লিপ্সেত ।

(খ) The old man wishes to sleep ( স্বপ্ ). Even learned men have doubts in this matter ( বি—কিৎ+সন্ ). There is no

---

* সন্ প্রত্যয়ের স মূর্ধন্য হইলে স্তু ও ণ্যন্ত ধাতুরই অভ্যাসস্থ ইণ্-এর পরবর্তী স মূর্ধন্য হয়, অন্যের হয় না = স্তৌতি-ণ্যোরেব ষণি অভ্যাসাৎ । তুষ্টূষতি, সুষ্বাপয়িষতি ( স্বপ্+ণিচ্+সন্ ), সিষাধয়িষতি ।

happiness in the limited ( অল্প ), therefore I want to know the unlimited ( ভূমানম্ ). The dog is about to die ( মৃ+সন্ ). He wished to conquer ( জি+সন্ ) the world. We wish to see the *Akṣayavaṭa* at Prayāga.

(গ) আমরা বাড়ী যাইতে চাই। আত্মাকে জানিতে ইচ্ছা করি। তিনি সানন্দচিত্তে অপরিচিত রোগীদেরও শুশ্রূষা করিতেন। তাঁহারা শয়ন করিতে ইচ্ছা করিয়াছিলেন। আমরা রিপু ছয়টি জয় করিতে ইচ্ছা করি। ইহাদিগকে হত্যা করিয়া বাঁচিয়া থাকিতে ইচ্ছা করি না।

(ঘ) নিম্নলিখিত বাক্যগুলির অর্থ সনন্ত-পদ-দ্বারা প্রকাশ কর :—

অধ্যেতুম্ ইচ্ছতি, আপ্তুম্ ইচ্ছ, পঠিতুম্ ইচ্ছেৎ, তরীতুম্ ইযেষ, জ্ঞাতুম্ ঐচ্ছৎ, জ্ঞাতুম্ ইচ্ছামি, কর্ত্তুম্ ইচ্ছত, হন্তুম্ ইচ্ছসি, পক্তুম্ ইচ্ছামঃ, অধ্যাপয়িতুম্ ইচ্ছসি, লব্ধুম্ ইচ্ছেৎ।

(ঙ) অশুদ্ধি সংশোধন কর :—

অহম্ রামায়ণং শুশ্রূষামি। যস্মাৎ এবং কষ্টা সংসারগতিঃ, তস্মাৎ জুগুপ্সেৎ। ত্বাম্ অহং পঞ্চ প্রশ্নান্ জিজ্ঞাসিষ্যামি। অহং ভেলয়া সাগরং তিতির্ষামি। অলঙ্কং লিপ্সেত্।

(চ) নিম্নলিখিত পদগুলি প্রয়োগ করিয়া বাক্য রচনা কর :—

দিৎসতি, ঈপ্সাঞ্চকার, প্রারিপ্সতে, মুমূর্ষতি, জিজীবিষামি।

## যঙ্ বা চেক্রীয়িত (Ātmanepada Frequentative)

১৯। একস্বর ব্যঞ্জনাদি ধাতুর উত্তর **পৌনঃপুন্য ও অতিশয়** ( ভৃশ ) অর্থে যঙ্ হয়, 'ঙ্' ইৎ 'য' থাকে। যঙন্ত ধাতু আত্মনেপদী, ইহাদের রূপ ভ্বাদিবৎ। পুনঃ পুনঃ অতিশয়েন বা পচতি—পাপচ্যতে, পুনঃ পুনঃ অতিশয়েন

১৯। ধাতোরেকাচো হলাদেঃ ক্রিয়াসমভিহারে যঙ্। পৌনঃপুন্যং ভৃশার্থো বা ক্রিয়াসমভিহারঃ। সনাদ্যন্তা ধাতবঃ ( ৮।২ )।

বা জ্বলতি—জাজ্বল্যতে, জাজ্বল্যমানঃ। কিন্তু 'জাগৃ' ধাতুটি দ্বিস্বর বলিয়া 'ভৃশং বা পুনঃ পুনঃ জাগর্তি' এই অর্থে যঙ্ হয় না; ঈক্ষ্ ধাতু স্বরাদি বলিয়া 'পুনঃ পুনঃ বা ভৃশম্ ঈক্ষতে' এই অর্থে যঙ্ হয় না। যঙন্ত পাপচ্য, জাজ্বল্য প্রভৃতি ধাতু, উহাদের উত্তর লট্ প্রভৃতি হয়।

২০। যঙ্ হইলে ঋকারান্ত ধাতুর ঋ-স্থানে রী হয়। কৃ+যঙ্=ক্রী+য়।

২১। যঙন্ত ধাতু অভ্যস্ত হয় ও যাবতীয় অভ্যাসকার্য প্রাপ্ত হয় (১০।১৬)।

কৃ+যঙ্—ক্রী+ক্রীয়=চী+ক্রীয় (৯।২৪, ২৫)।

২২। যঙ্-এ (ও যঙ্-লুক্-এ) অভ্যাসের গুণ হয়। কৃ—চেক্রীয়তে, ভূ—বোভূয়তে, নী—নেনীয়তে, জি—জেজীয়তে (১০।৬৯), লূ—লোলূয়তে, রুদ্—রোরুদ্যতে, দীপ্—দেদীপ্যতে, লিহ্—লেলিহ্যতে।

২৩। যঙ্ এ (ও যঙ্-লুক্-এ) অকিৎ অভ্যাসের অকারে দীর্ঘ হয়। পঠ্—পাপঠ্যতে, লপ্—লালপ্যতে। গম্—জঙ্গম্যতে (গম্+যঙ্+তে) প্রভৃতির অভ্যাস কিৎ (মুগ্‌বিশিষ্ট, ১০।২৪) বলিয়া দীর্ঘ হইল না।

২৪। যঙ্-এ (ও যঙ্-লুক্-এ) অনুনাসিকান্ত অঙ্গের অকারান্ত অভ্যাসের পর অনুস্বার (মুক্ আগম) হয়। গম্—জঙ্গম্যতে, ভণ্—বম্ভণ্যতে, ক্রম্—চংক্রম্যতে, মন্—মম্মন্যতে।

২৫। যঙ্-এ জপ্, দহ্, দন্শ্ প্রভৃতিব অভ্যাসের পর অনুস্বার (মুক্) হয়। জঞ্জপ্যতে, দন্দহ্যতে, দন্দশ্যতে।

২৬। যঙ্-এ (ও যঙ্-লুক্-এ) ঋকারোপধ (ও ঋকারবান্) ধাতুর অভ্যাসের পর রী (রীক আগম) হয়। নৃত্—নরীনৃত্যতে (ণত্ব হয় না),

---

২০। রীঙ্ ঋতঃ (অকৃদ্-যকারে অসার্বধাতুক-যকারে চ্বৌ চ)=অকৃৎ যকার, অ-সার্বধাতুক যকার ও চ্বি পরে থাকিলে ঋকারান্ত অঙ্গের রীঙ আদেশ হয়। মাত্রীয়তি, চেক্রীয়তে, মাত্রীভবতি; পিতৃ+য—পিত্রী+য=পিত্র্য (৭।১০)।

২১। লিটি ধাতোরনভ্যাসস্য (দ্বে), সন্-যঙোঃ প্রৌ, চঙি।

২২-২৫। গুণো যঙ্-লুকোঃ (অভ্যাসস্য), দীর্ঘোঽকিতঃ, মুগতোঽনুনাসিকান্তস্য, জপ-জভ-দহ-দশ-ভঞ্জ-পশাং চ।

২৬। রীক্ ঋদুপধস্য চ (অভ্যাসস্য যঙ্-যঙ্-লুকোঃ)। রীগৃত্বত ইতি বক্তব্যম্।

সৃপ্—সরীসৃপ্যতে, প্রছ্—পরীপৃচ্ছ্যতে, ব্রস্‌চ্—বরীবৃশ্চ্যতে, গ্রহ্—জরীগৃহ্যতে।

২৭। গত্যর্থ ধাতুর উত্তর **কৌটিল্যে** এবং লুপ্, সদ্, চর্, জপ্ প্রভৃতির উত্তর **গর্হায়** যঙ্ হয়। কুটিলং ব্রজতি—বাব্রজ্যতে ( ব্রজ্+যঙ্+তে ); কুটিলং গচ্ছতি—জঙ্গম্যতে (গম্), চঙ্ক্রম্যতে (ক্রম্) ; গর্হিতং জপতি=জঞ্জপ্যতে, দন্দহ্যতে ( দহ্ ), দন্দশ্যতে ( দন্‌শ্ )।

২৮। বেদ ভিন্ন অন্যত্র যঙ্-লুক্-এর প্রয়োগ বিরল, এই জন্য কয়েকটি মাত্র পদ দেওয়া গেল। যঙ্-লুগন্ত ধাতু পরস্মৈপদী ও অদাদি বলিয়া গণ্য হয়। উহাদিগকে চর্করীত এবং Parasmaipada Frequentative বলে। ভূ—বোভবীতি-বোভোতি, বোভূতঃ, বোভুবতি; দা—দাদাতি-দাদেতি; কৃ—চর্কর্তি, চরিকর্তি, চরীকর্তি, চর্করীতি, চরিকরীতি, চরীকরীতি; গম্—জঙ্গমীতি-জঙ্গন্তি। রু—রোরবীতি।

---

## নাম-ধাতু (Nominal verbs)

২৯। নামের উত্তর কতকগুলি প্রত্যয়ের যোগে ধাতু গঠিত হয়, এই সকল ধাতুকে **নাম-ধাতু** বলে। কর্তৃবাচ্যে সার্বধাতুক পরে থাকিলে নামধাতুর উত্তর শপ্ হয় ( ৮।৩৬ ), কাজেই ইহাদের রূপ ভ্বাদিবৎ।

৩০। **ইচ্ছা** অর্থে নামের উত্তর বিকল্পে **কাম্যচ্** ( কাম্য ) ও **ক্যচ্** ( য ) হয়। আত্মনো যশ ইচ্ছতি—যশস্কাম্যতি বা যশস্যতি ( নিজের যশ ইচ্ছা করে, longs for fame ), আত্মনঃ পুত্রমিচ্ছতি—পুত্রকাম্যতি বা পুত্রীয়তি। কিন্তু

২৭। নিত্যং কৌটিল্যে গতৌ, লুপ-সদ-চর-জপ-জভ-দহ-দশ-গৃভ্যো ভাবগর্হায়াম্। দুর্গবৃত্তিতে অনুরূপ বাক্য আছে 'ভৃশং পুনঃ পুনর্বা কুটিলং ক্রামতি=চংক্রম্যতে, ভৃশং পুনঃ পুনর্বা গর্হিতং লুম্পতি=লোলুপ্যতে'। ভৃশং গচ্ছতি জঙ্গমঃ ( অকৌটিল্যেঽপি )।

২৯। সনাদ্যন্তা ধাতবঃ ( ৮।২ )। নাম-ধাতুর অপর নাম 'সুব্-ধাতু'।

৩০। পাণিনীর ব্যাকরণে 'ধাতোঃ কর্মণঃ সমানকর্তৃকাদিচ্ছায়াং বা' ( সন্ ) এই সূত্রের অব্যবহিত পরবর্তী সূত্রদ্বয় 'সুপ আত্মনঃ ক্যচ্, কাম্যচ্চ'। সন্-বিধায়ক পূর্ব সূত্র হইতে 'কর্মণঃ'

অপরের যশ, পুত্র প্রভৃতি ইচ্ছার বিষয় হইলে হয় না। 'পুত্রস্ত যশ ইচ্ছতি' এই অর্থে 'পুত্রস্ত যশস্যতি', 'আত্মনো মহান্তং পুত্রম্ ইচ্ছতি' এই বাক্যে 'মহান্তং পুত্রীয়তি' এইরূপ প্রয়োগ অসাধু। সমাসে মহাপুত্রকাম্যতি, পুত্রপুত্রকাম্যতি এইরূপ প্রয়োগ সাধু। কাম্যচ্-ক্যচ্-প্রত্যয়-নিষ্পন্ন ধাতু পরস্মৈপদী।

৩১। ক্যচ্ পরে থাকিলে নামের অন্তস্থিত অবর্ণ ঈ হয়। পুত্রীয়তি, কন্থীয়তি।

৩২। যকারাদি প্রত্যয় পরে থাকিলে স্বরান্ত অঙ্গের দীর্ঘ হয়, কৃৎ-এ ও সার্বধাতুকে হয় না। মুক্তি+ক্যচ্+লট্ তিপ্—মুক্তীয়তি।

৩৩। **আচরণ** অর্থে **উপমান-কর্ম**-বোধক সুবন্তের উত্তর **ক্যচ্** হয়। পুত্রমিব আচরতি—পুত্রীয়তি শিষ্যম্। সখায়মিব আচরতি—সখীয়তি (সখি+ক্যচ্+তিপ্) ভৃত্যম্, পিত্রীয়তি উপাধ্যায়ম্, বিষ্ণূয়তি সন্তম্। উপমানভূত **অধিকরণ** সুবন্তের উত্তরও ক্যচ্ হয়। প্রাসাদীয়তি কুট্যাং ভিক্ষুঃ, কুটীয়তি প্রাসাদে।

৩৪। **লালসা** অর্থাৎ উৎকট ইচ্ছা বুঝাইলে, ক্যচ্-এ প্রাতিপদিকের উত্তর সুক্ (—স্) এবং অসুক্ (—অস্) হয়। দধিস্যতি বা দধ্যস্যতি, মধুস্যতি বা মধ্বস্যতি।

(ক) **আত্ম-প্রীতি** বুঝাইলে, ক্যচ্-এ অশ্ব, ক্ষীর, বৃষ ও লবণ শব্দের উত্তর অসুক্ (অস্) হয়। ক্ষীরস্যতি বালকঃ, লবণস্যতি উষ্ট্রঃ।

---

এবং 'ইচ্ছায়াং বা' অধিকার। ইষ্ ধাতুর কর্ম সুবন্তের উত্তর (কর্মণঃ সুপঃ) ইচ্ছা অর্থে বিকল্পে (ইচ্ছায়াম্ বা) ক্যচ্ ও কাম্যচ্ হয়, পক্ষে বাক্য হইবে। সুবন্তের উত্তর প্রত্যয় করিয়া পরে সুপ্-বিভক্তির লোপ করা হয়; সুপো ধাতু-প্রাতিপদিকয়োঃ।

৩১। (ঈ 'অস্য চ্বৌ'), 'ক্যচি চ'।

৩২। অ-কৃৎ-সার্বধাতুকয়োর্দীর্ঘঃ॥

৩৩। উপমানাদাচারে (কর্মণঃ ক্যচ্), অধিকরণাচ্চ ইতি বক্তব্যম্। পিতৃ+ক্যচ্=পিত্রীয় (রীঙ্ ঋতঃ, ১০।২০)।

৩৪। সর্বপ্রাতিপদিকানাং ক্যচি লালসায়াং সুগসুকৌ।

৩৪ক। অশ্ব-ক্ষীর-বৃষ-লবণানামাত্ম-প্রীতৌ ক্যচি (অসুক্)। ক্ষীরলবণয়োর্লালসায়াম্।

৩৫। **বুভুক্ষা, পিপাসা** ও **গর্ধ** অর্থে ক্যচ্ প্রত্যয়ে 'অশনায়', 'উদন্য' ও 'ধনায়' ধাতু **নিপাতনে** সিদ্ধ হয়। অশনম্ ( = অন্নম্ ) ভোক্তুমিচ্ছতি—অশনায়তি ( অশন+ক্যচ্+তিপ্ ), উদকং পাতুমিচ্ছতি—উদন্যতি ( উদক+ক্যচ্+তিপ্ ), অধিকং ধনং বাঞ্ছতি—ধনায়তি ( ধন+ক্যচ্+তিপ্ )। অশনীয়তি, উদকীয়তি ও ধনীয়তি সাধারণ-নিয়মসিদ্ধ এই তিনটি পদে বুভুক্ষা, পিপাসা ও গর্ধ ( = অভিলাষাতিরেক ) বুঝায় না।

৩৬। **আচরণ** অর্থে **উপমানকর্তৃ**-বোধক সুবন্তের উত্তর **ক্যঙ্** ( য ) হয়, এবং ক্যঙ্-নিমিত্তে নামের অন্তস্থিত সকারের বিকল্পে লোপ হয়। ক্যঙ্-প্রত্যয়-নিষ্পন্ন ধাতু **আত্মনেপদী**। পুত্র ইব আচরতি—পুত্রায়তে ( ১০।৩২ ), সখা ইব আচরতি—সখায়তে ( ১০।৩২ ), পয়স্—পয়ায়তে বা পয়স্যতে, পিতা ইব আচরতি—পিত্রীয়তে, বিষ্ণুরিব আচরতি—বিষ্ণূয়তে। শ্যেনায়তে, কাকায়তে। কুমারী ইব আচরতি—কুমারায়তে, গুর্বীব আচরতি—গুরুয়তে ( পুংবদ্ভাব ); কিন্তু পাচিকায়তে ও পঞ্চমীয়তে ( পুংবদ্ভাব-নিষেধ )।

৩৭। ক্যচ্ ও ক্যঙ্ প্রত্যয়ে নামের অন্তস্থিত নকারের লোপ হয়। রাজীয়তি বা রাজায়তে।

৩৫। অশনায়োদন্যধনায়া বুভুক্ষা-পিপাসা-গর্ধেষু। 'বৈশ্বদেবাদ্যর্থম্ অশনম্ ( = অন্নম্ ) সংগ্রহীতুম্ ইচ্ছতি', 'শস্যাদি-সেচনার্থম্ উদকম্ ইচ্ছতি', 'দরিদ্রঃ জীবনায় ধনম্ ইচ্ছতি' এইরূপ অর্থে 'অশনীয়তি', 'উদকীয়তি' ও 'ধনীয়তি' হয়।

৩৬। ( উপমানাদাচারে ) কর্তুঃ ক্যঙ্ স-লোপশ্চ। ওজসোঽপ্সরসো নিত্যমিতরেষাং বিভাষয়া; ওজায়তে, অপ্সরায়তে ( ১০।৩২ )। ওজায়তে = ওজস্বীব আচরতি, ওজস্ শব্দ এখানে ওজস্বিবাচক ( ওজঃ-শব্দো বৃত্তিবিষয়ে তদ্বতি বর্ততে )। ( স্ত্রিয়াঃ পুংবদ্ভাষিত-পুংস্কাদনূঙ্ ) ক্যঙ্-মানিনোশ্চ; ন কোপধায়াঃ, সংজ্ঞাপূরণ্যোশ্চ ( ৭।৫০ )।

৩৭। নঃ ক্যে ( পদম্ ) = ক্যচ্ ও ক্যঙ্ প্রত্যয়ে নকারান্তই পদসংজ্ঞক হয়। রাজন্+ক্যঙ্, 'রাজন্' পদসংজ্ঞক হইলে, 'ন-লোপঃ প্রাতিপদিকান্তস্য' ( ৪।৬৯ ) এই সূত্র অনুসারে পদসংজ্ঞক 'রাজন্'এর ন্-লোপ। নকারান্ত ভিন্ন অন্য পদসংজ্ঞক হয় না; বাচ্+ক্যচ্+তিপ্ = বাচ্যতি, এখানে 'বাচ্'-এর পদসংজ্ঞা হইলে চ্-স্থানে ক্ হইত।

৩৮। কখন কখন অবিকল নাম বা প্রাতিপদিকটিই ধাতুরূপে প্রযুক্ত হয়। বৈয়াকরণেরা এইরূপ স্থলে ক্বিপ্ প্রত্যয়ের বিধান করিয়া উহার সমস্তই লোপ করেন। পুত্র ইব আচরতি—পুত্রতি, কবিরিব আচরতি—কবয়তি ( শপ্ ও গুণ ), পিতা ইব আচরতি—পিতরতি ( শপ্ ও গুণ )। অলোহিতো লোহিতো ভবতি—লোহিততি।

৩৯। ভৃশ, শীঘ্র, চপল, মন্দ, পণ্ডিত, উৎসুক, দুর্মনস্, সুমনস্, উন্মনস্ প্রভৃতির উত্তর অভূত-তদ্ভাবে ক্যঙ্ হয়, এবং ভৃশাদিগণের মধ্যে যে সকল শব্দ হলন্ত, তাহাদের অন্ত্যবর্ণের লোপ হয়। অভৃশো ভৃশো ভবতি—ভৃশায়তে, অসুমনাঃ সুমনাঃ ভবতি—সুমনায়তে, এইরূপ শ্যামায়তে।

৪০। লোহিত শব্দের উত্তর এবং ডাচ্-প্রত্যয়ান্তের উত্তর ক্যষ্ হয়, ক্যষ্-প্রত্যয়-নিষ্পন্ন ধাতু উভয়পদী। অলোহিতো লোহিতো ভবতি—লোহিতায়তে বা লোহিতায়তি, পটপটায়তি বা পটপটায়তে, দমদমায়তি বা দমদমায়তে, মটমটায়তি বা মটমটায়তে।

৪১। প্রাতিপদিকের উত্তর করণ, দর্শন প্রভৃতি ধাত্বর্থে ণিচ্ হয়, ঐ ণিচ পরে থাকিলে 'ইষ্ঠ' প্রত্যয়ে প্রাতিপদিকের যে সকল কার্য হয়, সেই সকল ( ১২।২২ পা. টী. ) কার্য হয়। পটুম্ আচষ্টে—পটয়তি, অসিনা হন্তি—অসয়তি, অশ্বেন অতিক্রামতি—অশ্বয়তি, সত্যং করোতি ( আচষ্টে বা )—সত্যাপয়তি,

৩৮। সর্বপ্রাতিপদিকেভ্যঃ আচারে ক্বিব্ বা বক্তব্যঃ। বৈয়াকরণেরা বলেন এই 'ক্বিপ্' প্রাতিপদিকের উত্তর হয়, ক্যচ্ প্রভৃতি অন্য প্রত্যয়গুলি সুবন্তের উত্তর হয়।

৩৯। ভৃশাদিভ্যো ভুবি ( অচ্বেঃ ) লোপশ্চ হলঃ। চ্বি হইলে—ভৃশীভবতি।

৪০। লোহিত-ডাজ্ভ্যঃ ক্যষ্। বা ক্যষঃ ( পরস্মৈপদম্ )।

৪১। প্রাতিপদিকাদ্ ধাত্বর্থে ( ণিচ্ ) বহুলম্ ইষ্ঠবচ্চ। তৎকরোতি তদাচষ্টে। তেনাতিক্রামতি। সত্যাপ-পাশ-রূপ-বীণা-তূল-শ্লোক-সেনা-লোম-ত্বচ-বর্ম-বর্ণ-চূর্ণ-চুরাদিভ্যো ণিচ্। র ঋতো হলাদের্লঘোঃ ( ইষ্ঠেমেয়স্সু )। প্রথিষ্ঠঃ, প্রথিমা, প্রথীয়ান্।

পৃথুং মৃদুং ভৃশং চৈব কৃশং চ দৃঢ়মেব চ।
পরিপূর্বং বৃঢ়ং চৈব ষড়েতান্ র-বিধৌ স্মরেৎ॥

পাশং বিমুঞ্চতি ( পাশাদ্ বিমোচয়তি বা )—বিপাশয়তি, রূপং পশ্যতি—রূপয়তি, বীণয়া উপগায়তি—উপবীণয়তি, সেনয়া অভিযাতি—অভিষেণয়তি ( ৮।৫০ ক ) [ অভ্যষেণয়ৎ ( ৮।৫০ জ ) ], লোমানি অনুমার্ষ্টি—অনুলোময়তি, বর্মণা সংনহ্যতি—সংবর্ময়তি, বর্ণং গৃহ্ণাতি—বর্ণয়তি। পৃথুং করোতি ( আচষ্টে বা )—প্রথয়তি, মৃদুম্—ম্রদয়তি, ভৃশম্—ভ্রশয়তি, কৃশম্—ক্রশয়তি, দৃঢ়ম্—দ্রঢ়য়তি।

(ক) মুণ্ড, মিশ্র, শ্লক্ষ্ণ, লবণ, ব্রত ও বস্ত্র প্রভৃতির উত্তর **করণার্থে ণিচ্** হয়। মুণ্ডং করোতি—মুণ্ডয়তি ( মাণবকম্ ), মিশ্রয়তি অন্নম্, শ্লক্ষ্ণয়তি বস্ত্রম্, লবণয়তি ব্যঞ্জনম্, পয়ো ব্রতয়তি ( ভুঙ্‌ক্তে ইত্যর্থঃ ), বৃষলান্নং ব্রতয়তি ( পরিহরতি ইত্যর্থঃ ), সংবস্ত্রয়তি প্রাবারম।

৪২। **চর্বিতচর্বণ** অর্থে রোমন্থ শব্দের উত্তর এবং **তপস্যাচরণ** অর্থে তপস্ শব্দের উত্তর **ক্যঙ্** হয়; ক্যঙ্-প্রত্যয়ান্ত তপস্ পরস্মৈপদী। রোমন্থায়তে গৌঃ, তপস্যতি তাপসঃ।

(ক) বাষ্প, উষ্মন্, ফেন ও ধূম শব্দের উত্তর **উদ্বমনার্থে ক্যঙ্** হয়। বাষ্পায়তে স্থালী, উষ্মায়তে ভক্তম্, ফেনায়তে নদী, ধূমায়তে অগ্নিঃ।

(খ) শব্দ, বৈর, কলহ প্রভৃতির উত্তর **করণ** অর্থে **ক্যঙ্** হয়। শব্দং করোতি—শব্দায়তে। বৈরায়তে, কলহায়তে, সুদিনায়তে, দুর্দিনায়তে।

---

৪১ক। মুণ্ড-মিশ্র-শ্লক্ষ্ণ-লবণ-ব্রত-বস্ত্র-হল-কল-কৃত-তূস্তেভ্যো ণিচ ( কৃঞর্থে )। ব্রতাদ্ ভোজন-তন্নিবৃত্ত্যোঃ, বস্ত্রাৎ সমাচ্ছাদনে, হল্যাদিভ্যো গ্রহণে. হলিকল্যোবদন্তত্বং চ নিপাত্যতে, হলিং কলিং গৃহ্ণাতি—হলয়তি কলয়তি। মহদ্ধলং হলিঃ।

৪২। কর্মণো রোমন্থ-তপোভ্যাং বর্তিচরোঃ। তপসঃ পরস্মৈপদং চ। কর্মণঃ=কর্মভ্যাম্ ( দ্বিত্বে একবচনম্ )। উদ্‌গীর্ণস্য বা অবগীর্ণস্য বা মন্থো রোমন্থঃ। চর্বিতচর্বণ না বুঝাইলে ক্যঙ হয় না, কীটো রোমন্থং বর্তয়তি ( অপানপ্রদেশাৎ নিঃসৃতম্ অশ্নাতি অথবা অপানপ্রদেশান্নিঃসৃতং দ্রব্যং বর্তুলং করোতি )।

৪২ক। বাষ্পোষ্মভ্যামুদ্বমনে, ফেনাচ্চ ইতি বক্তব্যম্, ধূমাচ্চ ইতি ভর্তৃহরিঃ।

৪২খ। শব্দ-বৈর-কলহাভ্র-কণ্ব-মেঘেভ্যঃ করণে, সুদিনদুর্দিনাভ্যাং নীহারাচ্চ। পক্ষে 'তৎ করোতি' ইতি ণিচ্ অপি ইষ্যতে ইতি কেচিৎ, শব্দং করোতি শব্দায়তি।

(গ) সুখ, দুঃখ প্রভৃতি শব্দের উত্তর **কর্তার অনুভব** বুঝাইলে **ক্যঙ্** হয়। সুখং বেদয়তে ( =অনুভবতি ) সুখায়তে। দুঃখায়তে।

(ঘ) নমস, বরিবস্ ও চিত্র শব্দের উত্তর যথাক্রমে **পূজা, পরিচর্যা** ও **আশ্চর্য** অর্থে ক্যচ্ হয়। নমস্যতি দেবান্ ( পূজয়তীত্যর্থঃ ), বরিবস্যতি গুরূন্ ( শুশ্রূষতে ইত্যর্থঃ ), চিত্রীয়তে ( বিস্ময়তে, বিস্মাপয়তে বা ইত্যর্থঃ )।

৪৩। কণ্ডু প্রভৃতির উত্তর নিত্য যক্ হয়। কণ্ডুঞ্ গাত্র-বিঘর্ষণে—কণ্ডূয়তি-কণ্ডূয়তে, অসু ( অসূঞ্ ) উপতাপে—অসূয়তি(তে), উষস্ প্রভাতী-ভাবে—উষস্যতি রাত্রিঃ, মেধা আশুগ্রহণে—মেধায়তি, সুখ-দুঃখ তৎক্রিয়ায়াম্—সুখ্যতি, দুঃখ্যতি ( সুখমনুভবতি, দুঃখমনুভবতি ইত্যর্থঃ ), সপর পূজায়াম্—সপর্যতি, ভিষজ্ চিকিৎসায়াম্—ভিষজ্যতি, গদ্গদ বাক্স্খলনে—গদ্গদ্যতি, হৃণীঙ্ রোষণে লজ্জায়াঞ্চ—হৃণীয়তে, মহীঙ্ পূজায়াম্—মহীয়তে ( পূজাং লভতে ইত্যর্থঃ )। 'দ্বিবিধাঃ কণ্ড্বাদয়ো ধাতবঃ প্রাতিপদিকানি চ; তত্র ধাতুভ্য এব প্রত্যয়ো বিধীয়তে ন প্রাতিপদিকেভ্যঃ'—এই মতে ইহারা নাম-ধাতু নহে।

---

## অনুশীলন ৯১

ধনিনাং পরোঽপি স্বজনায়তে, দরিদ্রাণাং স্বজনোঽপি দুর্জনায়তে। নিরস্ত-পাদপে দেশে এরণ্ডোঽপি দ্রুমায়তে। অসৌ রাজা পৌরান্ সুতীয়তি। মহাবীরঃ সঃ সমরভূমৌ অন্তঃপুরীয়তি। সপত্নসেনা সমরে কৃপাণপাণেঃ

---

৪২গ। সুখাদিভ্যঃ কর্তৃবেদনায়াম্। বেদনাকর্তা ভিন্ন অন্যের সুখাদির জ্ঞান বুঝাইলে, 'সুখং বেদয়তে ( বিদ্ চুরাদি ) প্রসাধকো দেবদত্তস্য' এইরূপ স্থলে ক্যঙ্ হয় না।

৪২ঘ। নমোবরিবশ্চিত্রঙঃ ক্যচ্ ( পূজায়াং পরিচর্যায়াম্ আশ্চর্যে চ ) 'চিত্রীয়' ধাতু ক্যচ্-প্রত্যয়নিষ্পন্ন হইলেও আত্মনেপদী, ইহা বুঝাইবার জন্যই সূত্রে 'চিত্রঙ্' এইরূপ 'ঙিৎ' আছে। আত্মনেপদার্থং চিত্রশব্দো ঙিৎ নির্দিষ্টঃ। 'ক্যচি চ' ( ১০।৩১ ) সূত্র-অনুসারে ঈ হইল।

৪৩। কণ্ড্বাদিভ্যো যক্। দুর্গসিংহ, বোপদেব, পদ্মনাভ ও জীবগোস্বামী কণ্ডু প্রভৃতিকে প্রাতিপদিক বলিয়াছেন, এবং তদুত্তর 'করোত্যর্থে' যক্ বিধান করিয়াছেন; এই মতে ইহারা নাম-ধাতু।

চরিতানি বীক্ষ্য নারীয়তে। বারীয়তে স্বচ্ছতয়া বিহায়ঃ। দিশি মন্দায়তে তেজো দক্ষিণস্যাং রবেরপি। কূট্যাং প্রাসাদীয়তি, মঞ্চকে পর্যঙ্কীয়তি। উষ্ণো দহতি চান্দ্রায়ঃ শীতঃ কৃষ্ণায়তে করম্। অসৌ তপস্যতি অপরস্তপস্বী। প্রাবারীয়তি কম্বলম্। শ্রীমন্নাথ তবাননে ভগবতী বাণী নরীনৃত্যতে। ন হি আগমাঃ শতমপি ঘটং পটয়িতুম্ ঈশতে। মাতাপিতরৌ চাস্য স্বর্গে লোকে মহীয়েতে ( =পূজ্যেতে )। বিশ্বেশং সচ্চিদানন্দং বন্দেঽহং যোঽখিলং জগৎ। চরীকর্ত্তি বরীভর্ত্তি সংজরীহর্ত্তি লীলয়া॥

---

## আত্মনেপদ-পরস্মৈপদ-ব্যবস্থা

৪৪। **অনুদাত্ত-ঙিত আত্মনেপদম্।** অনুদাত্তেৎ ধাতুর ও ঙিৎ ধাতুর উত্তর আত্মনেপদ হয়। অনুদাত্তেৎ 'আস উপবেশনে'—আস্তে, ঙিৎ 'শীঙ্ স্বপ্নে'—শেতে। ৮।৪৩,৪৭ পাদটীকা দেখ

৪৫। **ভাবকর্ম্মণোঃ।** ভাববাচ্যে ও কর্মবাচ্যে আত্মনেপদ হয়। ময়া সুপ্যতে, কটঃ ক্রিয়তে।

৪৬। **কর্ত্তরি কর্মব্যতিহারে।** কর্মব্যতিহার ( অর্থাৎ ক্রিয়ার বিনিময় ) বুঝাইলে, কর্তৃবাচ্যে আত্মনেপদ হয়। ব্যতি-লুনীতে—অন্যস্য যোগ্যং লবনম্ অন্যঃ করোতি ইত্যর্থঃ। পরস্পর-করণমপি কর্মব্যতিহারঃ, সম্প্রহরন্তে রাজানঃ। ব্যতিস্তে ব্যতিষাতে ব্যতিষতে।

(ক) কর্মব্যতিহারে সর্বত্র আত্মনেপদ হয় না। ব্যতিগচ্ছন্তি, ব্যতিঘ্নন্তি, ব্যতিজল্পন্তি। ইতরেতর, অন্যোন্য এবং পরস্পর শব্দ উপপদে থাকিলেও আত্মনেপদ হয় না; ইতরেতরস্য অন্যোন্যস্য পরস্পরস্য বা ব্যতিলুনন্তি।

৪৭। **নেৰ্বিশঃ।** নি উপসর্গের পরস্থিত বিশ্ ধাতুর উত্তর আত্মনেপদ হয়। নিবিশতে গৃহং কপোতঃ।

---

৪৬ক। ন গতিহিংসার্থেভ্যঃ। প্রতিষেধে হসাদীনাম্ উপসংখ্যানম্। হরতেরপ্রতিষেধঃ। ইতরেতরান্যোন্যোপপদাচ্চ, পরস্পরোপপদাচ্চ।

৪৭। এই প্রকরণের সংস্কৃত সূত্রগুলি সুখবোধ্য বলিয়া সর্বত্র অনুবাদাদি দেওয়া হয় নাই।

৪৮। **পরিব্যবেভ্যঃ ক্রিয়ঃ।** পরি, বি ও অব উপসর্গের পরস্থিত ক্রী ধাতুর উত্তর আত্মনেপদ হয়। ব্রাহ্মণো মাংসং ক্ষীরঞ্চ ন বিক্রীণীত, উপকারং প্রত্যুপকারেণ পরিক্রীণীরন্ সাধবঃ, যো ধাবকঃ নির্ণেজনার্থং সমর্পিতং পরকীয়ং বস্ত্রম্ অবক্রীণীতে (lets out on hire) স রাজ্ঞা দণ্ডনীয়ঃ।

৪৯। **বিপরাভ্যাং জেঃ।** বিজয়তাং দেবঃ, ব্রহ্ম হ দেবেভ্যো বিজিগ্যে। অধ্যয়নাৎ পরাজয়তে (৬।৫০ পা. টী.)।

৫০। **আঙো দোঽনাস্যবিহরণে।** মুখবিকসন ভিন্ন অন্য অর্থে বর্তমান আঙ্-পূর্ব্বক দা ধাতুর উত্তর আত্মনেপদ হয়। প্রদীপঃ স্নেহমাদত্তে দশয়াভ্যন্তরস্থয়া, ইমানি ফলানি আদৎস্ব। আস্যবিহরণে—মুখং ব্যাদদাতি ছাত্রঃ। আস্য ভিন্ন অন্য পদার্থের বিহরণ (বিস্তার) বুঝাইলেও পরস্মৈপদ হইতে পারে, বিপাদিকাং ব্যাদদাতি, নদী কূলং ব্যাদদাতি। **পরাঙ্গকর্ম্মকাৎ ন নিষেধঃ**—পরাঙ্গ কর্ম হইলে 'অনাস্যবিহরণে' এই নিষেধ খাটে না—ব্যাদদতে পিপীলিকাঃ পতঙ্গস্য মুখম্।

৫১। **ক্রীড়োঽনুসংপরিভ্যশ্চ** (আঙশ্চ)। অনু, সম্, পরি ও আঙ্ উপসর্গের পরস্থিত ক্রীড়্ ধাতুর উত্তর আত্মনেপদ হয়। অনুক্রীড়ন্তে (অথবা সংক্রীড়ন্তে) পক্ষিবৃন্দানি, ত্বমত্র পরিক্রীড়স্ব। মাণবকম্ অনু ক্রীড়তি—মাণবকের সহিত ক্রীড়া করে (মাণবকেন সহ ইত্যর্থঃ); এখানে অনু এই কর্মপ্রবচনীয়-যোগে দ্বিতীয়া।

৪৮। অকর্ত্রভিপ্রায়ার্থমিদম্—যেখানে ক্রিয়াফল কর্ত্রভিপ্রায় (=কর্তৃগামি, কর্তার ম্ অভিপ্রৈতি গচ্ছতি ইতি কর্ত্রভিপ্রায়ম্ কর্তৃগামি, কর্তৃ-অভি-প্র-ইণ্+অণ্) নহে, তথায় 'পরিব্যবেভ্যঃ ক্রিয়ঃ' এই সূত্র না থাকিলে আত্মনেপদ হইতে পারিত না; যেখানে ক্রিয়াফল কর্ত্রভিপ্রায় (কর্তৃগামী) তথায় 'স্বরিত-ঞিতঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে' এই সূত্র অনুসারেই আত্মনেপদ হইতে পারিত।

৫০। দঃ=দা+পঞ্চমী ১ব। অকর্ত্রভিপ্রায়ার্থমিদম্, তেন 'ব্যাদত্তে বিহগপতির্মুখং স্বকীয়ম্' ইতি প্রয়োগঃ আস্য-বিহরণেঽপি সিদ্ধঃ, ক্রিয়াফলস্য কর্তৃগামিত্বাৎ। আস্যগ্রহণম্ অবিবক্ষিতম্; মুগ্ধবোধের সূত্র 'আ দাক্রোঽস্বপ্রসারে'।

(ক) **সম্মোঽকূজনে।** কূজন ভিন্ন অন্য অর্থেই সম্-পূর্ব্বক ক্রীড়্ ধাতু আত্মনেপদী, কূজন অর্থে পরস্মৈপদী—সংক্রীড়ন্তি শকটানি ( কূজন্তি ইত্যর্থঃ )।

৫২। **আগমেঃ ক্ষমায়াম্ আত্মনেপদম্** বক্তব্যম্। ক্ষমা ( অর্থাৎ কালহরণ ) বুঝাইলে আ-পূর্ব্বক ণিজন্ত গম্ ধাতুর উত্তর আত্মনেপদ হয়। মাণবক, আগময়স্ব তাবৎ = কঞ্চিৎ কালং সহস্ব, মা ত্বরিষ্ঠাঃ।

৫৩। **আশিষি নাথঃ।** সর্পিষো নাথতে = সর্পির্মে স্যাৎ ইত্যাশাস্তে।

৫৪। **হরতের্গতিতাচ্ছীল্যে।** পৈতৃকম্ অশ্বা অনুহরন্তে, মাতৃকং গাবঃ = পিতুঃ মাতুশ্চ গতং ( প্রকারঃ ) সততং পরিশীলয়ন্তি। ( গত = প্রকার, তাচ্ছীল্য = তৎস্বভাবতা = habit। )

৫৫। **কিরতের্হর্ষ-জীবিকা-কুলায়করণেষ্বিতি বাচ্যম্।** অপস্কিরতে বৃষো হৃষ্টঃ, কুক্কুটো ভক্ষার্থী, শ্বা আশ্রয়ার্থী।

৫৬। **আঙি নু-প্রচ্ছ্যোঃ।** আনুতে ( = উৎকণ্ঠাপূর্বকং শব্দং করোতি ) শৃগালঃ, প্রিয়সখমমুম্ আপৃচ্ছস্ব।

৫৭। **শপঃ শপথে।** ফল কর্তৃগামী না হইলেও শপ্ ধাতুর উত্তর শপথ অর্থে আত্মনেপদ হয়। কৃষ্ণায় শপতে ( ৬।৩২ )।

৫৮। **সমবপ্রবিভ্যঃ স্থঃ।** সম্, অব, প্র ও বি উপসর্গের পরস্থিত স্থা-ধাতুর উত্তর আত্মনেপদ হয়। ক্ষণমত্র অবতিষ্ঠস্ব, ততঃ প্রস্থাস্যসে, এতেন কার্যং ন সংস্থাস্যতে।

(ক) আঙঃ স্থঃ প্রতিজ্ঞানে। বস্তু ক্ষণিকম্ আতিষ্ঠন্তে (assert, hold the view) বৌদ্ধাঃ; অস্তিং সকার-মাত্রম্ আতিষ্ঠতে আপিশলিঃ—আপিশলি আচার্যের মতে 'অস্তি' প্রভৃতি পদের ধাতুটি 'স্', অস্ নহে।

---

৫৪। তাচ্ছীল্য না বুঝাইলে—মাতুরনুহরতি, এখানে সাদৃশ্যমাত্র বিবক্ষিত।

৫৫। অপাচ্চতুষ্পাচ্ছকুনিষু আলেখনে স্রুট্। স্রুড়পি হর্ষাদিষু এব বক্তব্যঃ।

৫৬। আঙ্পূর্বঃ প্রচ্ছিঃ আলিঙ্গনাদিনা আনন্দনার্থঃ ( স্বামী )।

(খ) **প্রকাশনস্থেয়াখ্যয়োশ্চ**। প্রকাশন এবং বিবাদপদনির্ণেতা বুঝাইলে স্থা ধাতুর উত্তর আত্মনেপদ হয়। গোপী কৃষ্ণায় তিষ্ঠতে, দুর্যোধনঃ সংশয্য কর্ণাদিষু তিষ্ঠতে=কর্ণাদীন্ নির্ণেতৃত্বেন আশ্রয়তি।

৫৯। **উদোঽনূর্ধ্বকর্মণি** (ঈহায়ামেব)। চেষ্টা বুঝাইলে উৎপূর্বক স্থা আত্মনেপদী, ঊর্ধ্বকর্ম অর্থাৎ উঠা (rising up) বুঝাইলে আত্মনেপদ হয় না। কুটুম্বে উত্তিষ্ঠতে (তদর্থং যততে ইত্যর্থঃ); কিন্তু অস্মাদ্ গ্রামাৎ শতম্ উত্তিষ্ঠতি (=উৎপদ্যতে), আসনাৎ উত্তিষ্ঠতি।

৬০। **উপান্মন্ত্রকরণে**। দেবপূজা-সংগতিকরণ-মিত্রকরণ-পথিষু। দেবপূজা, মিলন, মিত্রকরণ ও পথ এই সকল স্থলে উপ-পূর্বক স্থা আত্মনেপদী। আদিত্যম্ উপতিষ্ঠতে, গঙ্গা যমুনাম্ উপতিষ্ঠতে (=উপশ্লিষ্যতি, falls into), রথিকান্ উপতিষ্ঠতে (=মিত্রীকরোতি), পন্থাঃ স্রুঘ্নম্ উপতিষ্ঠতে (প্রাপ্নোতি)।

(ক) **বা লিপ্সায়াম্**। ভিক্ষুকঃ প্রভুম্ উপতিষ্ঠতে উপতিষ্ঠতি বা (=লিপ্সয়া উপগচ্ছতি)।

(খ) **অকর্মকাচ্চ**। ভোজনকাল উপতিষ্ঠতে (=সন্নিহিতো ভবতি)।

৬১। **উদ্বিভ্যাং তপঃ** (অকর্মকাৎ স্বাঙ্গ-কর্মকাচ্চ)। উত্তপতে, বিতপতে (=দীপ্যতে)। সকর্মক হইলে—উত্তপতি সুবর্ণং সুবর্ণকারঃ, বিতপতি পৃষ্ঠং সবিতা। স্বাঙ্গ (অর্থাৎ নিজের অঙ্গ) কর্ম হইলেও আত্মনেপদ হয়—উত্তপতে পাণিম্, বিতপতে পৃষ্ঠম্।

৬২। **আঙো যমহনঃ** (অকর্মকাৎ স্বাঙ্গকর্মকাচ্চ)। আযচ্ছতে রজ্জুঃ (=দীর্ঘীভবতি), আহতে শিরঃ। আযচ্ছতি পাদং দেবদত্তস্য, আহন্তি শিরো বিষ্ণুমিত্রস্য।

৬৩। **সমো গম্যৃচ্ছিভ্যাম্** (অকর্মকাভ্যাম্)। সঙ্গচ্ছতে, সমৃচ্ছতে। সকর্মকে— গ্রামং সংগচ্ছতি।

---

৬২-৬৩। হন্, গম্, বিদ্, শ্রু প্রভৃতি সকর্মক ধাতু কিরূপে অকর্মক হয়?

ধাতোরর্থান্তরে বৃত্তে র্ধাত্বর্থেনোপসংগ্রহাৎ।

প্রসিদ্ধেরবিবক্ষাতঃ কর্মণোঽকর্মিকা ক্রিয়া॥

(ক) **বিদি-প্রচ্ছি-স্বরতীনাম্ উপসংখ্যানম্, অর্তি-শ্রু-দৃশিভ্যশ্চ ইতি বক্তব্যম্।** সংপৃচ্ছতে, সংশৃণুতে, সংপশ্যতে। সকর্মক হইলে, গ্রামং সংপশ্যতি।

৬৪। **নিসমুপবিভ্যো হ্বঃ।** নিহ্বয়তে, সংহ্বয়তে, উপহ্বয়তে।

৬৫। **উপসর্গাদ্ অস্যত্যূহ্যোর্বা।** নিরস্যতি বা নিরস্যতে, সমূহতি বা সমূহতে।

৬৬। **স্পর্ধায়াম্ আঙঃ** ( হ্বঃ )। মল্লো মল্লম্ আহ্বয়তে, ছাত্রশ্ছাত্র-মাহ্বয়তে। স্পর্ধা ( অর্থাৎ পরাভিভবেচ্ছা ) না থাকিলে হয় না, গাম্ আহ্বয়তি গোপালঃ।

৬৭। **অধেঃ প্রসহনে** ( কৃঞঃ ), **বেঃ শব্দ-কর্মণঃ, অকর্মকাচ্চ।** প্রসহনে ( = অভিভবে বা অপরাজয়ে )—তম্ অধিচক্রে; শব্দকর্ম (accusative)—ক্রোষ্টা বিকুরুতে স্বরান্; অকর্মক—বিকুর্বতে ( শোভনং বল্গন্তি ) সৈন্ধবাঃ।

---

'বহতি ভারম্' এখানে দেশান্তর-প্রাপণার্থ বহ্ ধাতু সকর্মক, কিন্তু ঐ বহ্ ধাতুটি স্যন্দন-রূপ অর্থান্তরে ব্যবহৃত হইলে উহা অকর্মক হয়, বহন্তি নদ্যঃ ( ধাতোরর্থান্তরে বৃত্তেঃ )। প্রাণধারণার্থক জীব্ ধাতু অকর্মক, কেন না, প্রাণধারণরূপ ধাত্বর্থের মধ্যেই প্রাণ এই কর্মটি আছে ( ধাত্বর্থেন উপসংগ্রহাৎ )। বৃষ্ ধাতু অকর্মক, কেন না উহার কর্ম যে জল, তাহা প্রসিদ্ধ ( প্রসিদ্ধেঃ ), 'বৃষ্টঃ দেবঃ' অকর্মক বলিয়া কর্তরি ক্ত; কর্ম অপ্রসিদ্ধ হইলে বর্ষতি রুধিরম্, বর্ষতি শরান্। নেহ পচ্যতে, নেহ ভুজ্যতে—এখানে 'অবিবক্ষা'-বশত ধাতু দুইটি অকর্মক বলিয়া ভাববাচ্যে প্রত্যয় হইয়াছে। ধাতুপাঠে আছে—বহ প্রাপণে ( ভ্বা উ ), জীব প্রাণধারণে ( ভ্বা. প ), বৃষু সেচনে ( ভ্বা. প )। 'নৃতী গাত্রবিক্ষেপে', গাত্র এই কর্মটী ধাত্বর্থে অন্তঃপ্রবিষ্ট।

৬৫। উপসর্গাদ্ হ্রস্ব উহতেঃ ( যাদৌ ক্ঙিতি ); অগ্নিং সমুহ্য ( সম্-উহ্ + ল্যপ্ )।

৬৭। 'গন্ধনাবক্ষেপণ-সেবন-সাহসিক্য-প্রতিযত্ন-প্রকথনোপযোগেষু কৃঞঃ'। গন্ধন ( = সূচন ), অবক্ষেপণ ( = ভর্ৎসন ) সেবন ( = অনুবর্তন ), সাহসিক্য ( = অবিমৃশ্যকারিতা ), প্রতিযত্ন ( = গুণান্তরাধান ), প্রকথন ( = প্রকৃষ্ট কথন ), ও উপযোগ ( = ধর্মাদির উদ্দেশ্যে বিনিয়োগ ), এই সকল অর্থে অকর্ত্রভিপ্রায়-ক্রিয়াফলেও কৃ-ধাতুর উত্তর আত্মনেপদ হয়। মহামাত্রান্ উপকুরুতে ( = সেবতে ); উৎকুরুতে ( = সূচয়তি ) শত্রূন্; গাথাঃ প্রকুরুতে ( প্রকর্ষেণ কথয়তি ), শতং প্রকুরুতে ( ধর্মার্থং বিনিযুঙ্ক্তে )।

৬৮। ক্রিয়াফল কর্তৃগামী না হইলেও কতিপয় স্থলে **নী-ধাতু** আত্মনেপদী হয়। ঋণং বিনয়তে ( = শোধয়তি ), বটুম্ উপনয়তে ( আচার্যকরণে ), দণ্ডম্ উন্নয়তে ( = উৎক্ষিপতি )।

(ক) **কর্তৃস্থে চাশরীরে কর্মণি।** শরীরাবয়ব ভিন্ন অন্য কর্ম হইলে এবং ঐ কর্ম কর্তৃস্থ হইলে নী-ধাতুর উত্তর আত্মনেপদ হয়। ক্রোধং বিনয়তে ( উপশময়তি )। কর্তৃস্থ না হইলে—গুরোঃ ক্রোধং বিনয়তি। শরীরাবয়ব কর্ম হইলে—গড়ুং বিনয়তি।

৬৯। **বৃত্তি-সর্গ-তায়নেষু ক্রমঃ।** ঋচি ক্রমতে ( ন প্রতিহন্যতে ইত্যর্থঃ ) বুদ্ধিঃ, অধ্যয়নায় ক্রমতে ( = উৎসহতে ), ক্রমন্তেঽস্মিন্ শাস্ত্রাণি ( স্ফীতানি ভবন্তি ইত্যর্থঃ )।

(ক) **আঙো জ্যোতিরুদ্‌গমনে** ( ক্রমঃ )। আক্রমতে ( = উদয়তে ) সূর্যঃ। গ্রহনক্ষত্রাদির উর্ধ্বগমন ভিন্ন অন্যত্র—আক্রামতি ধূমো হর্ম্যতলাৎ।

(খ) **বেঃ পাদবিহরণে** ( ক্রমঃ )। সাধু বিক্রমতে বাজী। পাদ-বিক্ষেপ-ভিন্ন অর্থে—বিক্রামতি সন্ধিঃ ( দ্বিধা ভবতি, স্ফুটতীত্যর্থঃ )।

(গ) **প্রোপাভ্যামারম্ভে** ( ক্রমঃ )। প্রক্রমতে বা উপক্রমতে ( আরভতে )।

(ঘ) **অনুপসর্গাদ্বা।** ক্রামতি বা ক্রামতে।

৭০। **অপহ্নবে জ্ঞঃ, অকর্মকাচ্চ, সংপ্রতিভ্যাম্ অনাধ্যানে।** শতমপজানীতে ( = অপলপতি ); সর্পিষো জানীতে ( = সর্পিষা উপায়েন প্রবর্ততে ); শাস্ত্রং সংজানীতে ( = সম্যক্ জানাতি ), শতং প্রতিজানীতে ( = অঙ্গীকরোতি )। আধ্যানে অর্থাৎ উৎকণ্ঠা-পূর্বক-স্মরণে—মাতুঃ সংজানাতি।

৬৮। সম্মাননোৎসঞ্জনাচার্যকরণ-জ্ঞান-ভৃতি-বিগণন-ব্যয়েষু নিয়ঃ।

৬৯। বৃত্তিরপ্রতিবন্ধঃ, সর্গ উৎসাহঃ তায়নং বৃদ্ধিঃ।

৭১। **বিমতি, উপসান্ত্বন** প্রভৃতি অর্থে বদ্-ধাতুর উত্তর আত্মনেপদ হয়। ক্ষেত্রে বিবদন্তে, ভৃত্যান্ উপবদতে ( সান্ত্বয়তি )।

৭২। **উদশ্চরঃ সকর্মকাৎ, সমস্তৃতীয়াযুক্তাৎ।** ধর্মমুচ্চরতে ( = উল্লঙ্ঘ্য গচ্ছতি ); সকর্মক না হইলে হয় না—বাষ্পম্ উচ্চরতি ( = উপরিষ্টাদ্ গচ্ছতি )। রথেন সঞ্চরতে; করণ-তৃতীয়ান্ত পদ না থাকিলে—উভৌ লোকৌ সঞ্চরসি, ইমং চামুং চ দেবল; সঞ্চরতি অবিরতং সৈন্যৈঃ।

৭৩। **উপাদ্ যমঃ স্বকরণে।** স্বকরণং স্বীকারঃ। ভার্যামুপযচ্ছতে (marries)।

৭৪। **জ্ঞাশ্রুস্মৃদৃশাং সনঃ।** সনন্ত জ্ঞা, শ্রু, স্মৃ ও দৃশ্ আত্মনেপদী। ধর্মং জিজ্ঞাসতে, শুশ্রূষস্ব গুরূন্, বিস্মৃতং সুস্মূর্ষতে, দিদৃক্ষতে রাজানম্।

৭৫। **ম্রিয়তের্লুঙ্-লিঙোশ্চ** ( শিতশ্চ আত্মনেপদম্ )। **পূর্ববৎ সনঃ। আম্ প্রত্যয়বৎ কৃঞোঽনুপ্রয়োগস্য।** ৯।২০, ১০।১০, ৮।৮১থ দেখ।

৭৬। **স্বরাদ্যন্তোপসর্গাদ্ যুজেঃ** ( অযজ্ঞপাত্রেষু )। প্রযুঙ্ক্তে, উপযুঙ্ক্তে, উদ্‌যুঙ্ক্তে। যজ্ঞপাত্রং প্রযুনক্তি।

৭৭। **ভুজোঽনবনে।** রক্ষণ ভিন্ন অন্য ( ভক্ষণ, ভোগ ) অর্থে ভুজ্ আত্মনেপদী। ওদনং ভুঙ্ক্তে। রক্ষার্থে—মহীং ভুনক্তি। অবন = রক্ষণ।

৭৮। **স্বরিতঞিতঃ কর্ত্রভিপ্রায়ে ক্রিয়াফলে।** ক্রিয়াফল কর্তৃগামী হইলে স্বরিতেৎ ও ঞিৎ ধাতুর উত্তর আত্মনেপদ হয়। স্বরিতেৎ—যজতে, ঞিৎ—সুনুতে। অকর্তৃগামি-ক্রিয়াফলে—যজন্তি যাজকাঃ।

৭৯। কর্তৃগামি-ক্রিয়াফলে অপপূর্বক **বদ্** ধাতু, **ণিজন্ত** ধাতু, সম্, উদ্ বা

---

৭১। ভাসনোপসংভাষা-জ্ঞান-যত্ন-বিমত্যুপমন্ত্রণেষু বদঃ, ব্যক্ত-বাচাং সমুচ্চারণে, অনোরকর্মকাৎ, বিভাষা বিপ্রলাপে। ভাসনে—সদসি বদতে ধীমান্ ( দীপ্যমানো বদতীত্যর্থঃ ), সমুচ্চারণে ( = সম্ভূয়োচ্চারণে )—সংপ্রবদন্তে ছাত্রাঃ, বিপ্রলাপে—বিপ্রবদন্তে গণকাঃ ( পরস্পর-বিরুদ্ধং বদন্তি ইত্যর্থঃ )।

৭৮। কর্তারম্ অভিপ্রৈতি ইতি কর্ত্রভিপ্রায়ম্ কর্তৃগামি ( কর্তৃ-অভি-প্র-ই + অণ্ )।

৭৯। অপাদ্বদঃ। ণিচশ্চ। সমুদাঙ্ভ্যো যমোঽগ্রন্থে। অনুপসর্গাজ্ জ্ঞঃ। 'অগ্রন্থে' বলার ফলে, উদ্‌যচ্ছতি বেদম্ = বেদম্ অধিগন্তুম উদ্যমং করোতি।

(খ) Correct or justify :—

শিশু স্বাদুম্ অন্নং ভুনক্তি। রামঃ পিতুরাজ্ঞয়া বনং প্রাতিষ্ঠৎ। পুত্রঃ পিতাং শুশ্রূষতি। হংসা মানসসরসং প্রতস্থুঃ। আসনাদুত্তিষ্ঠতে। তেন বিনা স্বর্গবাসোঽপি মাং ন রোচতি। স তদা নদীং দ্রষ্টুং তস্থ সার্ধং প্রতস্থৌ। কথং নাধুনাপি কর্মাৎ বিরমসে। রামঃ সীতাম্ উপযচ্ছৎ। জিজ্ঞাসন্ শিষ্যো বিদ্যাম্ আদদাতি। গুরুং শুশ্রূষন্ সর্বং বিজয়তি। বিজয় বিজয় পুত্রক। পুণ্যাৎ কর্মাৎ বিরমন্তে দুর্মতয়ঃ। অলকায়াং মন্দাকিনীতটে যক্ষকন্যাঃ মণিভিঃ সংক্রীড়ন্তি। মধুনি বিশন্তি ভ্রমরাঃ। পাণ্ডবান্ দদৃশে বনে। জিত্বা শত্রূন্ ভুঙ্ক্ষ্ব রাজ্যং সমৃদ্ধম্।

(গ) Frame short sentences (not less than four words in each sentence) using বিশ্, জি, স্থা, চর্ and ক্রম্ in আত্মনেপদ and রম্ and ভুজ্ in পরস্মৈপদ.

(ঘ) 'নের্বিশঃ' প্রভৃতি সূত্রের 'নি' প্রভৃতি অব্যয় ( উপসর্গ ), উহাদের পঞ্চমীতে 'নেঃ', 'উপাৎ', 'বিপরাভ্যাম্' প্রভৃতি পদ কোন্ নিয়ম অনুসারে সিদ্ধ হইয়াছে ?

## কর্মবাচ্য ও ভাববাচ্য

৯০। কর্মবাচ্যে (passive voice) ও ভাববাচ্যে (impersonal construction) ধাতুর উত্তর আত্মনেপদ হয়। পচ্যতে ওদনঃ, আস্যতে ত্বয়া।

৯১। কর্মবাচ্যে কর্ম যুষ্মদ্ হইলে ক্রিয়ায় মধ্যম পুরুষের, অস্মদ্ হইলে উত্তম পুরুষের এবং অন্যত্র ( অর্থাৎ মধ্যম ও উত্তম ভিন্ন স্থলে ) প্রথম পুরুষের বিভক্তি হয়, এবং ক্রিয়ার বচন কর্মের বচনানুযায়ী হয়।

---

৯০। ভাবকর্মণোঃ ( আত্মনেপদম্ )। ৮।১৭ দেখ।

৯১। যুষ্মদ্যুপপদে সমানাধিকরণে স্থানিন্যপি মধ্যমঃ, অস্মদ্যুত্তমঃ, শেষে প্রথমঃ। ৮।১৩-১৫ দ্রষ্টব্য।

৯২। ভাববাচ্যে ক্রিয়ায় সর্বত্র প্রথম পুরুষের একবচন হয়। আস্যতে যুষ্মাভিঃ।

৯৩। কর্মবাচ্যে ও ভাববাচ্যে সার্বধাতুকে সর্বগণীয় ধাতুর উত্তর যক্ হয়, ক্ ইৎ, য থাকে। যক্ পরে থাকিলে গুণ-বৃদ্ধি হয় না। নীয়তে, ভূয়তে।

৯৪। কর্মবাচ্যে ও ভাববাচ্যে কর্তায় তৃতীয়া হয় ( ৬।২০ )। কর্মবাচ্যে কর্মে প্রথমা হয় ( ৬।৫,৮ )। সকর্মক ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ও কর্মবাচ্যে এবং অকর্মক ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ও ভাববাচ্যে তিঙ্ হয়। অবিবক্ষিত-কর্মক ধাতু অকর্মক বলিয়া গণ্য হয়। ১০।৬২-৬৩ পা. টী. দেখ।

ভাববাচ্য—ভূয়তে ঈশ্বরেণ (God exists)। আস্যতে বালকৈঃ।

কর্মবাচ্য—অনুভূয়তে সুখম্, শাস্ত্রম্ অধীয়তাম্ ( অধি-ই+লোট্ তাম্ ) ভবতা/ত্বয়া বা অস্মাভিঃ।

৯৫। যক্ পরে থাকিলে একারান্ত, ঐকারান্ত ও ওকারান্ত ধাতুর অন্তস্বর-স্থানে 'আ' হয়, এবং শী ধাতুর ঈকার-স্থানে অয়্ হয়। ধে—ধায়তে, ত্রৈ—ত্রায়তে, ধ্যৈ—ধ্যায়তে, শো—শায়তে, শী—শয্যতে।

৯৬। অগুণ ব্যঞ্জনাদি প্রত্যয় পরে থাকিলে গা, ধা, দা, পা, মা, হা, সা ও স্থা ধাতুর 'আ'-স্থানে 'ঈ' হয়। গৈ ( গা, ৯।৩ )—গীয়তে, ধা—ধীয়তে, পা ( পানে )—পীয়তে জলম্, সো ( সা, ১০।৬৭ )—অবসীয়তে।

৯৭। যকারাদি প্রত্যয় পরে থাকিলে স্বরান্ত অঙ্গের দীর্ঘ হয়, কিন্তু

---

৯২। আত্মনেপদ-প্রথম-পুরুষৈকবচনং ভাবে।

৯৩। সার্বধাতুকে যক্ ( ভাব-কর্মণোঃ )। ক্ঙিতি ন গুণ-বৃদ্ধী ; ৮।৩০-৩৪ দেখ।

৯৪। ( কর্তরি কৃত্ ), লঃ কর্মণি চ ভাবে চাকর্মকেভ্যঃ।

৯৫। আদেচ উপদেশেঽশিতি ( ৯।৩ )। ( শীঙঃ ) অযঙ যি ক্ঙিতি।

৯৬। ঘু-মা-স্থা-গা-পা-জহাতি-সাং হলি ( ক্ঙিতি আর্ধধাতুকে আত ঈৎ )। ঘু- দা এবং ধা ; সা=ষো অন্তকর্মণি=সো ( ৮।৫১ ), পা=পা পানে ( ভ্বা প )। পা রক্ষণে—পায়তে রাজ্ঞা লোকঃ। যঙ্-প্রত্যয়েও এই সূত্র অনুসারে কার্য হয়—দেদীয়তে, দেধীয়তে, তেষ্ঠীয়তে।

৯৭। অ-কৃত্-সার্বধাতুকয়োর্দীর্ঘঃ। আশীর্লিঙ্—জীয়াৎ, শ্রূয়াৎ। সার্বধাতুক—চিনুয়াৎ ( দীর্ঘ হইল না ), কৃৎ—প্রকৃত্য ( তুক্ হইল, দীর্ঘ হইল না )।

যকারাদি কৃত্-প্রত্যয়ে এবং সার্বধাতুকে হয় না। জি—জীয়তে, শ্রু—শ্রূয়তে, শ্রি—শ্রীয়তে।

৯৮। শ, যক্ ও যকারাদি আর্ধধাতুক লিঙ্ পরে থাকিলে ঋকারান্ত ধাতুর ঋ-স্থানে 'রি' হয়। কৃ—ক্রিয়তে, ধৃ—ধ্রিয়তে।

৯৯। যক্ ও যকারাদি আর্ধধাতুক লিঙ্ পরে থাকিলে ঋধাতুর এবং সংযোগাদি ঋকারান্ত ধাতুর অন্তস্বরের গুণ হয়। ঋ—অর্যতে, স্মৃ—স্মর্যতে।

১০০। যক্-এ এবং আশীর্লিঙ্-পরস্মৈপদে ধাতুর অন্তস্থিত ৠ-স্থানে ঈর্ হয় কিন্তু ৠকার ওষ্ঠ্যবর্ণের পরস্থিত হইলে ঊর্ হয়। তৄ—তীর্যতে, পৄ—পূর্যতে।

১০১। বচ্ অথবা ব্রূ—উচ্যতে, স্বপ্—সুপ্যতে, যজ্—ইজ্যতে, বপ্—উপ্যতে, বহ্—উহ্যতে, বস্—উষ্যতে, হ্বে—হূয়তে, বদ্—উদ্যতে, গ্রহ্—গৃহ্যতে, ব্যধ্—বিধ্যতে, প্রচ্ছ্—পৃচ্ছ্যতে, ভ্রস্জ্—ভৃজ্জ্যতে।

১০২। দন্শ্—দশ্যতে, শন্স্—শস্যতে, মন্থ—মথ্যতে, বন্ধ্—বধ্যতে। শাস—শিষ্যতে।

১০৩। যকারাদি কৃঙিৎ প্রত্যয় পরে থাকিলে জন্, সন্, খন্ ও তন্ ধাতুর স্থানে বিকল্পে যথাক্রমে জা, সা, খা ও তা হয়। জন্যতে বা জায়তে, খন্যতে বা খায়তে, তন্যতে বা তায়তে।

৯৮। [ঋতো] রিঙ্ শ-যগ্-লিঙ্‌ক্ষু (৮।১০৪)। শ—আদ্রিয়তে। আশীর্লিঙ্—ক্রিয়াৎ (কৃ), ভ্রিয়াৎ (ভৃ)।

৯৯। গুণোঽর্তি-সংযোগাদ্যোঃ (যকি, যাদৌ আর্ধধাতুকে লিঙি চ)। আশীর্লিঙ্—স্মর্যাৎ (স্মৃ)।

১০০। ৠত ইদ্ ধাতোঃ। উদ্ ওষ্ঠ্যপূর্বস্য। র্বো রুপধায়া দীর্ঘ ইকঃ (হলি)। গুণের সম্ভব থাকিলে গুণ হয়। তৄ—তরতি। আশীর্লিঙ্—তীর্যাৎ, পূর্যাৎ (৮।৯৬, ৮৭গ)।

১০১। বচি-স্বপি-যজাদীনাং কিতি [সম্প্রসারণম্], ৯।৪৩। গ্রহি-জ্যা-বয়ি-ব্যধি-বষ্টি-বিচতি-বৃশ্চতি-পৃচ্ছতি-ভৃজ্জতীনাং ঙিতি চ, ৮।৮১।

১০২। অনিদিতাং হল উপধায়াঃ কৃঙিতি, ৮।১১৫। শাস ইৎ অঙি হলি চ কৃঙিতি, ৮।৭৯।

১০৩। জন-সন-খনামাত্বং বা যে কৃঙিতি, তনোতের্যকি।

১০৪। অনিট্ আর্ধধাতুকে ণিজন্ত ধাতুর অন্তস্থিত ইকারের লোপ হয়। কৃ+ণিচ্=কারি, কারি+কর্মবাচ্যে তে=কার্যতে, স্থাপি—স্থাপ্যতে, দর্শি—দর্শ্যতে।

১০৫। আর্ধধাতুকে অস্, ব্রূ ও চক্ষ্ ধাতুর স্থানে যথাক্রমে ভূ, বচ্ ও খ্যা প্রযুক্ত হয়। ভূয়তে, উচ্যতে, খ্যায়তে। ( ৯।২২ )

১০৬। লৃট্, লুট্, লৃঙ্ ও আশীর্লিঙ্ এই চারি লকারের কর্তৃবাচ্যে আত্মনেপদে যে পদ হয়, কর্মবাচ্য ও ভাববাচ্যেও সেই পদ হয়। ভবিষ্যতে তেন সুখিনা। দাস্যতে ময়া ধনম্।

(ক) স্বরান্ত ধাতু এবং হন্, গ্রহ্ ও দৃশ্ ধাতুর উত্তর বিকল্পে ই হয়, এই ই পরে থাকিলে ধাতুর অন্ত্যস্বর ও উপধা অকারের বৃদ্ধি হয় এবং উপধা লঘু-স্বরের গুণ হয়। শ্রু—( লৃট্ ) শ্রোষ্যতে, শ্রাবিষ্যতে; ( লুট্ ) শ্রোতা, শ্রাবিতা; ( লৃঙ্ ) অশ্রোষ্যত, অশ্রাবিষ্যত। চি—চেষ্যতে, চায়িষ্যতে। গ্রহ্—গ্রহীষ্যতে, গ্রাহিষ্যতে। দৃশ্—দ্রক্ষ্যতে, দর্শিষ্যতে।

(খ) এই 'ই' পরে থাকিলে আকারান্ত ধাতুর উত্তর য্ হয় এবং হন্ ধাতুর হ্-স্থানে ঘ্ হয়। দা—দাস্যতে, দায়িষ্যতে; হন্—হনিষ্যতে, ঘানিষ্যতে।

১০৭। লিট্-এ কর্মবাচ্য ও ভাববাচ্যের রূপ কর্তৃবাচ্য আত্মনেপদের ন্যায়। ভিদ্—ভৃত্যেন কাষ্ঠং বিভিদে। পার্বত্যা স্বং রূপং নিনিন্দে।

(ক) যে সকল ধাতুর উত্তর লিট্-এ কৃ, ভূ বা অস্ অনুপ্রযুক্ত হয়, তথায় কর্মবাচ্যে ও ভাববাচ্যে কৃ, ভূ ও অস্ কেবল আত্মনেপদেই অনুপ্রযুক্ত হয়। ঈক্ষ্—ঈক্ষাঞ্চক্রে ( বা ঈক্ষামাসে বা ঈক্ষাম্বভূবে ) ময়া সমুদ্রঃ।

---

১০৪। ণেরনিটি ( আর্ধধাতুকে লোপঃ )। ইট্ হইলে—কারয়িতা। ১১।৪৪ দেখ।

১০৬ক। স্য-সিচ্-সীয়ুট্-তাসিষু ভাব-কর্মণোঃ উপদেশে অজ্-হন-গ্রহ-দৃশাং বা চিণ্‌বদ্ ইট্ চ। ( লৃটে ও লঙে 'স্য', লুঙ্-এ 'সিচ', আশীর্লিঙ্-এ 'সীয়ুট্', লুট্-এ 'তাসি' আসে। )

১০৮। একই বিষয় বিভিন্ন বাচ্যে প্রকাশিত হইতে পারে।

| কর্তৃবাচ্য | কর্মবাচ্য বা ভাববাচ্য |
| --- | --- |
| অহং গচ্ছামি। | ময়া গম্যতে। |
| ত্বং চন্দ্রম্ অপশ্যঃ। | ত্বয়া চন্দ্রঃ অদৃশ্যত। |
| [ ত্বম্ ] অহঙ্কারং ত্যজ। | [ ত্বয়া ] অহঙ্কারঃ ত্যজ্যতাম্। |
| অহং বিভেমি। আবাম্ বিভীবঃ। বয়ং বিভীমঃ। | ময়া বা আবাভ্যাম্ বা অস্মাভিঃ ভীয়তে। |
| যূয়ম্ আধ্বে। যুবাম্ আসাথে। ত্বম্ আসসে। | যুষ্মাভিঃ বা যুবাভ্যাম্ বা ত্বয়া আস্যতে। |

১০৯। **দ্বিকর্মক** ধাতুর উত্তর কর্মবাচ্যে তিঙাদি প্রত্যয় হইলে, দুহাদির **গৌণ কর্ম** এবং নী, হৃ, কৃষ্ ও বহ্ ধাতুর **মুখ্য কর্ম** উক্ত হয়, ঐ উক্ত কর্মে প্রথমা হয় এবং অপর কর্মে অর্থাৎ **অনুক্ত** কর্মে দ্বিতীয়া হয়। গৌর্দুহ্যতে পয়ঃ, অজা গ্রামং নীয়তে।

**বুদ্ধ্যর্থ, ভক্ষণার্থ ও শব্দ-কর্মক** ধাতুর উত্তর ণিচ্ হইলে, ঐ ণিজন্ত ধাতুগুলি **দ্বিকর্মক** হয়। এই সকল দ্বিকর্মক ধাতুর উত্তর কর্মবাচ্যে প্রত্যয় হইলে, **নিজের ইচ্ছা অনুসারে** একটি কর্ম উক্ত হয় ও ঐ উক্ত কর্মে প্রথমা হয়, অপর কর্মটি অনুক্ত থাকে এবং ঐ অনুক্ত কর্মে দ্বিতীয়া হয়। বোধ্যতে মাণবকং ধর্মঃ, অথবা বোধ্যতে মাণবকো ধর্মম্।

১১০। ণিচ্-এ দ্বিকর্মক অন্য ধাতুর ( ণিজন্ত গত্যর্থ প্রভৃতির ) প্রযোজ্য কর্মই উক্ত হয়। দেবদত্তো গ্রামং গম্যতে যজ্ঞদত্তেন।

---

১০৯-১১০। গৌণে কর্মণি দুহ্যাদেঃ প্রধানে নী-হৃ-কৃষ্-বহাম্।
বুদ্ধি-ভক্ষার্থয়োঃ শব্দকর্মণাং চ নিজেচ্ছয়া ॥
প্রযোজ্য-কর্মণ্যন্যেষাং ণ্যন্তানামিহ নিশ্চিতঃ।
ল-কৃত্য-ক্ত-খলর্থানাং প্রয়োগো ভাষ্যপারগৈঃ ॥

কৃৎ প্রত্যয়ের উদাহরণ—গৌঃ পয়ো দোহ্যা, দুগ্ধা বা সুদোহা; অজা গ্রামং নেয়া, নীতা বা সুনয়া; দেবদত্তো গ্রামং গময়িতব্যঃ, গমিতঃ বা সুগমঃ। অণিজন্ত অবস্থার কর্তা ণিজন্ত অবস্থায় কর্ম হইলে, তাহাকে প্রযোজ্য কর্ম বলে।

## কর্মকর্তৃবাচ্য

১১১। সাধু অসিঃ ছিনত্তি, কাষ্ঠানি পচন্তি, স্থালী পচতি। বস্তুগত্যা অসি ছেদন-ক্রিয়ার ও কাষ্ঠ পচন-ক্রিয়ার করণ, এবং স্থালী পাক-ক্রিয়ার অধিকরণ, তথাপি সৌকর্য্যাতিশয় বুঝাইবার জন্য কর্তৃ-ব্যাপার অবিবক্ষিত রহিল, এবং যাহারা প্রকৃতপক্ষে করণ ও অধিকরণ তাহারাই কর্তৃরূপে ( —স্বতন্ত্ররূপে ) বিবক্ষিত হইল।

১১২। পূর্বোক্ত প্রকারের ক্রিয়ার সৌকর্যাতিশয় বুঝাইবার জন্য কোনও এককর্মক ধাতুর কর্ম কর্তৃ-রূপে বিবক্ষিত হইলে, ঐ ধাতুটি অকর্মক হইয়া দাঁড়ায় ( কেন না, যে প্রকৃত কর্ম সে এখন কর্তা ); এইরূপে কর্ম কর্তা হইলে, উহাকে কর্মকর্তা বলে। এই কর্মকর্তা তিঙ্‌দ্বারা উক্ত হইলে, উহাকে কর্মকর্তৃবাচ্যের প্রয়োগ বলে। কর্মকর্তৃ-বাচ্যে ধাতুর উত্তর যক্‌, আত্মনেপদ প্রভৃতি কমবাচ্যবৎ কার্য হয় *। পচ্যতে ওদনঃ, ভিদ্যতে কাষ্ঠম্‌; লূয়তে কেদারঃ স্বয়মেব, কুসূলঃ স্বয়মেব ভিদ্যতে। ইহাদের বাচ্য-পরিবর্তন করিতে হইলে, পচ্যতে ওদনেন, ভিদ্যতে কাষ্ঠেন ইত্যাদিরূপে ভাববাচ্যে পরিবর্তিত হইবে।

---

## অনুশীলন ৯৩

(ক) অনেন স্বস্যৈব অবিনয়স্য ফলম্‌ অনুভূয়তে। প্রারভ্যতে ন খলু বিঘ্নভয়েন নীচৈঃ। অনুষ্ঠীয়তাম্‌ আত্মনোঽভিপ্রায়ঃ। স্থায়িষ্যতে তেন রণে পুরস্তাৎ, ঘানিষ্যতে তেন মহান্‌ বিপক্ষঃ। অনুগৃহ্যতাম্‌ অয়ং জনঃ। আদিশ্যতাম্‌ কর্তব্যম্‌। কিমর্থম্‌ এবম্‌ উচ্যতে। দেব শ্রূয়তাম্‌। সত্বরম্‌ আগম্যতাম্‌।

---

১১১। স্বতন্ত্রঃ কর্তা।

১১২। ক্রিয়মাণন্তু যৎ কর্ম স্বয়মেব প্রসিধ্যতি।
সুকরৈঃ স্বৈর্গুণৈঃ কর্তুঃ কর্মকর্তেতি তদ্‌ বিদুঃ।

* ছিদ্‌, ভিদ্‌ প্রভৃতি কর্মস্থ-ক্রিয় বা কর্মস্থ-ভাব ধাতুরই এইরূপ কর্মবদ্ভাব হয়; দৃশ্‌, গম্‌ প্রভৃতি কর্তৃস্থ-ভাব বা কর্তৃস্থ-ক্রিয় ধাতুর এইরূপ কর্মবদ্ভাব হয় না।

অন্যো ভৃত্যোঽস্মৎস্থানে ক্রিয়তাম্। দীয়তাম্ অণ্ডানি। অন্বিষ্যতাম্ কিঞ্চিৎ সত্ত্বম্। স্বামী ক্ষুধয়া পীড্যতে। ভদ্র জ্ঞায়তাং কিমেষ রৌদ্রঃ শব্দঃ শ্রূয়তে। ভদ্র কিমেবং ব্যাকুলো দৃশ্যসে? শুষ্কং কাষ্ঠঞ্চ মূর্খশ্চ ভিদ্যতে ন চ নম্যতে। হীয়তে হি মতিস্তাত হীনৈঃ সহ সমাগমাৎ। মাণবকঃ পন্থানং পৃচ্ছ্যতে। দ্বারং সংব্রিয়তাম্।

(খ) বাচ্যান্তর কর :—

কিং জাগর্মি, কিং স্বপ্তাস্মি, কিং রোদিমি? ক গচ্ছামি, কিং করোমি, কিং শৃণোমি, কিং পশ্যামি, কিম্ আলপামি, কস্য কথয়ামি? স মাম্ আহ। তমহং পুনঃ পুনঃ পর্যপৃচ্ছম্। তস্মিন্ এব প্রাসাদে৷ দিবসম্ অত্যবাহয়ম্। স ন শক্নোতি অবস্থাতুম্। ত্বং কুত্র প্রয়াসি? বক্তুম্ উপচক্রমে চন্দ্রাপীড়ঃ। রামঃ স্বভবনং বিবেশ। স সকলমেব মহীমণ্ডলং শূন্যম্ অমন্যত। অবহিতঃ শৃণু। অহং মনসি অকরবম্। জানামি তে গরীয়সীং প্রীতিম্। কিং ময়া কুভৃত্যেন ভবান্ করিষ্যতি? আবাং কাশীং গচ্ছাব। সত্যং বদিষ্যামি। ত্বং নীতিতত্ত্বং ন বেৎসি। ত্বং মন্ত্রী ভবিষ্যসি। অয়ং মাম্ উপহসতি। কস্মিংশ্চিৎ অধিষ্ঠানে ধর্মবুদ্ধিঃ পাপবুদ্ধিশ্চ দ্বে মিত্রে প্রতিবসতঃ। মৃত্যুর্ভীতং ন বিমুঞ্চতি। পচ্যতে ওদনঃ স্বয়মেব। অজাং গ্রামং নয়তি। রামঃ ভৃত্যং গ্রামং গময়তি। বলিং যাচতে বসুধাম্ বামনঃ। কৃষ্ণচতুর্দশ্যাং রাত্রৌ রক্ষাংসি দৃশ্যন্তে ইতি আগমঃ। ভবন্তং পৃচ্ছামি।

---

## লকারার্থ ( পরিশিষ্ট )

১১৩। **যাবৎ** ও **পুরা** এই দুই নিপাতের যোগে **ভবিষ্যৎ** কালে **লট্** হয়। এতৌ যত্নেন রক্ষণীয়ৌ যাবদহম্ আগচ্ছামি ( till I come ); গচ্ছ, পুরা বর্ষতি দেবঃ ( সমনন্তরং বর্ষিষ্যতি )। নিপাত না হইলে হয় না—যাবৎ ভোক্ষ্যসে তাবদ্ দাস্যতি (=যৎপরিমাণকং তৎপরিমাণকম্ )।

১১৪। ভবিষ্যদর্থে **কদা** ও **কর্হি** শব্দের যোগে বিকল্পে **লট্** হয়। কদা

১১৩, ১১৪। যাবৎ-পুরা-নিপাতয়োর্লট্ ( ভবিষ্যতি ), বিভাষা কদা কর্হ্যোঃ।

ভবতি মে ধনম্ ( পক্ষে—ভবিতা বা ভবিষ্যতি ), কর্হি ভুঙ্ক্তে ( পক্ষে—ভোক্ষ্যতে বা ভোক্তা )।

১১৫। **বর্তমান-সমীপবর্তী** ভূতে ও ভবিষ্যতে **বিকল্পে** বর্তমানকাল-বিহিত প্রত্যয় হয়। কদা আগতোঽসি? অয়ম্ আগচ্ছামি ( এই আসছি ), অথবা অয়মহম্ আগমম্ ( লুঙ্ )। কদা গমিষ্যসি? এষ গচ্ছামি ( গমিষ্যামি বা )।

১১৬। **মা**-শব্দের যোগে **লুঙ্** হয়। মা ভূত্ দুঃখম্, মা ত্বং কার্ষীঃ পাপম্ ( ৮।২৭ )। 'মা ভবতু দুঃখম্', 'মা ভবিষ্যতি দুঃখম্', এইরূপ প্রয়োগও দেখা যায় ; 'অঙিৎ অপরো মা-শব্দো বিদ্যতে তস্যায়ং প্রয়োগঃ', 'অসাধুরেবায়ম্' ইতি মতদ্বয়ম্।

১১৭। **মাস্ম**-যোগে **লুঙ্** ও **লঙ্** হয়। মাস্ম ভবৎ শোকঃ, মাস্ম ভূত্ শোকঃ ( ৮।২৭ )।

১১৮। **হেতু-হেতুমদ্ভাবে** ভবিষ্যৎ কালে **লিঙ্** ও **লৃট্** হয়। ঈশ্বরং নমেচ্চেৎ সুখং যায়াৎ, পক্ষে—ঈশ্বরং নংস্যতি চেৎ সুখং যাস্যতি। বর্তমান কালে—হন্তীতি পলায়তে, বর্ষতীতি ধাবতি।

১১৯। **কাম-প্রবেদনে** অর্থাৎ নিজের অভিপ্রায়-প্রকাশে, ইচ্ছার্থ ধাতুর প্রয়োগে **লিঙ্** ও **লোট্** হয়। ইচ্ছামি ( বা কাময়ে বা প্রার্থয়ে ) ভুঞ্জীত ভুঙ্ক্তাং বা ভবান্। 'কাম-প্রবেদন' ( =স্বাভিপ্রায়াবিষ্কার ) ভিন্ন অন্যত্র হয় না, ইচ্ছন্ করোতি।

(ক) সমান-কর্তৃক **ইচ্ছার্থ ধাতু** উপপদ থাকিলে **লিঙ্** হয়। ভুঞ্জীয় ইতি ইচ্ছতি (=ভোক্তুম্ ইচ্ছতি), অধীয়ীয় ইতি ইচ্ছতি (=অধ্যেতুমিচ্ছতি)।

---

১১৫। বর্তমান-সামীপ্যে বর্তমানবদ্ বা। সমীপম্ এব সামীপ্যম্, স্বার্থে ষ্যঞ্।

কৃৎ-এর উদাহরণ— আগচ্ছন্তমেব মাং বিদ্ধি ( বর্তমান-সমীপকালে ভূতে শতৃ-প্রত্যয় )।

১১৬। মাঙি লুঙ্ ; সর্বলকারাপবাদঃ।

১১৭। স্মোত্তরে লঙ্ চ ; অয়মপি সর্বলকারাপবাদঃ। ৮।২৭-২৮ দেখ।

১১৮। হেতু-হেতুমতোর্লিঙ্ ( বা ), ভবিষ্যত্যেব ইষ্যতে।

১১৯। ইচ্ছার্থেষু লিঙ্-লোটৌ ( কাম-প্রবেদনে )।

১২০। **শক্তি বুঝাইলে লিঙ্ এবং কৃত্য-প্রত্যয় হয়।** ভারং ত্বং বহেঃ (বোঢ়ুং সমর্থঃ)=ত্বয়া ভারো বোঢ়ব্যঃ, বহনীয়ঃ, বাহ্যঃ।

১২১। **ইচ্ছার্থ** ধাতুর উত্তর বর্তমানে **লট্** ও **লিঙ্** হয়। ইচ্ছতি বা ইচ্ছেৎ, বষ্টি বা উশ্যাৎ, কাময়তে বা কাময়েত।

---

## অনুশীলন ৯৪

(ক) নিম্নলিখিত বাক্যগুলিতে কেন কোন্ লকার হইয়াছে বল :—

ভীষ্মমেবাভিরক্ষন্তু ভবন্তঃ সর্ব এব হি। শঙ্খং দধ্মৌ পিতামহঃ। স ঘোষো ধার্তরাষ্ট্রাণাং হৃদয়ানি ব্যদারয়ৎ। স্বজনং হি কথং হত্বা সুখিনঃ স্যাম মাধব। ক্ষুদ্রং হৃদয়-দৌর্বল্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ পরন্তপ। যো হি অজানন্ বৈ ব্রাহ্মণং হন্যাৎ (should kill) সুরাং বা পিবেৎ সোঽপি মন্যে পতিতঃ স্যাৎ (would become an outcaste). পঞ্চষৈঃ (in five or six) অহোভিঃ বয়মেব তত্র গমিষ্যামঃ। কিমন্যৎ আশাস্মহে বীর-প্রসবা ভূয়াঃ। মাস্ম প্রাক্ষীর্মা দোষম্। দুর্যোধনঃ পার্থজলে পুরা নৌরিব মজ্জতি। যদি ধার্তরাষ্ট্রা মাং হন্যুঃ, তৎ মে ক্ষেমতরং ভবেৎ (যদি...তাহা হইলে)।

(খ) সংস্কৃতে অনুবাদ কর :—

How could I know (লিঙ্) this? Come, let us go (লোট্) to the northern bank of the Jumna. May the princes be victorious (লোট্). One must not take (লিঙ্) sweetmeats alone. May the people (লোকঃ) be religious (প্রবর্ততাম্ ধর্মে).

(গ) Construct sentences illustrating the following :—

মাঙি লুঙ্, শকি লিঙ্, বর্তমান-সমীপে ভূতে লট্ and ভবিষ্যতি লট্.

(ঘ) Correct or justify :—জাজলে, তীর্থম্ আত্মৈব, মাস্ম দেশাতিথির্ভব। মা কুরু ধনজনযৌবনগর্বম্। অন্নঞ্চ নো বহু ভবেৎ, অতিথীংশ্চ লভেমহি।

---

১২০। শকি লিঙ্ চ (কৃত্যাশ্চ)। শক্=শক্+ভাবে কিপ্=শক্তি।

১২১। ইচ্ছার্থেভ্যো বিভাষা বর্তমানে (লিঙ্)।

# একাদশ অধ্যায়

## নামের গঠন (derivation)—কৃৎ-প্রত্যয়

১। ধাতুর উত্তর তুম্ (তুমুন্), ত্বা (ক্ত্বা), তব্য, তৃ (তৃন্), অ (ঘঞ্, ক, অঙ্), ই (কি) প্রভৃতি প্রত্যয়ের যোগে **প্রাতিপদিক** বা **নাম** গঠিত হয়। এই সকল প্রত্যয়কে **কৃৎ-প্রত্যয়** বা **primary suffix**, এবং এই সকল কৃদন্ত প্রাতিপদিককে primary nominal base বলে।

২। কেহ কেহ বলেন যে, সকল নামই (=প্রাতিপদিকই) ধাতু হইতে উৎপন্ন হইয়াছে। এই মত সত্য হউক বা না হউক, অধিকাংশ নামই যে ধাতুজ, ইহা নিশ্চয়। কোন্ ধাতু হইতে কোন্ নাম জন্মিয়াছে, কোন্ প্রত্যয়ের যোগে ঐ নাম জন্মিয়াছে, এবং ঐ প্রত্যয়ের অর্থ (=বাচ্য) কি, এই সকল কৃৎ-প্রকরণে উপদিষ্ট হয়।

৩। নামের উত্তর প্রত্যয়ের যোগেও নাম হয়; ঐ সকল প্রত্যয়কে **তদ্ধিত-প্রত্যয়** বলে। 'দিব্' ধাতুর উত্তর 'অচ্' এই কৃৎ-প্রত্যয়ের যোগে 'দেব' এই নাম (=প্রাতিপদিক) হয়; আবার 'দেব' এই নামের উত্তর 'অণ্' এই তদ্ধিত-প্রত্যয়ের যোগে 'দৈব' এই নাম হয়। 'দৈব' এই নামেরও মূল 'দিব্' ধাতু। **তদ্ধিত-প্রত্যয়কে** ইংরেজিতে **secondary suffix** কহে।

(ক) নামের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ আ প্রভৃতি প্রত্যয়ের যোগেও নাম গঠিত হয়। দেব দেবী, অজ অজা। কেহ কেহ এই সকল স্ত্রীপ্রত্যয়কে তদ্ধিতের মধ্যে গণ্য করিয়াছেন

৪। যাহার উত্তর প্রত্যয় হয়, তাহাকে **প্রকৃতি** বলে। কৃতের প্রকৃতি ধাতু; তদ্ধিতের প্রকৃতি নাম। 'প্রকৃতি' ও 'প্রত্যয়' সম্বন্ধী শব্দ। ৪।৩-৪ দেখ।

৫। কখন কখন অবিকল ধাতুটিই নামরূপে প্রযুক্ত হয়। সত্তাবাচক 'ভূ' ধাতু, পৃথিবীবাচক 'ভূ' নাম। 'ভূ' ধাতুর অর্থ হওয়া বা থাকা, 'ভূ' প্রাতিপদিকের যৌগিক অর্থ (derivative meaning) 'যে স্থানে সকলে থাকে —ভবতি অস্যাং সর্বম্,' অতএব 'ভূ' থাকার অধিকরণ। 'দৃশ্' ধাতুর অর্থ

'দেখা', 'দৃশ্' এই নামের অর্থ 'যাহা দ্বারা দেখা যায় (চক্ষু)'। 'দৃশ্'-প্রাতিপদিক-বাচ্য পদার্থ দর্শন-ক্রিয়ার করণ। 'দ্বিষ্' ধাতু হইতে শত্রু-বাচক 'দ্বিষ্', 'বিদ্' ধাতু হইতে জ্ঞানি-বাচক 'বিদ্', এবং 'চিৎ' ধাতু হইতে জ্ঞান-বাচক 'চিত্' হইয়াছে।

আ-পদ্, বি-পদ্, সম্-পদ্, সং-সদ্, উপ-নি-ষদ্ (ষদ্ব), প্রতি-ভূ, স্বয়ম্-ভূ, প্র-সূ, ভীম-সূ, সেনা-নী, বেদ-বিদ্, বিশ্ব-পা, বৃত্র-হন্ প্রভৃতি নামে ধাতুর পূর্বে উপসর্গ বা প্রাতিপদিক আছে।

৬। বৈয়াকরণেরা বলেন 'ন কেবলা প্রকৃতিঃ প্রযোক্তব্যা ন চ কেবলঃ প্রত্যয়ঃ'=প্রত্যয়-বিহীন প্রকৃতি, বা প্রকৃতি-বিহীন প্রত্যয় ভাষায় প্রযুক্ত হয় না। এই সময়ের (convention) অনুরোধে বলা হয় যে, পূর্বোক্ত উদাহরণগুলিতে' এক একটি প্রত্যয় হইয়াছিল, এবং পরে তাহা লোপ পাইয়াছে। বৈয়াকরণেরা এই প্রত্যয়টির নাম দিয়াছেন ক্বিপ্। ক্বিপ্-এর কিছুই থাকে না। প্রত্যয়টিতে ক্ ইৎ (=অনুবন্ধ) দিয়া বুঝান হইতেছে যে, এই প্রত্যয়ে ধাতুটির অন্ত্যস্বর বা উপধা লঘু স্বরের গুণ হয় না। হ্রস্বান্ত ধাতু হইতে এইরূপ ভাবে প্রাতিপদিক গঠিত হইলে, ঐ ধাতুর উত্তর একটি 'ত্' হয়, ইন্দ্র-জি-ৎ, গ্রন্থ-কৃ-ৎ; হ্রস্বান্ত ধাতুর উত্তর 'ৎ' হয়, ইহা বুঝাইবার জন্য প্রত্যয়টির পকার ইত্ বা অনুবন্ধ।

৭। কোন কোন প্রাতিপদিকে দেখা যায় যে, ধাতুস্থ স্বরের বৃদ্ধি হইয়াছে, কিন্তু কোনও প্রত্যয় নাই। সুখ-ভাজ্ ('ভজ্' ধাতু)। এই স্থলে বলা হয় যে প্রত্যয়টি ণ্বি, প্রত্যয়টিতে ধাতুর উপধা অকারের বৃদ্ধি হয়, ইহা বুঝাইবার জন্য ণ্ ইৎ (অনুবন্ধ) করা হয়। ক্বিপ্-এর ন্যায় এই প্রত্যয়টিরও কিছুই থাকে না, ইকার উচ্চারণার্থ।

৮। বহু অর্থে ধাতুর উত্তর 'অ' প্রত্যয় হয়। 'অ' প্রত্যয় হইলে, কখন কখন ধাতুর অন্ত্যস্বরের ও উপধা লঘুস্বরের গুণ হয়, কখনও বা লট্-প্রভৃতি

---

৭। 'ণ্বি' প্রত্যয়কে 'ণ্বি' বা 'বিণ্'ও বলা হয়। বিণ্ আর ণ্বি একই কথা, উভয়ত্রই ণ্ ব্ ই এই তিন বর্ণ আছে; একটিতে অনুবন্ধ ণ্ বি'র পূর্বে, অন্যটিতে উহা 'বি'র পরে আছে।

চতুর্লকারের ন্যায় কার্য হয়, কখনও বা ধাতুর অন্ত্যস্বরের ও উপধা অকারের বৃদ্ধি হয়, আর কখনও বা গুণ প্রভৃতি কিছুই হয় না।

দিব্‌+অ=দেব (গুণ), যশস্‌-কৃ+অ=যশস্কর (গুণ), কুম্ভ-কৃ+অ=কুম্ভকার (বৃদ্ধি), পা+অ=পিব ( পান-কারী, লড়াদিচতুর্লকারবৎ পা-স্থানে পিব হইল ), বুধ্‌+অ=বুধ, পচ্‌+অ=পচ ( পাক-কর্তা )।

(ক) উল্লিখিত সকল শব্দেই প্রত্যয়টি 'অ', কিন্তু বিভিন্ন ধাতুর উত্তর ঐ প্রত্যয়টির যোগে, বিভিন্ন অর্থে বিভিন্নরূপ কার্য হইয়াছে; এই জন্য বৈয়াকরণেরা উহার সঙ্গে বিভিন্ন ইৎ বা অনুবন্ধের যোগ করিয়া থাকেন।

বুধ্‌+অ=বুধ। এখানে উপধা লঘুস্বরের গুণ হইল না বলিয়া প্রত্যয়টির নাম ক (ক্‌ অনুবন্ধ বা ইৎ)। 'কুম্ভকার' শব্দে উপধা অকারের বৃদ্ধি হইল বলিয়া, প্রত্যয়টি অণ্‌ (ণ্‌ অনুবন্ধ বা ইৎ)। 'দেব' শব্দে উপধা লঘুস্বরের গুণ হইল বলিয়া প্রত্যয়টিতে ক্‌ বা ঙ্‌ ইৎ দেওয়া হয় না, প্রত্যয়টি অচ্‌। 'পিব' শব্দে প্রত্যয়টি শ, কেন না শিৎ প্রত্যয়ে লড়াদিবৎ পা-স্থানে 'পিব' হয়।

উল্লিখিত সকল প্রত্যয়েরই অর্থ 'কর্তা', প্রত্যয়গুলি কর্তৃবাচ্যে হইয়াছে। যিনি বুঝেন তিনি বুধ, যিনি কুম্ভ করেন তিনি কুম্ভকার। বুধ্‌+অ=বুঝা +কর্তা=বুঝার কর্তা=যিনি বুঝেন=who understands, wise.

৯। পচ্‌ ধাতুর উত্তর 'অ' প্রত্যয়ে 'পাক' শব্দটিও হয়। 'পাক' শব্দে প্রত্যয়টিকে 'ঘঞ্‌' বলা হয়, উপধা অকারের বৃদ্ধির জন্য 'ঞ্‌' অনুবন্ধ, চ্‌-স্থানে ক্‌ হওয়ার জন্য ঘ্‌ অনুবন্ধ। এই প্রত্যয়টির অর্থ ক্রিয়া বা ভাব মাত্র, প্রত্যয়টি ভাববাচ্যে হইয়াছে, পচ্‌ ধাতুর অর্থ রন্ধন-ক্রিয়া, 'পাক' এই প্রাতিপদিকের অর্থও রন্ধন-ক্রিয়া। ভাব=ক্রিয়া।

৮ক। একই গূঢ়চার (spy) যেমন কখনও মুণ্ড, কখনও জটিল, কখনও বা শিখী হইয়া নানা কার্য করে, তেমনই একই প্রত্যয় নানা অনুবন্ধের যোগে নানা কার্য সম্পাদন করে। যাভ্যঃ প্রকৃতিভ্যঃ যদনুবন্ধ-বিশিষ্টো বিধীয়তে, তাসু তদনুবন্ধ-নিমিত্তমেব কার্যং সম্পাদয়তি।

ইগুপধ-জ্ঞা-প্রী-কিরঃ কঃ। কর্মণ্যণ্‌। পচাদ্যচ্‌। পা-ঘ্রা-ধ্মা-ধেট্‌-দৃশঃ শঃ।

৯। কৃদভিহিতো ভাবো দ্রব্যবদপি ক্রিয়াবদপি। ৬।১৭ দেখ।

১০। 'অ' প্রত্যয় পরে থাকিলে, অন্যান্য কার্যও দৃষ্ট হয়।

(ক) তদ্-দৃশ্+অ=তাদৃশ, এই প্রত্যয়টিকে নানা বৈয়াকরণ নানা নাম দিয়াছেন, ঙ্ বা টক্ বা কঙ্। গুণ হয় না বলিয়া ক্ বা ঙ্ ইৎ এবং স্ত্রীলিঙ্গে 'ঈ' (তাদৃশী) বলিয়া ষ্ বা ট্ ইৎ

(খ) বিধু-তুদ্+অ=বিধুন্তুদ (কর্তৃবাচ্য)। বিধু পদটি অমন্ত হইল, ইহা বুঝাইবার জন্য প্রত্যয়টির খ ইৎ (খশ্)। খ্ ইৎ হইলে, পূর্বপদ বহুস্থলে দ্বিতীয়ার একবচনের রূপ ধারণ করে।

(গ) 'অ' প্রত্যয় পরে থাকিলে কখন কখন ধাতুর অন্তস্বরাদি-ভাগের লোপ হয়। সর্ব-গম্+অ=সর্বগ (কর্তৃবাচ্য), গম্ ধাতুর অম্-এর লোপ হইল; প্রত্যয়টির নাম ড, ডিৎ প্রত্যয় পরে থাকিলে 'টি'র লোপ হয়।

(ঘ) 'অ' প্রত্যয়কে কখন কখন ট বলা হয়। যশঃ-কৃ+ট=যশস্কর, ট্ ইৎ বলিয়া স্ত্রীলিঙ্গে যশস্করী।

১১। কৃৎ-প্রত্যয়ে যে সকল কার্য হয়, তাহার 'সাধারণ নিয়ম' ভালরূপে আয়ত্ত করিবে, এবং বহু-প্রচলিত অথচ সহজ তুমুন্, ক্ত্বা, ল্যপ্, তব্য, অনীয়, য, শতৃ, শানচ্, ক্ত, ক্তবতু, অচ্, ঘঞ্, অনট্ (ল্যুট্), ক্তি প্রভৃতি প্রত্যয়-গুলি অভ্যাস করিবে। তার পর, কোন্ শব্দে কোন্ ধাতু ও কোন্ প্রত্যয় আছে, তাহা অনুমানে বাহির করিবার চেষ্টা করিবে।

## সাধারণ নিয়ম

১২। যে সকল প্রত্যয়ের ক্ ও ঙ্ ইৎ নহে, এমন প্রত্যয় পরে থাকিলে, ধাতুর অন্ত্যস্বর ও উপধা লঘুস্বরের গুণ হয়। কৃ+তব্য=কর্+তব্য=কর্তব্য

---

১০গ। টের্লোপো ডিতি। একাদশন্+ডট্=একাদশ (৪।১৫৬) প্রভৃতিও এই নিয়মে সিদ্ধ। অচোঽন্ত্যাদি টি।

১১। কার্যাদ্ বিদ্যাদ্ অনুবন্ধম্। প্রকৃতিং দৃষ্ট্বা প্রত্যয়ঃ উহিতব্যঃ, প্রত্যয়ং দৃষ্ট্বা প্রকৃতিঃ উহিতব্যা। উণাদির এই নিয়ম অনুসারে সাধারণ কৃতে এবং তদ্ধিতে প্রকৃতি-প্রত্যয় অনুমান করিয়া নিবে।

১২। ইগন্তস্য লঘূপধস্য চ গুণোঽক্ঙিতি।

( ঋকারের গুণে অর্ হইল ), ভিদ্+তৃন্=ভেত্তৃ ( উপধা লঘুস্বর ইকারের গুণে এ হইল )। 'ক্ত' ও 'ক্ত্বা' প্রত্যয়ে এইরূপ গুণ হয় না, কেন-না উহাদের ক্ ইৎ; কৃ+ক্ত=কৃত, কৃ+ক্ত্বা=কৃত্বা। ক্ত, ক্ত্বা, ক্যপ, ক্বিপ্ ও ক্তি প্রভৃতি কিত্ ( ক্+ইৎ ) প্রত্যয়। অঙ্ প্রত্যয়েও গুণ হয় না, কেন-না অঙ্-এর ঙ্ ইৎ; ভিদ্+অঙ্+স্ত্রীলিঙ্গে আ=ভিদ্+অ+আ=ভিদা ( =বিদারণ, গুণ হইল না )। ভিদ্+ঘঞ্=ভেদ্+অ=ভেদ ( ঘঞ্ প্রত্যয় কিৎ বা ঙিৎ নহে, অতএব গুণ হইল )।

(ক) **অগুণ অর্থাৎ কৃঙিৎ** স্বরাদি আর্ধধাতুক বা ইট্ পরে থাকিলে ধাতুর **আকারের লোপ** হয়। গো-দা+ক=গোদ।

১৩। **ঞিৎ** বা **ণিৎ** প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা অকারের **বৃদ্ধি** হয়, এবং আকারান্ত ধাতুর উত্তর 'য়্' হয়। কুম্ভ-কৃ+অণ্=কুম্ভ-কার্+অ=কুম্ভকার, ণ্ ইৎ বলিয়া অন্ত্য স্বর ঋকারের বৃদ্ধিতে আর্ হইল; প্র-নম্+ঘঞ্=প্র-নম্+অ=প্রনাম্+অ=প্রণাম ( ঞ্ ইৎ বলিয়া উপধা অকারের বৃদ্ধিতে আ হইল, ণত্ব ); স্থা+ণিন্=স্থা+ইন্=স্থায়্+ইন্=স্থায়িন্, ণ্ ইৎ বলিয়া আকারান্ত স্থা ধাতুর উত্তর য়্ আগম হইল।

১৪। **ঘিৎ** প্রত্যয় বা **ণ্যৎ** পরে থাকিলে ধাতুর **অন্তস্থিত চ্ ও জ্** যথাক্রমে ক্ ও গ্ হয়। পচ্+ঘঞ্=পাক, ঘ্ ইৎ বলিয়া চ্-স্থানে ক্, এবং ঞ্ ইৎ বলিয়া উপধা অকারের বৃদ্ধি হইল; যজ্+ঘঞ্=যাগ; বচ্+ণ্যৎ=বাক্য ( শব্দসংজ্ঞা, sentence, অন্যত্র বাচ্য )।

১৫। **পিৎ** প্রত্যয় পরে থাকিলে হ্রস্বস্বরান্ত ধাতুর উত্তর ৎ হয়। ইন্দ্র-জি+ক্বিপ্=ইন্দ্রজিৎ, বি-জি-ল্যপ্=বিজিত্য। আ-নী-ল্যপ্=আনীয়, ল্যপের পূর্ববর্তী স্বর দীর্ঘ বলিয়া এখানে তকারাগম হইল না।

---

১২ক। আতো লোপ ইটি চ ( অচি ক্ঙিতি চ আর্ধধাতুকে )।

১৩। ( বৃদ্ধিঃ ) অচো ঞ্ণিতি, অত উপধায়াঃ। আতো যুক্ চিণ্কৃতোঃ।

১৪। চজোঃ কু, ( =ক-গৌ ) ঘিণ্-ণ্যতোঃ। কু ( লুপ্ত ১মা )=কবর্গ; উচ্চারণ-সাম্যের জন্য, চ-স্থানে ক, জ-স্থানে গ। এ নিয়মের ব্যভিচার আছে. গর্জ্জ্যম্, ত্যাজ্যম্।

১৫। হ্রস্বস্য পিতি কৃতি তুক্। তুক্-এর ত্ থাকে।

১৬। **ডিৎ** প্রত্যয় পরে থাকিলে **টির** লোপ হয়। সরস্-জন্+ড (=অ)=সরোজ, ড্ ইৎ বলিয়া জন্ ধাতুর টি 'অন্' লোপ পাইল।

১৭। **খিৎ**-প্রত্যয়ান্ত উত্তরপদ পরে থাকিলে **স্বরান্ত পূর্বপদ** প্রায়শ দ্বিতীয়ার একবচনের রূপ প্রাপ্ত হয়। বশ-বদ্+খচ্=বশংবদ, ভয়-কৃ+খচ্=ভয়ঙ্কর, নৃ-মন্+খশ্=নরংমন্য (নরম্ আত্মানং মন্যতে)।

১৮। ওকারের ও ঔকারের পরস্থিত কৃৎ-এর **য স্বরবৎ** হয়, অর্থাৎ কৃৎ-এর য পরে থাকিলে ওকারের স্থানে অব্ এবং ঔকারের স্থানে আব্ হয়। লূ+য=লো (গুণ)+য=লব্য ; অবশ্য-লূ+ণ্যৎ=অবশ্যলাব্য, ণ্ ইত্ বলিয়া উকারের বৃদ্ধিতে ঔ হইয়াছে।

১৯। **অনিট্ কৃৎ** প্রত্যয় পরে থাকিলে প্রায়শ **ণিচ্-এর** (ইকারের) **লোপ** হয়। হারি+ণক=হারক ; হারি+তৃন্=হারয়িতৃ (ইট্ হইল বলিয়া ণিচ্-এর লোপ হইল না, অপিচ উহার গুণ হইল, হারি+ইতৃ=হারে+ইতৃ=হারয়িতৃ)। সেট্ নিষ্ঠায় (সেট্ অর্থাৎ ক্ত-ক্তবতু-প্রত্যয়ে) ণিচ্-এর লোপ হয় ; কারিত, হারিত, লক্ষিত।

২০। **বল্** (অর্থাৎ য-ভিন্ন ব্যঞ্জন) যে আর্ধধাতুকের আদি বর্ণ, তাহার পূর্বে **ইট্** হয়, কিন্তু **বশ্** (অর্থাৎ ব, র, ল এবং বর্গের তৃতীয়, চতুর্থ ও পঞ্চম) **কৃৎ-এর আদিবর্ণ** হইলে, উহার পূর্বে **ইট্ হয় না**। ভূ+তৃন্=ভূ+ইতৃন্=ভবিতৃ, ভূ+তব্য=ভবিতব্য। ঈশ্+বর=ঈশ্বর, যাচ্+ন+আ=যাচ্ঞা, দীপ্+র=দীপ্র, ভস্+মন্=ভস্মন্।

---

১৬। টের্লোপো ডিতি।

১৭। অরুর্দ্বিষদজন্তস্য মুম্। ইচ একাচোঽম্ প্রত্যযবচ্চ।

১৮। ওদৌতোঃ কৃদ্যঃ স্বরবৎ। (অথবা) বান্তো যি প্রত্যয়ে ধাতোস্তন্নিমিত্তস্যৈব।

১৯। ণেরনিটি (আর্ধধাতুকে লোপঃ), নিষ্ঠায়াং সেটি।

২০। আর্ধধাতুকস্যেড্ বলাদেঃ, নেড্ বশি কৃতি। তৃ-তুম্-ত্বা-তব্য-নিষ্ঠানাং বলাদেরিট্ বিধীয়তে। ৯।৪ দেখ।

## শতৃ ও শানচ্ (Participles of the Present tense)

২১। **কর্তৃবাচ্যে বর্তমানকালে পরস্মৈপদী** ধাতুর উত্তর **শতৃ** অর্থাৎ অৎ ( শ্ ঋ ইৎ ), **আত্মনেপদী** ধাতুর উত্তর **শানচ্** অর্থাৎ আন (শ্ চ্ ইৎ ), এবং উভয়পদী ধাতুর উত্তর শতৃ ও শানচ্ এই উভয়ই হয়। বদ্+শতৃ ( অৎ ) = বদৎ ; ঈশ্+শানচ্ ( আন ) = ঈশান ; দুহ্+শতৃ ( অৎ ) = দুহৎ, দুহ্+শানচ্ ( আন ) = দুহান।

২২। লট্-এর **'অন্তি'** বিভক্তিতে যে ধাতুর যে কার্য হয়, শতৃ হইলেও সেই ধাতুর সেই কার্য হয়। 'অন্তি'র পদ হইতে 'ন্' 'ই' ( যেখানে 'অন্তি'র পদে 'ন্' না থাকে, সেখানে কেবল 'ই' ) বাদ দিলে শতৃ-প্রত্যয়ান্ত নাম পাওয়া যায়। ভূ+অন্তি = ভবন্তি, ভূ+শতৃ = ভবৎ ; গৈ—গায়ৎ, স্থা—তিষ্ঠৎ, ঘ্রা—জিঘ্রৎ, গম্—গচ্ছৎ, সদ্—সীদৎ। হন্—ঘ্নৎ, অস্—সৎ। হু—জুহ্বৎ, দা—দদৎ, হা—জহৎ। দিব্—দীব্যৎ, জৄ—জীর্যৎ, ব্যধ্—বিধ্যৎ, ভ্রম্—ভ্রাম্যৎ।

২১। ধাতু-সম্বন্ধে প্রত্যয়াঃ = ধাত্বর্থানাং সম্বন্ধে যত্র কালে প্রত্যয়া উক্তাস্ততোঽন্যত্রাপি স্যুঃ। তিঙন্ত অর্থাৎ মুখ্য ক্রিয়ার কালের অনুরোধে, যে কালে যে প্রত্যয় বিহিত হইয়াছে, তদন্যকালেও ( অর্থাৎ মুখ্যক্রিয়ার কালেও ) সে প্রত্যয় হয়। 'বসন্ দদর্শ' এই বাক্যে দদর্শ এই মুখ্যক্রিয়ার ভূত কালের অনুরোধে, বসন্ এই সুবন্ত-পদস্থ বর্তমানকালে বিহিত শতৃ-প্রত্যয় ভূত কালে হইয়াছে। সোমযাজী অস্য পুত্রো জনিতা = পুত্রোঽস্য জনিতা, স চ সোমেন যষ্টা ; এখানে ভূতকালবিহিত ণিনি প্রত্যয় ভবিষ্যৎকালে হইয়াছে। সোমেন ইষ্টবান্ ইতি সোমযাজী, করণে যজঃ ( ণিনি ভূতে )। গোমান্ আসীৎ = গাবোঽস্য আসন্, গোমান্ ভবিতা = গাবোঽস্য ভবিতারঃ ; তদস্যাস্ত্যস্মিন্নিতি মতুপ্। নিবেদয়িষ্যতো মনো ন বিব্যথে ( ভবিষ্যৎকালবিহিত স্যতৃ ভূতকালে হইয়াছে )। কৃতঃ কটঃ শ্বো ভবিতা।

২২। বদ্+শতৃ, তিঙ্ শিৎ সার্বধাতুকম্ ( ৮।৩৫ ), কর্তরি শপ্ ( ৮।৩৬ ), বদ্+অ+অৎ, 'অতো গুণে' ( ৮।১৭ ), বদৎ। আপ্+শতৃ ( ৮।৩৫ , স্বাদিভ্যঃ শ্নুঃ ( ৮।৩৬ ), আপ্নু+অৎ, সার্বধাতুকমপিত ( ৮।৩৯ ) অগুণ, অচি শ্নু-ধাতু-ভ্রুবাং য্বোরিয়ঙুবঙৌ ( ৮।৬৩ক ), আপ্নুবৎ। শ্রু+শতৃ = শৃণ্বৎ, শ্রুবঃ শৃ চ ( ৮।১০১ পা. টী ), হু-শ্নুবোঃ সার্বধাতুকে ( ৮।৯৮ পা. টী. )। লট্-এর অন্তি এবং শতৃ উভয়ই স্বরাদি অগুণ প্রত্যয় এবং সার্বধাতুক, কাজেই উভয়ত্র একই নিয়মে পদ-সিদ্ধি হয়।

আপ্—আপ্নুবৎ। প্রচ্ছ্—পৃচ্ছৎ, সিচ্—সিঞ্চৎ। ছিদ্—ছিন্দৎ। কৃ—কুর্বৎ। জ্ঞা—জানৎ। চুর্—চোরয়ৎ। (ণিজন্ত) স্থাপি—স্থাপয়ৎ, পালি—পালয়ৎ; (সনন্ত) চিকীর্ষ—চিকীর্ষৎ।

২৩। অদাদিগণীয় বিদ্ ধাতুর 'শতৃ'-স্থানে বিকল্পে বস্থ (বস্) হয়। বিদ্+শতৃ=বিদৎ বা বিদ্বস্।

২৪। লট্-এর 'আতে' বিভক্তিতে যে ধাতুর যে কার্য হয়, শানচ্ হইলেও সেই ধাতুর সেই কার্য হয়। শী+আতে=শয়াতে, শী+শানচ্=শয়ান।

২৫। ভ্বাদি, দিবাদি, তুদাদি ও চুরাদি ধাতুর উত্তর 'শানচ্'-স্থানে 'মান' হয়। 'অন্তে' বিভক্তিতে এই সকল ধাতুর যে পদ হয় সেই পদের 'ন্তে' স্থানে 'মান' বসাইলে, শানচ্-প্রত্যয়নিষ্পন্ন নাম পাওয়া যায়। বৃৎ+অন্তে=বর্তন্তে, বৃৎ+শানচ্=বর্তমান; জন্—জায়মান, মৃ—ম্রিয়মাণ (ণত্ব)। ণিজন্ত, সনন্ত প্রভৃতি ভ্বাদিবৎ হয়, জিজ্ঞাস (জ্ঞা+সন্)+শানচ্=জিজ্ঞাসমান। কারি (কৃ+ণিচ্)+শানচ্=কারয়মাণ।

২৬। ভ্বাদি, দিবাদি, তুদাদি ও চুরাদি ভিন্ন অন্য ছয় গণের ধাতুর লট্-এর 'আতে' বিভক্তির পদের 'তে' স্থানে 'ন' বসাইলে শানচ্-প্রত্যয়ান্ত নাম পাওয়া যায়। (অদাদি) দ্বিষ্+আতে=দ্বিষাতে, দ্বিষ্+শানচ্=দ্বিষাণ; শী+শানচ্=শয়ান, স্তু—স্তুবান, ব্রূ—ব্রুবাণ (ণত্ব), অধি-ই—অধীয়ান, চক্ষ্—চক্ষাণ। (জুহোত্যাদি) দা—দদান, ধা—দধান। (স্বাদি) সু—সুন্বান। (রুধাদি) রুধ্—রুন্ধান, ভুজ্—ভুঞ্জান। (তনাদি) তন্—তন্বান, কৃ—কুর্বাণ (ণত্ব)। (ক্র্যাদি) ক্রী—ক্রীণান, গ্রহ্—গৃহ্নান।

২৭। আস্ (অদাদি) ধাতুর উত্তর শানচ্ প্রত্যয়ে 'আসীন' (sitting) হয়।

২৩। বিদেঃ (=বেত্তেঃ) শতুর্বসুঃ (বা)। শতুঃ=শতৃ+৬ষ্ঠী ১ব.।

২৪। 'শানচ্' প্রত্যয় সার্বধাতুক, স্বরাদি ও অগুণী; লট্-এর 'আতে', 'অন্তে' প্রভৃতিও সার্বধাতুক, স্বরাদি ও অগুণী।

২৫। ণিচ্, সন্ যঙ্, ক্যচ্ প্রভৃতি (ধাত্ববয়ব) প্রত্যয়ে নিষ্পন্ন ধাতু ভ্বাদি বলিয়া গণ্য।

২৫, ২৮। আনে মুক্ (অঙ্গস্যাতঃ)।

২৮। কর্ম-বাচ্যে পরস্মৈপদী, আত্মনেপদী এবং উভয়পদী ধাতুর উত্তর শানচ্ হয়, এবং এই শানচ্-এর স্থানে 'মান' হয়। কর্মবাচ্যে লট্, লোট্, লঙ্ ও লিঙ্-এ 'যক্' আগম প্রভৃতি যে সকল কার্য হয়, কর্মবাচ্যে শানচ্ পরে থাকিলেও সেই সকল কার্য হয়। দৃশ্—দৃশ্যমান, কৃ—ক্রিয়মাণ দা—দীয়মান, পা—পীয়মান, জ্ঞা—জ্ঞায়মান, ব্যধ্—বিধ্যমান, প্রচ্ছ্—পৃচ্ছ্যমান, শ্রু—শ্রূয়মাণ, চুর্—চোর্যমাণ, বুধ্+ণিচ্+শানচ্=বোধ্যমান, বচ্—উচ্যমান, বহ্—উহ্যমান।

## স্যতৃ ও স্যমান (Participles of the Future)

২৯। কর্তৃবাচ্যে ভবিষ্যৎ কালে পরস্মৈপদী ধাতুর উত্তর স্যতৃ ( স্যৎ ), আত্মনেপদী ধাতুর উত্তর স্যমান, এবং উভয়পদী ধাতুর উত্তর স্যতৃ ও স্যমান হয়।

৩০। লৃট্-এ ইট্ প্রভৃতি যে সকল কার্য হয় স্যতৃ ও স্যমান পরে থাকিলেও সেই সকল কার্য হয়। ভূ—ভবিষ্যৎ, দৃশ্—দ্রক্ষ্যৎ, জি—জেষ্যৎ, যা—যাস্যৎ, হন্—হনিষ্যৎ, সেব্—সেবিষ্যমাণ, বৃৎ—বর্তিষ্যমাণ, জন্—জনিষ্যমাণ, কৃ—করিষ্যৎ বা করিষ্যমাণ, লভ্—লপ্স্যমান।

৩১। ভবিষ্যৎ কালে কর্মবাচ্যে স্যমান হয়। জ্ঞা—জ্ঞাস্যমান, জ্ঞায়িষ্যমাণ; বচ্—বক্ষ্যমাণ, দহ্—ধক্ষ্যমাণ।

শতৃ, শানচ্, স্যতৃ ও স্যমান প্রত্যয়ের সম্বন্ধে সাধারণ নিয়ম।

৩২। শতৃ ও শানচ্ প্রত্যয়ে এবং স্যতৃ ও স্যমান প্রত্যয়ে নিষ্পন্ন শব্দ বিশেষণ, উহারা বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। পঠন্ ছাত্রঃ, পঠন্তং ছাত্রম্, পঠতা ছাত্রেণ, পঠদ্ভ্যাং ছাত্রাভ্যাম্, পঠদ্ভিঃ ছাত্রৈঃ; পতৎ ফলম্, পততা ফলেন, পততঃ ফলস্য, পতন্তি ফলানি, পতদ্ভ্যাং ফলাভ্যাম্। অধীয়ানোঽন্তেবাসী, অধীয়ানেন অন্তেবাসিনা। গমিষ্যন্ পুরুষঃ, গমিষ্যন্তৌ পুরুষৌ। বক্ষ্যমাণং বচনম্, বক্ষ্যমাণেষু বচনেষু।

---

৩০। লৃট্-এর 'স্যতি' ও 'স্যতে' বিভক্তির পদে 'তি' স্থানে 'ত্' ও 'তে' স্থানে 'মান' নিবেশ করিলে যথাক্রমে স্যতৃ-স্যমান-প্রত্যয়ান্ত প্রাতিপদিক পাওয়া যায়।

৩২। উক্তস্যার্থস্য গৃহ্নন্তি সংখ্যানং ত্যাদয়ঃ পরম্। লিঙ্গসংখ্যাবিভক্তীস্তু কৃত্তদ্ধিতসমাসকাঃ॥

৩৩। শতৃ-প্রত্যয়-নিষ্পন্ন প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ (ঙীপ্ বা ঈপ্) হয়। সৎ—সতী, দদৎ—দদতী, শৃণ্বৎ—শৃণ্বতী, কুর্বৎ—কুর্বতী, জানৎ—জানতী।

৩৪। স্ত্রীপ্রত্যয় 'ঈ' পরে থাকিলে, ভ্বাদি, দিবাদি ও চুরাদি ধাতুর উত্তর জাত শতৃ-প্রত্যয়ের ন্ (নুম্) হয়, ঐ ন্ 'শতৃ'র তকারের পূর্বে বসে। (ভ্বাদি) পশ্যৎ—পশ্যন্তী, কারয়ৎ—কারয়ন্তী, চিকীর্ষৎ—চিকীর্ষন্তী; (দিবাদি) দীব্যৎ—দীব্যন্তী; (চুরাদি) চোরয়ৎ—চোরয়ন্তী।

৩৫। স্ত্রীপ্রত্যয় 'ঈ' পরে থাকিলে, তুদাদি ও আকারান্ত অদাদির উত্তর জাত শতৃ প্রত্যয়ের বিকল্পে ন্ (নুম্) হয়। (তুদাদি) পৃচ্ছৎ—পৃচ্ছতী বা পৃচ্ছন্তী; (আকারান্ত অদাদি) ভাৎ—ভাতী বা ভান্তী, যাৎ—যাতী বা যান্তী।

৩৬। স্যতৃ-প্রত্যয়-নিষ্পন্ন প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ (ঙীপ্ বা ঈপ্) হয়, ঐ 'ঈ' পরে থাকিলে, 'স্যতৃ' প্রত্যয়ের বিকল্পে ন্ (নুম্) হয়। ভবিষ্যৎ—ভবিষ্যতী বা ভবিষ্যন্তী, যাস্যৎ—যাস্যতী বা যাস্যন্তী।

৩৭। শানচ্-স্যমান-প্রত্যয়ান্তের উত্তর স্ত্রীলিঙ্গে আ হয়। কুর্বাণ—কুর্বাণা, সেবিষ্যমাণ—সেবিষ্যমাণা।

৩৮। নিম্নলিখিত অনুবাদগুলি মনোযোগপূর্বক পড়:—

এইরূপ বলিতে বলিতে তিনি প্রস্থান করিলেন—এবং বদন্ স প্রতস্থে। 'প্রস্থান' এবং 'বলা' যুগপৎ ঘটিল এইরূপ বুঝাইতেছে; বাংলার 'ইতে' প্রত্যয় শতৃ-দ্বারা অনূদিত হইল। এইরূপ, দ্বৌ অপি বিবদমানৌ ধর্মাধিকারিণং গতবন্তৌ—দুইজনই বিবাদ করিতে করিতে বিচারকের নিকট গেল। ব্যাধিতো মূর্খশ্চ জীবন্নপি মৃতঃ—A sick man and an uneducated man

৩৩, ৩৬। উগিতশ্চ (স্ত্রিয়াং ঙীপ্)। উ ঋ ৯=উক্ (১।১৪)। 'উগিতশ্চ' এই সূত্র অনুসারে উকারেৎ-প্রত্যয়ান্ত ও ঋকারেৎ-প্রত্যয়ান্ত প্রাতিপদিকের উত্তর ঈ (ঙীপ্) হয়। (উকারেৎ) বুদ্ধিমৎ (মতুপ্) - বুদ্ধিমতী, বিদ্যাবৎ—বিদ্যাবতী, গরীয়স্ (ঈয়সু)—গরীয়সী।

৩৪-৩৫। আচ্ছীনদ্যোর্নুম (শতুর্বা) ৩৫, শপ্-শ্যনো র্নিত্যম্ ৩৪।

are dead though alive. বানরঃ ক্রুদ্ধঃ সন্ তং পক্ষিণং জঘান—বানর ক্রুদ্ধ হইয়া (being angry) সেই পক্ষীকে বিনাশ করিয়াছিল।

(ক) শতৃ, শানচ্, স্যতৃ ও স্যমান এই সকল প্রত্যয়ে নিষ্পন্ন শব্দ প্রায়শ অসমাপিকা-ক্রিয়া রূপে ব্যবহৃত হয়।

## অনুশীলন ৯৫

(ক) শতৃ ও শানচ্ ব্যবহার করিয়া সংস্কৃত কর :—

তিনি **হাসিতে হাসিতে** বলিলেন। আমি দুইখানি মৃগচর্ম ( মৃগচর্মণী ) **পরিধান করিয়া** ( বসানঃ ) বনেই যাইব। তিনি যখন এইরূপ **ভাবিতে-ছিলেন তখন** তাঁহার শিষ্য আসিয়া উপস্থিত হইলেন। এইরূপ **বলিতে বলিতে** তিনি ভূমিতলে নিপতিত হইলেন। তুমি **জানিয়াও** জিজ্ঞাসা করিতেছ কেন? **পুনঃ পুনঃ ক্রিয়মাণ** পুণ্য প্রজ্ঞা বৃদ্ধি করে।

(খ) *While travelling* through the forest, he found a sick monkey. In this picture we see the man *carrying* the monkey on his shoulder. You see the man *drinking* the milk of the cocoanut. The Vetāla told another story, *while he was being carried* again. *He, who knows* God, is afraid of none. Sirs ( ভগবন্তঃ ), I am about to perform a sacrifice ( যজ্ + স্যমান ).

(গ) বাংলায় ও ইংরেজীতে অনুবাদ কর :—

যাচতস্তং হি দুহিতা স্ববতঃ প্রতিগৃহ্নতঃ। সুতাহং স্তূয়মানস্য দদতোঽ-প্রতিগৃহ্নতঃ। স ভূপতিঃ কেনাপি পঠ্যমানং শ্লোকদ্বয়ং শুশ্রাব। স তত্র অটন্তং ব্যাধম্ অপশ্যৎ। অনয়োর্বিরোধং বিতন্বতা ( =কুর্বতা ) ত্বয়া ন সাধু কৃতম্। ধ্যায়তো বিষয়ান্ পুংসঃ সঙ্গস্তেষূপজায়তে। নক্ষত্রম্ অতিপৃচ্ছন্তং বালম্ অর্থোঽতিবর্ততে ( সন্ধি )। গর্দভঃ উচ্চৈঃ শব্দং কুর্বাণঃ মদভিমুখং ধাবিতঃ। অত্র মন্দত্তাং বৃত্তিং ভুঞ্জানানাং ব্রাহ্মণানাং পঞ্চশতী তিষ্ঠতি। স কেয়ূরকং ( proper noun ) পৃচ্ছন্তীং কাদম্বরীং দদর্শ। ইতি বিচারয়ন্ এব তুরগাৎ

অবতত্তার। ইতি চিন্তয়ন্ আস্তে। এতান্ ন হন্তুম্ ইচ্ছামি ঘ্নতোঽপি মধুসূদন। কিং ন লজ্জসে এবং ব্রুবাণঃ? পাপং প্রজ্ঞাং নাশয়তি ক্রিয়মাণং পুনঃ পুনঃ। কুমারঃ বন্যং গজং নিবর্তয়িষ্যন্ তং বাণেন আজঘান। সর্বস্মৈ যজমানায় দেহি। কৌন্তেয়ঃ বিষীদন্ ইদম্ অব্রবীৎ ( সন্ধি )।

(ঘ) Use each of the following in a sentence:—

(১) শয়ানম্, পঠন্তঃ, অজানতা, জিজ্ঞাসমানঃ and সংস্মরন্.

(২) দা+শতৃ পুংলিঙ্গ ১মা ১ব. and স্ত্রীলিঙ্গ দ্বিতীয়ার বহুব., অট্+শতৃ and ভী+শতৃ পুং ১মা ১ব., কৃ+শানচ্ and বি-ক্রী+শানচ্ ২য়া ১ব.

(ঙ) শুদ্ধ কর:—অহং রুদন্তীং কাঞ্চিৎ বালাম্ অপশ্যম্। নিশি গাং দুহন্তীং মম মাতরং পদা স্পৃষ্টো সর্পঃ অদশৎ। স যাতুং যাতুং রাজপথে একং শবম্ দদর্শ। সা পরমেশ্বরং ধ্যায়ন্তি গৃহং প্রতস্থে। তাতস্য কূপোঽয়মিতি ব্রুবানা ক্ষারং জলং কাপুরুষাঃ পিবন্তি।

---

## ক্বসু ও কানচ্ (Participles of the Perfect)

৩৯। **অতীত কালে পরস্মৈপদী** ধাতুর উত্তর **ক্বসু** ( বস্ ), ও **আত্মনেপদী** ধাতুর উত্তর **কানচ্** ( আন ) এবং উভয়পদী ধাতুর উত্তর ক্বসু ও কানচ্ হয়, এবং লিট্-এর ন্যায় কার্য হয়। বস্ ( ক্বসু ) প্রত্যয় বকারাদি, এবং আন ( কানচ্ ) প্রত্যয় আকারাদি, কাজেই যথাক্রমে লিট্-এর ব ( উত্তম পুরুষ দ্বিবচন ) ও আতে ( প্রথম পুরুষ দ্বিবচন ) বিভক্তির ন্যায় পদ হয়, কেবল ইট্ আগমে বিশেষ আছে।

( ক্বসু ) শ্রু—শুশ্রুবস্, স্থা—তস্থিবস্, বস্—উষিবস্, পচ্—পেচিবস্। ( কানচ্ ) যুধ্—যুযুধান, দা—দদান।

---

৩৯। ছন্দসি লিট্ ( ভূত-সামান্যে ), লিটঃ কানজ্ বা, ক্বসুশ্চ। 'ভূত-সামান্যে ছন্দসি লিট্, তস্য বিধীয়মানৌ ক্বসু-কানচৌ অপি ছান্দসৌ ইতি ত্রিমুনি-মতম্ কবয়স্তু বহুলং প্রযুঞ্জতে'। ভাষায়াং সদ-বস-শ্রুবঃ উপেয়িবান্ অনাশ্বান্ অনূচানশ্চ।

৪০। ক্বসু-কানচ্-প্রত্যয়ান্ত শব্দ **বিশেষণ**। শুশ্রুবান্ পুরুষঃ, শুশ্রুবাংসং পুরুষম্। ইতি স্ম মন্ত্রিণাং মধ্যে ভ্রাতা ভ্রাতরমূচিবান্।

## ক্ত ও ক্তবতু ( নিষ্ঠা, Past Participles )

৪১। **ভূত কালে** (past tense) ধাতুর উত্তর ক্ত ( ত ) ও ক্তবতু ( তবৎ ) হয়। ইহাদিগকে নিষ্ঠা বলে। 'ক্' এবং 'উ' ইৎ। ক্ত প্রত্যয় **ভাববাচ্যে** ও **কর্মবাচ্যে** এবং কখন কখন **কর্তৃবাচ্যেও** হয়। ক্তবতু **কর্তৃবাচ্যে** হয়। স্নাতং ময়া ( যুষ্মাভিঃ, বালকাভ্যাম্ বা ); কর্তা যাহাই হউক না কেন, সমাপিকা-ক্রিয়ারূপে ব্যবহৃত **ভাববাচ্যনিষ্পন্ন** ক্তান্ত শব্দে সর্বদা **ক্লীবলিঙ্গ প্রথমার একবচন** হয়। **কর্মবাচ্যে নিষ্পন্ন** ক্তান্ত শব্দ **কর্মের বিশেষণ**; স্তুতো ময়া বিষ্ণুঃ, স্তুতৌ ত্বয়া হরিহরৌ, স্তুতা পুরোহিতৈঃ দুর্গা। **কর্তৃবাচ্যে নিষ্পন্ন** ক্ত-ক্তবতু-প্রত্যয়ান্ত শব্দ **কর্তার বিশেষণ**, ঐ ক্ত-ক্তবতু-প্রত্যয়ান্তের কর্মে দ্বিতীয়া হয়। গ্রামং গতঃ ( গতবান্ ) পান্থঃ, তৌ তত্র স্থিতৌ ( স্থিতবন্তৌ )।

৪২। গত্যর্থ ধাতু ও অকর্মক ধাতু এবং উপসর্গ-যোগে সকর্মক **শী**, **স্থা**, আস্ প্রভৃতির উত্তর **কর্তৃবাচ্যেও** ক্ত হয়। স বিদ্যালয়ং গতঃ, গৃহং প্রস্থিতঃ; স জাগরিতঃ, সা ভীতা, জলং শুষ্কম্; শেষম্ অধিশয়িতঃ ( = শেষে শয়িতবান্ ), বৈকুণ্ঠম্ অধিষ্ঠিতঃ ( বৈকুণ্ঠে স্থিতবান্ ), রামম্ অনুজাতঃ। কর্মবাচ্যে 'তেন বিদ্যালয়ো গতঃ,' ভাববাচ্যে 'তেন গতম্' প্রভৃতিও হয়।

---

৪১। ক্ত-ক্তবতূ নিষ্ঠা। নিষ্ঠা ( ভূতে )। অকর্মক ধাতুর উত্তর কাল-সামান্যে ক্লীবলিঙ্গে ভাবে ক্ত হয়—নপুংসকে ভাবে ক্তঃ। অবিবক্ষিত-কর্মক ধাতুও অকর্মক বলিয়া গণ্য হয়। জীবিতম্ = জীবনম্, গতম্ = গমনম্। কর্তরি কৃৎ, ভাবকর্মণোরেব কৃত্য-ক্ত-খলর্থাঃ।

ইচ্ছার্থক, বুদ্ধ্যর্থক ও পূজার্থক ধাতুর উত্তর এবং অন্য কয়েকটার উত্তর বর্তমানে ক্ত হয়। রাজ্ঞাং মতঃ পূজিতঃ, শীলিতঃ। মতি-বুদ্ধি-পূজার্থেভ্যশ্চ। মতিঃ = ইচ্ছা।

৪২। গত্যর্থাকর্মক-শ্লিষ-শীঙ্-স্থাস-বস-জন-রুহ-জীর্যতিভ্যশ্চ ( ক্তঃ কর্তরি চ )।

৪৩। ক্ত ও ক্তবতু প্রত্যয় পরে থাকিলে সেট্ ধাতুর উত্তর ইট্ হয়, অনিট্ ধাতুর উত্তর হয় না। লিখ্—লিখিত, অর্চ্—অর্চিত, পঠ্—পঠিত, পত্—পতিত, মিল্—মিলিত, ঈক্ষ্—ঈক্ষিত, শ্বস্—শ্বসিত, হিন্স্—হিংসিত, নিঃ-শ্বস্—নিঃশ্বসিত। জ্ঞা—জ্ঞাত, জ্ঞাতবৎ; জি—জিত, জিতবৎ; নী—নীত, নীতবৎ; কৃ—কৃত, কৃতবৎ।

৪৪। সেট্ নিষ্ঠা প্রত্যয় পরে থাকিলে ণিজন্ত ধাতুর **ণিচের লোপ** হয়। কারি (কৃ+ণিচ্)+ক্ত—কারিত।

(ক) সাধারণত সেট্ বলিয়া গণ্য অনেক ধাতু নিষ্ঠায় অনিট্। শ্রি—শ্রিত, ভূ—ভূত, বৃ—বৃত; দীপ্—দীপ্ত, ত্রস্—ত্রস্ত। যে সকল ধাতু অন্য কোনও প্রকরণে বেট্ তাহারা নিষ্ঠায় অনিট্; ইষ্ (to wish)—ইষ্ট, (কিন্তু এষিতা বা এষ্টা), গুহ্—গূঢ়, বৃধ্—বৃদ্ধ।

৪৫। নিষ্ঠা পরে থাকিলে কতকগুলি ধাতুর উত্তর **বিকল্পে ইট্** হয়। ক্লিশ্—ক্লিষ্ট বা ক্লিশিত, হৃষ্—হৃষ্ট বা হৃষিত, রুষ্—রুষ্ট বা রুষিত, বি-শ্বস্—বিশ্বস্ত বা বিশ্বসিত, আ-শ্বস্—আশ্বস্ত বা আশ্বসিত, পূ—পূত বা পবিত।

৪৬। পূর্ব পূর্ব প্রকরণে যে সকল সাধারণ সূত্র দেওয়া হইয়াছে, তাহারা যথাসম্ভব নিষ্ঠা-প্রত্যয়েও খাটিবে। সিচ্+ক্ত=সিক্ত, ত্যজ্—ত্যক্ত, সৃজ্—সৃষ্ট, ক্রুধ্—ক্রুদ্ধ, আ-রভ্—আরব্ধ, দৃশ্—দৃষ্ট, দহ্—দগ্ধ, রুহ্—রূঢ়, লিহ্—লীঢ়, গুহ্—গূঢ়। (৮।৭০, ৬১, ৫৮, ৫৭, ৯।১৮)।

৪৭। অনেক স্থলে নিষ্ঠা-তকারের স্থানে ন্ হয়।

৪৩। আর্ধধাতুকস্যেড্ বলাদেঃ। তৃ-তুং-ক্ত্বা-তব্য-নিষ্ঠানাং বলাদেরিড্ বিধীয়তে (৯।৪)

৪৪। (ণেরনিটি), নিষ্ঠায়াং সেটি (ণের্লোপঃ)। ১০।৩৪ দেখ।

৪৪ক। শ্র্যুকঃ কিতি (নেট্), শ্বীদিতো নিষ্ঠায়াম্, যস্য বিভাষা (ইপতেঃ)। দীপী দীপ্তৌ, ত্রসী উদ্বেগে (ঈদিৎ)।

৪৫। হৃষের্লোমসু (নিষ্ঠায়া বেট্)—হৃষিতং হৃষ্টং বা লোম। হৃষ তুষ্টৌ+ক্ত=হৃষিতঃ (তুষ্ট ইত্যর্থঃ)। ব্যাঙ্ভ্যাং শ্বসো বেট্।

(ক) রেফ ও দকারের পরবর্তী নিষ্ঠা-তকার-স্থানে ন্ হয় এবং নিষ্ঠার পূর্ববর্তী ধাতুর দকারের স্থানেও ন্ হয়। শ—শীর্ণ, ভিদ্—ভিন্ন, ছিদ্—ছিন্ন, উপ-সদ্—উপসন্ন, বি-সদ্—বিষণ্ণ ( ৮।৪৯+ )।

(খ) ওকারেৎ ধাতুর পরবর্তী নিষ্ঠা-তকারের ন্ হয়। মস্জ্—মগ্ন ( টু মস্জো শুদ্ধৌ ), রুজ্—রুগ্ণ ( রুজো ভঙ্গে ), ভুজ্—ভুগ্ন (ভুজো কৌটিল্যে)।

(গ) আরও অনেকস্থলে নিষ্ঠা-তকারের স্থানে ন্ হয়। ম্লা—ম্লান, গ্লৈ—গ্লান, ঘ্রা—ঘ্রাণ বা ঘ্রাত ( বিকল্প ), ত্রৈ—ত্রাণ বা ত্রাত ( বিকল্প ), ঋ—ঋণ ( আধমর্ণ্যে ), অন্যত্র ঋত, লূ—লূন।

৪৮। অগুণ ( কৃঙিৎ ) ঝলাদি প্রত্যয় ( ক্ত, ক্তবতু, ক্ত্বা, ক্তি ) পরে থাকিলে অনুনাসিকান্তের উপধার দীর্ঘ হয়। শম্—শান্ত ( শান্ত্বা, শান্তি )।

৪৯। ঝলাদি কৃঙিৎ প্রত্যয় ( ক্ত, ক্তবতু, ক্ত্বা, ক্তি ) পরে থাকিলে যম্, রম্, নম্, গম্, হন্ ও মন্ ( দিবাদি ) ধাতুর এবং বন্ ধাতুর ও তনাদিগণীয় ধাতুর অন্তস্থিত অনুনাসিকের **লোপ** হয়। যম্—যত, রম্—রত, নম্—নত, গম্—গত, হন্—হত, মন্—মত। তন্—তত, ক্ষণ্—ক্ষত, মন্ ( তনাদি )—মত। ৮।৫৫ দেখ।

৫০। কতিপয় নিষ্ঠা-প্রত্যয়ান্ত শব্দ নিম্নে দেওয়া গেল। উহাদের মধ্যে কয়েকটি পূর্বপ্রদত্ত সূত্রদ্বারা সিদ্ধ হয় না।

---

৪৭ ক। রদাভ্যাং নিষ্ঠাতো নঃ পূর্বস্য চ দঃ। ৪৭ খ। ওদিতশ্চ।

৪৭ গ। ঋণমাধমর্ণ্যে। আ-ঋ+ক্ত=আর্ত, 'আঙি উপপদে "উপসর্গাদৃতি ধাতৌ" ইতি বৃদ্ধিঃ' ( মাধব ); কেহ কেহ ঋত্ ( ধাতু )+অচ্=অর্ত, অর্ত+স্বার্থে অণ্=আর্ত, এইরূপ ব্যুৎপত্তি বলিয়াছেন।

৪৮। অনুনাসিকস্য ক্বি-ঝলোঃ ক্ঙিতি ( উপধায়া দীর্ঘঃ )।

৪৯। অনুদাত্তোপদেশ-বনতি-তনোত্যাদীনাম্ অনুনাসিক-লোপো ঝলি ক্ঙিতি, বা ল্যপি। অনুদাত্তোপদেশাঃ অনুনাসিকান্তাঃ যমি-রমি-নমি-গমি-হনি-মন্যতয়ঃ। ল্যপ্-এ মান্ত অনিট্-এর বিকল্পে, নান্ত অনিট্ ও বন প্রভৃতির নিত্য—প্রণত্য বা প্রণম্য, আহত্য।

৫০। কিৎ তাদি প্রত্যয় পরে থাকিলে, দা ধাতুর স্থানে 'দত্' হয় ; কিন্তু স্বরান্ত উপসর্গের

যজ্—ইষ্ট, ব্যধ্—বিদ্ধ, গ্রহ্—গৃহীত, প্রচ্ছ্—পৃষ্ট, ভ্রস্জ্—ভৃষ্ট, হ্বে—হূত, বস্—উষিত, বচ্—উক্ত, বদ্—উদিত, বপ্—উপ্ত, বহ্—ঊঢ়, স্বপ্—সুপ্ত, গৈ—গীত, হা—হীন, পা—পীত, শুষ্—শুষ্ক, পচ্—পক্ব, ক্ষৈ—ক্ষাম, শী—শয়িত, দিব্—দ্যূত, ষ্ঠিব্—ষ্ঠ্যূত, সিব্—স্যূত, খন্—খাত, জন্—জাত, দন্শ্—দষ্ট, রন্জ্—রক্ত, বন্ধ্—বদ্ধ, গ্রন্থ্—গ্রথিত, মন্থ্—মথিত, মা—মিত, স্থা—স্থিত, দা—দত্ত, ধা—হিত, অদ্—জগ্ধ ( 'ভাত' অর্থে অন্ন )।

## অনুশীলন ৯৩

(ক) নাপৃষ্টঃ কস্যচিদ্ ব্রূয়াৎ। অস্মাভির্মহান্ যত্নঃ কৃতঃ। জ্ঞাতম্ এতদ্ ভবদ্ভিঃ। বিষ্ণুশর্মা এতান্ প্রবুদ্ধান্ করিষ্যতি। তেন পাঠিতাঃ রাজপুত্রাঃ। অর্থেন হীনা যৌবনেঽপি বৃদ্ধাঃ স্যুঃ। তং বিষণ্ণম্ ( বি-সদ্+ক্ত ) আলোক্য সার্থিকৈঃ অভিহিতম্। সুরক্ষিতমপি দৈবহতং বিনশ্যতি। কেনাপি বণিজা দেবায়তনং কর্তুম্ আরব্ধম্। অয়ম্ অস্মাকং মন্ত্রিপুত্রঃ সমায়াতঃ। অহো বিনষ্টোঽস্মি। তেন আত্মবৃত্তান্তঃ কথিতঃ। অহো কল্যাণম্ অস্মাকম্ উপস্থিতম্। কথং গজেন সহ যুদ্ধং করিষ্যসি? স জাতো যেন জাতেন যাতি বংশঃ সমুন্নতিম্। যস্য কস্য প্রসূতোঽপি গুণবান্ পূজ্যতে নরঃ। কথং ত্বং মৃদং ভক্ষিতবান্? উপসেদিবান্ কৌৎসঃ পাণিনিম্। বিনয়াৎ মুনয়ে ঈদৃশানি বচনানি উপাহৃত্য তস্থিবান্ ইন্দ্রঃ। স শুশ্রুবান্ তদ্ বচনং মুমোহ। ততো দুঃশাসনঃ শান্তো ব্রীড়িতঃ সমুপাবিশৎ।

(খ) Where has it been bought ( ক্রী )? He has gone to a distant country. That man is dead. We are not frightened.

---

পরস্থিত দা ধাতুর স্থানে 'দৎ' ও 'ৎ' হয়। আ-দা+ক্ত=আদত্ত বা আত্ত। দো দৎ ঘোঃ ( তি কিতি ), অচঃ উপসর্গাৎ তঃ ( সন্ধি কর ); 'দা ধা ঘ্বদাপ্'।

স্যতি-স্যতি-মা-স্থাম্ ইৎ তি কিতি। দধাতের্হিঃ। শুষঃ কঃ, পচো বঃ, ক্ষায়ো মঃ=শুষ্, পচ্ এবং ক্ষৈ ধাতুর পরস্থিত নিষ্ঠা-তকারের স্থানে যথাক্রমে ক্, ব এবং ম্ হয়।

I am undone. I have brought him here. Why have you come to this lonely forest ?

(গ) আজ ভোরেই অবাঞ্ছিত ( জিনিসের ) দর্শন ঘটিল ( ক্ত )। তিনি ব্যাকুল হইয়া চলিতে লাগিলেন ( ক্ত )। একটি বুড়া বাঘ স্নান করিয়া ( ক্ত ) বলিতেছে 'আমার পুত্রেরা মরিয়া গিয়াছে, ভার্যাও ( মরিয়া গিয়াছে )'। আহা হা! বড় কাদায় পড়িয়া গিয়াছ ( ক্ত )। রাজা পুত্রদিগকে বিষ্ণুশর্মার হাতে সঁপিয়া দিলেন ( ক্তবতু )। সকলে হিরণ্যকের বিবর-সমীপে গিয়াছিল ( ক্ত )। মা, আমি মাটি খাই নাই ( ক্তবতু )।

(ঘ) Give the resulting words and construct a sentence with each of these words :—

দা+ক্ত, পচ্+ক্তবতু, কৈ+ক্ত, শুষ্+ক্ত, লভ্+ক্তবতু, শী+ক্ত, যজ্+ক্তবতু, গ্রহ্+ক্ত, সৃজ্+ক্ত, সৃজ্+ক্তবতু, বহ্+ক্ত and শ্রু+ক্বসু.

(ঙ) Derive the following words and construct a short Sanskrit sentence with each :—

পৃষ্ট, অভিহিত, আরব্ধ, জাত, প্রসূত, প্রতিষ্ঠিত, উক্ত, অবসন্ন, প্রবুদ্ধ, স্থিত, উপেয়িবান and অনূচান.

(চ) Correct or justify : ময়া চন্দ্রঃ দৃষ্টম, বাজা স্বপুরং প্রাপ্তবান্।

---

## কৃত্য-প্রত্যয় ( তব্য, অনীয়, য )

৫১। ভাববাচ্যে ও কর্মবাচ্যে ধাতুর উত্তর তব্য, অনীয় ও য প্রত্যয় হয়। ইহাদিগকে কৃত্য-প্রত্যয় বলে। য প্রত্যয়ে নানারূপ কার্য হয় বলিয়া অনুবন্ধ ভেদে উহার তিনটি আকৃতি আছে—যৎ, ণ্যৎ ( =ঘ্যণ্ ) এবং ক্যপ্।

---

৫১। তব্যানীয়ৌ ক্যপ্-ঘ্যণৌ যঃ পঞ্চৈতে কৃত্য-সংজ্ঞকাঃ।
ভাবে কর্মণি চৈতে স্যুর্লক্ষ্যতোঽন্যত্র কুত্রচিৎ॥

ইংরেজিতে ইহাদিগকে potential participle বা verbal adjective বলে।

৫২। **প্রায়শ ভবিষ্যৎকালে** এবং আদেশ, অনুজ্ঞা, প্রাপ্তকাল, অবশ্যম্ভাব, যোগ্যত্ব, ঔচিত্য, শক্তি প্রভৃতির অর্থে কৃত্য-প্রত্যয় হয়। **ত্বয়া কটঃ কর্তব্যঃ**= **You may (or can or must or should or ought to) make a mat, or it is time for you to make a mat.**

৫৩। কৃত্য-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ ভাববাচ্যে সমাপিকা ক্রিয়ারূপে প্রযুক্ত হইলে, উহা ক্লীবলিঙ্গ ও প্রথমবার একবচনান্ত হয়। ময়া ( বা আবাভ্যাম্, বা অস্মাভিঃ ) স্নাতব্যম্, ত্বয়া ( যুবাভ্যাম্ যুষ্মাভিঃ বা ) স্নাতব্যম্, বালকেন ( বালকৈঃ বালকাভ্যাম্ বা ) গন্তব্যম্, নার্য্যা ( নারীভ্যাং নারীভিঃ বা ) যতিতব্যম্।

কর্মবাচ্যে নিষ্পন্ন কৃত্য-প্রত্যয়ান্ত শব্দ কর্মের **বিশেষণ,** উহারা কর্মপদের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। ত্বয়া বৃক্ষঃ সেচনীয়ঃ, বৃক্ষৌ সেচনীয়ৌ, অস্মাভিঃ সরিৎ দ্রষ্টব্যা। গন্তব্যঃ গ্রামঃ, গন্তব্যেন গ্রামেণ, গন্তব্যস্য গ্রামস্য।

৫৪। তব্য প্রত্যয় আর্ধধাতুক এবং বলাদি, কাজেই তব্যপ্রত্যয়ে **ইট্** হয় এবং যথাসম্ভব তকার-নিমিত্ত অন্যান্য কার্য হয়। ভূ—ভবিতব্য, পচ্—পক্তব্য, ত্যজ্—ত্যক্তব্য, লভ্—লব্ধব্য, বুধ্—বোদ্ধব্য, সৃজ্—স্রষ্টব্য, দৃশ্—দ্রষ্টব্য, যজ্—যষ্টব্য, প্রচ্ছ্—প্রষ্টব্য, বিশ্—বেষ্টব্য, স্পৃশ্—স্প্রষ্টব্য বা স্পর্ষ্টব্য, গ্রহ্—গ্রহীতব্য, দুহ্—দোগ্ধব্য, বহ্—বোঢ়ব্য, সহ্—সোঢ়ব্য, নহ্—নদ্ধব্য, লিহ্—লেঢ়ব্য।

৫২। প্রৈষাতিসর্গপ্রাপ্তকালেষু কৃত্যাশ্চ ( লোট্ চ )। প্রৈষো বিধিঃ, অতিসর্গঃ কামচারানুজ্ঞা। অর্হে কৃত্যতৃচশ্চ ( লিঙ্ চ ), শকি লিঙ্ চ ( কৃত্যাশ্চ )।

৫৪। সার্বধাতুকার্ধধাতুকয়োঃ ( ৮।৩৩ ), আর্ধধাতুকস্যেড্ বলাদেঃ ( ৯।৪ ) চোঃ কুঃ ( ঝলি পদান্তে চ, ৮।৭০ ), খরি চ ( ২।২৮ ), ঝষস্তথোর্ধোঽধঃ ( ৮।৫৮ ), ঝলাং জশ্ ঝশি ( ২।৪২ ), ব্রশ্চ-ভ্রস্জ-সৃজ-মৃজ-যজ-রাজ-ভ্রাজ-চ্ছশাং ষঃ ( ৮।৬১ , ষ্টুনা ষ্টুঃ ৮।৫৭), গ্রহোঽলিটি দীর্ঘঃ (৯।১০), ( ঝলি পদান্তে চ ) হো ঢঃ, দাদের্ধাতোর্ঘঃ, বা দ্রুহ-মুহ-ষ্ণুহ-ষ্ণিহাম্. নহো ধঃ ( ৯।১৮ ), ঢো ঢে লোপঃ ( ৮।৫৮ ), সহি-বহোরোদবর্ণস্য ( ৯।১৮ )। পূর্ব পূর্ব প্রকরণে লিখিত এই সকল ও অন্যান্য সূত্র এই প্রকরণেও খাটিবে।

৫৫। স্বরান্ত ধাতুর উত্তর যৎ হয়। চি—চেয়, নী—নেয়, শ্রু—শ্রব্য, উপ-ঈ—উপেয়।

৫৬। যৎ-প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্তস্থিত আকারের স্থানে ঈ হয়। দা—দেয়, হা—হেয়, মৈ ( ম্না )—ম্নেয়, ধে—ধেয়। য-প্রত্যয়-নিমিত্তে ঈকারের গুণে একার হইয়াছে।

৫৭। অকারোপধ-পবর্গান্ত ধাতু, শক্ ও সহ্ ধাতু, এবং উপসর্গহীন গদ্, মদ্, চর্ ও যম্ ধাতুর উত্তর যৎ হয়। শপ্—শপ্য, লভ্—লভ্য, গম্—গম্য ; শক্—শক্য, সহ্—সহ্য ; গদ্—গদ্য। গদ্ প্রভৃতির পূর্বে উপসর্গ থাকিলে ণ্যৎ হয়—নিগাদ্য, প্রমাদ্য ( ১১।৫৯ )।

৫৮। ই, স্তু, শাস্, বৃঞ্, দৃ, জুষ্ ও ভৃ ধাতুর উত্তর ক্যপ্ হয়। ইণ্ ( অ. প. )—ইত্য, স্তু—স্তুত্য। শাস্—শিষ্য, বৃঞ্—বৃত্য, আদৃ—আদৃত্য, জুষ্—জুষ্য, ভৃ—ভৃত্য। ইহাদের উত্তর যৎ বা ণ্যৎ হয় না।

৫৯। ঋবর্ণান্ত ও ব্যঞ্জনান্ত ধাতুর উত্তর ণ্যৎ ( ঘ্যণ্ ) হয়। ধৃ—ধার্য, ভ্রিয়তে ভার্যা ( ভৃ+ণ্যৎ+টাপ্ ), ছিদ্—ছেদ্য, ভক্ষ্—ভক্ষ্য, বহ্—বাহ্য, ত্যজ্—ত্যাজ্য। কৃ—কার্য্য, ক্যপ্ও হয়, কৃত্য। পচ্—পাক্য ( ১১।১৪ )।

৬০। ভুজ্+ণ্যৎ=( ১ ) ভোজ্য ( ভক্ষ্য ), ( ২ ) ভোগ্য ( উপভোগ্য,

৫৫। অচো যৎ। 'সার্বধাতুকার্ধধাতুকযোঃ' ( ৮।১১ ) বলিয়া গুণ। ( আদুপসর্গাদ্ ) এঙি পররূপম্ ( ২।১৬ )।

৫৬। ( আতঃ ) ঈদ যতি। আদেচ উপদেশেঽশিতি ৯।৩ )।

৫৭। অচো যৎ, পোরদুপধাৎ, শকি-সহোশ্চ, গদ-মদ-চর-যমশ্চানুপসর্গে।

৫৮। এতি-স্তু-শাস্-বৃ-দৃ-জুষঃ ক্যপ্। শাস-ইদঙ্-হলোঃ ( ৮।৭৯ )। ১১।১৫ দেখ।

৫৯। ঋ-হলোর্ণ্যৎ। ওরাবশ্যকে=অবশ্যম্ভাব বুঝাইলে উবর্ণান্ত ধাতুর উত্তর ণ্যৎ হয় ; লূ—লাব্য, পূ—পাব্য। ১১।১৩ ১৪ দেখ।

৬০। বচোঽশব্দ-সংজ্ঞায়াম্ ( ণ্যতি ন কুত্বম্ )। ভোজ্যং ভক্ষ্যে ; ভোজ্যঃ ওদনঃ, ভোজ্যং পয়ঃ, ভোজ্যা যবাগূঃ। ভোগ্যঃ কম্বলঃ, ভোগ্যা ভূঃ। প্রযোজ্য নিযোজ্যৌ শক্যার্থে। নিযোজ্য-কিঙ্কর-প্রেষ্য-ভুজিষ্য-পরিচারকাঃ ( অমর )।

পালনীয় ); বচ্‌+ণ্যৎ=(১) বাক্য ( sentence, সুপ্‌তিঙন্ত-চয় ), (২) বাচ্য ( যাহা বলা আবশ্যক বা উচিত, অর্থ ইত্যাদি )।

নি-যুজ্‌+ণ্যৎ=( ১ ) নিয়োজ্য ( নিয়োক্তুং শক্যঃ ), ( ২ ) নিয়োগ্য। নিয়োজ্যো ভৃত্যঃ, নিয়োগ্যঃ প্রভুঃ ( নিয়োক্তুমর্হঃ ইতি, কর্তরি ণ্যৎ )।

৬১। কতিপয় কৃত্য-প্রত্যয়ান্ত শব্দ :—

দা—দাতব্য, দানীয়, দেয়। জি—জেতব্য, জয়নীয়, জেয়। কৃ—কর্তব্য, করণীয়, কৃত্য, কার্য। গুহ্‌ (hide)—গুহ্য, গোহ্য। খন্—খেয়। হন্—হন্তব্য, হননীয়, বধ্য, ঘাত্য। ধে—ধেয়। গৈ—গেয়। হৃ—হার্য। তৃ—তার্য। নিন্দ্‌—নিন্দ্য। পূজ্‌—পূজ্য। পঠ্‌—পাঠ্য। বদ্—বাদ্য। ক্ষম্—ক্ষম্য। বুধ্‌—বোধ্য। ভিদ্—ভেদ্য।

(ক) কৃত্য-প্রত্যয়ান্ত বহু শব্দ বিশেষ্য অর্থাৎ নাউন্ (noun)রূপে প্রযুক্ত হয়। ভৃত্য, শিষ্য, ভার্যা, বাক্য, গেয়, গদ্য।

(খ) কৃত্য-প্রত্যয় ও ল্যুট্ প্রত্যয় যে যে অর্থে এবং যে যে ধাতুর উত্তর বিহিত হইয়াছে, তদন্যত্রও প্রযুক্ত হয়। স্নাতি অনেন ইতি ( স্না+করণ-বাচ্যে অনীয় ) স্নানীয়ম্ ( চূর্ণম্ ), দীয়তেঽস্মৈ ইতি ( দা+সম্প্রদান-বাচ্যে অনীয় ) দানীয়ঃ ( বিপ্রঃ )।

## অনুশীলন ৯৭

(ক) দেবৈরপি পাণ্ডবা ন শক্যা জেতুম্। প্রাচ্যাং দিশি সোমঃ ক্রেতব্যঃ। দীক্ষিতেন সত্যমেব বদিতব্যম্। ক্ষন্তব্যো মেঽপরাধঃ। অস্মাভিঃ যদ্ অনুষ্ঠেয়ং, গন্ধর্বৈঃ তৎ অনুষ্ঠিতম্ ( সন্ধি )। কিং করণীয়মত্র। বাচ্যস্ত্বয়া মদ্-বচনাৎ স রাজা। ময়া তত্র গন্তব্যম্। যুষ্মাভিরিদং কর্তব্যম্। স্মর্তব্যঃ সততং বিষ্ণুঃ। নেদম্ অন্যথা মন্তব্যম্। ভবিতব্যমেব তেন। আশ্রম-মৃগোঽয়ং ন হন্তব্যঃ। শব্দ-মাত্রাৎ ন ভেতব্যম্। সর্বথা তস্য ন বিশ্বসনীয়ম্।

৬১। কৃত্যল্যুটো বহুলম্। শয্যতে অত্র শয্যা ( শী+ক্যপ্‌+স্ত্রিয়াম্ টাপ্‌ )।

প্রাপ্তব্যমর্থং লভতে মনুষ্যঃ। কাতরা ইতি জল্পন্তি 'যদ্ভাব্যং তদ্ ভবিষ্যতি'। পুরুষেণ সদৈব উৎসাহবতা ভাব্যম্। অভক্ষ্যো গ্রাম্যকুক্কুটঃ। লুব্ধকানাম্ অগম্যমিদং স্থানম্। সভা বা ন প্রবেষ্টব্যা বক্তব্যং বা সমঞ্জসম্। নেহ স্থেয়ম্।

(খ) This man should not be killed ( তব্য ). You should never touch this picture ( স্পৃশ্ ). I shall have to go there. I am your servant. Sītā was Rāma's wife.

(গ) এক একটি পদ নিয়া এক একটি বাক্য রচনা কর .—

দাতব্যম্, ভবিতব্যম্, ভাব্যম্, স্মর্তব্যঃ, বক্তব্যঃ, বাচ্যা, অপেয়া, শক্যাঃ।

## তুমুন্ ( The Infinitive )

৬২। **ক্রিয়ার্থ ক্রিয়া উপপদ হইলে, ভবিষ্যৎ-কালে** ধাতুর উত্তর তুমুন্ হয়। তুমুন্-এর **তুম্** থাকে। লুট্-এ যে সকল কার্য হয়, তুমুন্ পরে থাকিলেও সেই সকল কার্য হয়। তুমুন্-প্রত্যয়ান্ত শব্দ **অব্যয়**। দ্রষ্টুং যাতি—দেখিতে যায়; এখানে গমন-ক্রিয়া দর্শনার্থ অর্থাৎ দর্শনের উদ্দেশ্যে গমন হইতেছে। ভোক্তুং পাকঃ—ভোজনের জন্য পাক।

৬৩। সমান-কর্তৃক **ইচ্ছার্থক** পদ উপপদ হইলে, ধাতুর উত্তর তুমুন হয়। জীবিতুম্ ইচ্ছতি, কাময়তে গন্তুম্, বাঞ্ছতি অধ্যেতুম্।

৬৪। কাল-বাচক শব্দ উপপদ হইলে, **শক্ত্যর্থ** শব্দের যোগে এবং জ্ঞা, আ-রভ্ প্রভৃতি ধাতুর যোগে তুমুন্ হয়। পক্তুং সময়ঃ, জেতুং সমর্থঃ, গাতুং

৬২। তুমুন-ণ্বুলৌ ক্রিয়ায়াম্ ক্রিয়ার্থায়াম্। 'কৃষ্ণং দর্শকো যাতি'=কৃষ্ণং দ্রষ্টুং যাতি। তুমর্থে বিহিত ণ্বুলের যোগে ষষ্ঠী হয় না, 'ন ণ্বুলস্তুমর্থে'। কেহ কেহ বলেন যে এই সূত্রেও 'সমান-কর্তৃকত্ব' আবশ্যক, অতএব 'ব্রহ্মকর্ম কর্তুং ভবন্তমহং বৃণে' এই বাক্য অশুদ্ধ, "ব্রহ্মকর্মকরণায়" বলা সঙ্গত। কৃন মেজন্তঃ ( অব্যয়ম্ )। অব্যয়কৃতো ভাবে ভবন্তি।

৬৩। ইচ্ছার্থেষু সমান-কর্তৃকেষু তুমুন্।

৬৪। শক-ধৃষ জ্ঞা-গ্লা-ঘট-রভ-লভ-ক্রম-সহার্হাস্ত্যর্থেষু তুমুন, পর্যাপ্তি-বচনেষু অলমর্থেষু। কাল-সময়-বেলাসু তুমুন।

( গৈ+তুম্ ) জানাতি, অস্তি বা বিদ্যতে ভোক্তুম্, আরভতে কর্তুম্, অর্হতি ভোক্তুম্, অলং ভোক্তুম্, পারয়তি জেতুম্।

৬৫। কাম ও মনস্ শব্দ পরে থাকিলে তুম্-এর **অন্ত্যবর্ণের লোপ** হয়। গন্তুকামঃ, গন্তুমনাঃ।

---

## অনুশীলন ৯৮

(ক) রাজ্ঞো যষ্টুং মনোঽভবৎ। যতিষ্যেঽহং যথাশক্তি যোদ্ধুং তৈঃ সহ সংযুগে। এতদিচ্ছাম্যহং শ্রোতুং পরং কৌতূহলং হি মে। ত্বাং তু বেদিতুম্ ইচ্ছাবঃ, কস্ত্বং চরসি দণ্ডকান্। অহম্ অধুনৈব প্রস্থাতুম্ ইচ্ছামি। যুবাং তস্য চিকীর্ষিতং কার্যং কর্তুং শক্তৌ। অথ স তদন্নং ভক্ষয়িতুম্ আরভত। শক্যং * শ্বমাংসাদিভিরপি ক্ষুৎ প্রতিহন্তুম্। স্বামিগুণাঃ ন শক্যন্তে বিস্মর্তুম্। ন হি দেহ-ভৃতা শক্যং * ত্যক্তুং কর্মাণি অশেষতঃ ( সন্ধি )। অনন্যয়া ভক্ত্যা ভগবান্ দ্রষ্টুং শক্যঃ। সহস্রগুণম্ উৎস্রষ্টুম্ ( উৎ-সৃজ্ ) আদত্তে হি রসং রবিঃ। মদ্-বচনং শ্রোতুমর্হন্তি ভবন্তঃ। আজগ্মুর্ঋষয়ঃ সর্বে রাঘবং প্রতিনন্দিতুম্। দেব! কো জীবিতুকামঃ দেবস্য শাসনম্ অতিবর্ততে? উপালব্ধুং তর্হি বয়ম্ আহূতাঃ, নহি নহি বিজ্ঞাপয়িতুম্। ভোক্তুম্ ওদনঃ পক্বঃ। ভোক্তুম্ ইষ্টাঃ শালয়ঃ। নায়ং ক্লীবয়িতুং কালঃ সংযোদ্ধুং কাল এব নঃ।

(খ) I wish to go to Prayāga. These girls know how to cook. We are unable to stay here. I have no money to buy my food to-day. It is not possible ( শক্য ) for you to enter Laṅkā. You have power to know eve1ything. I wish to sit down. Be pleased to remove ( with অর্হ ) my doubt, O Kṛṣṇa. I cannot move ( পারয়ে )।

৬৫। লুম্পেৎ অবশ্যমঃ কৃত্যে তুম্ কাম-মনসোরপি। কৃত্য-প্রত্যয় পরে থাকিলে 'অবশ্যম্' শব্দের অন্ত্যবর্ণের লোপ হয়— অবশ্যগন্তব্যঃ, অবশ্যসেব্যঃ। ৭।৪৮ পা টী. দেখ।

* শক্যম্ ইতি রূপং বিলিঙ্গবচনস্যাপি কর্মাভিধায়াং সামান্যোপক্রমাৎ।

(গ) Turn the portions, printed in antique type, into infinitives ( তুমন্ত ) with necessary changes :—

**পাকায়** ব্রজতি। জগাম স ঋভুঃ শিষ্যং নিদাঘম্ **অবলোককঃ**। কৃষ্ণং **দর্শকো** যাতি। বিদ্যা**র্জনায়** বিদেশং গচ্ছতি। যশো**লাভায়** প্রযতেত।

## ক্ত্বা

৬৬। একাধিক ক্রিয়ার এক কর্তা হইলে, **পূর্বকালিক-ক্রিয়া**-বোধক ধাতুর উত্তর ক্ত্বা হয়, ক্ ইৎ, 'ত্বা' থাকে। ভুক্ত্বা ব্রজতি, পূর্বে ভোজন করে, পরে যায় ( খাইয়া যায় )। স্নাত্বা ভুক্ত্বা পীত্বা ব্রজতি। ক্ত্বা-প্রত্যয়-নিষ্পন্ন শব্দ **অব্যয় ও অসমাপিকা ক্রিয়া**।

(ক) এই সূত্রের বিষয়েই আভীক্ষ্ণ্য অর্থাৎ পৌনঃপুন্য বুঝাইলে ণমুল্ ( অম্ ) হয়। স্মারং স্মারং নমতি শিবম্, স্মৃত্বা স্মৃত্বা নমতি শিবম্।

৬৭। **প্রতিষেধার্থক** 'অলম্' ও 'খলু' শব্দের যোগে ক্ত্বা হয়। অলং দত্ত্বা ( = অলং দানেন ), খলু উক্ত্বা ( বচনেন সাধ্যং নাস্তি )।

৬৮। **সেট্** 'ক্ত্বা' প্রত্যয় কিৎ বলিয়া গণ্য হয় না, অতএব সেট্ ক্ত্বা পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বরের ও উপধা লঘু স্বরের গুণ হয়। শী—শয়িত্বা, স্থাপি—স্থাপয়িত্বা, বৃৎ—বর্তিত্বা, নৃৎ—নর্তিত্বা। **অনিট্** ক্ত্বা পরে থাকিলে **গুণ হয় না**, কৃত্বা। ক্লিশ্—ক্লিশিত্বা, বদ্—উদিত্বা, বস্—উষিত্বা, রুদ্—রুদিত্বা, বিদ্—বিদিত্বা, মুষ্—মুষিত্বা, গ্রহ্—গৃহীত্বা, স্বপ্—সুপ্ত্বা, প্রচ্ছ্—পৃষ্ট্বা প্রভৃতিতে ক্ত্বা কিৎ বলিয়া গণ্য হইল। মিদিত্বা বা মেদিত্বা, লিখিত্বা বা লেখিত্বা, কুপিত্বা বা কোপিত্বা প্রভৃতিতে **বিকল্পে গুণ** হয়।

৬৬। সমান-কর্তৃকযোঃ পূর্বকালে ( ক্ত্বা )। ক্ত্বাতোসুন্কসুনঃ ( অব্যয়ম্ )।

৬৭। অলং-খল্বোঃ প্রতিষেধয়োঃ প্রাচাং ক্ত্বা।

৬৮। ন ক্ত্বা সেট্ ( কিৎ )। মৃড-মৃদ-গুধ-কুষ-ক্লিশ-বদ-বসঃ ক্ত্বা ( কিৎ ), রুদ-বিদ-মুষ-গ্রহি-স্বপি-প্রচ্ছঃ সংশ্চ। রলো ব্যুপধাদ্ হলাদেঃ সংশ্চ ( ১।১৫ক )।

৬৯। ক্ত্বা-প্রত্যয়-নিষ্পন্ন কতিপয় শব্দ নিম্নে দেওয়া হইল। উহাদের মধ্যে কতকগুলি পূর্ব পূর্ব প্রকরণে নিবদ্ধ সূত্রদ্বারা সিদ্ধ। জ্ঞা—জ্ঞাত্বা, ধ্যৈ—ধ্যাত্বা, ত্রৈ—ত্রাত্বা, পা—পীত্বা, স্থা—স্থিত্বা, দা—দত্ত্বা, ধা—হিত্বা, তৄ—তীর্ত্বা, মুচ্—মুক্ত্বা, ভুজ্—ভুক্ত্বা, সৃজ্—সৃষ্ট্বা, ছিদ্—ছিত্ত্বা, বুধ্—বুদ্ধ্বা, লভ্—লব্ধ্বা, দৃশ্—দৃষ্ট্বা, দহ্—দগ্ধ্বা, যাচ্—যাচিত্বা, ব্যধ্—বিদ্ধ্বা, যজ্—ইষ্ট্বা, বচ্—উক্ত্বা, গম্—গত্বা, নম্—নত্বা, মন্—মত্বা, হন্—হত্বা, বন্ধ্—বদ্ধ্বা। রন্জ্—রক্ত্বা বা রঙ্‌ক্ত্বা, ভন্জ্—ভক্ত্বা বা ভঙ্‌ক্ত্বা, নশ্—নষ্ট্বা বা নংষ্ট্বা বা নশিত্বা, গ্রন্থ্—গ্রথিত্বা বা গ্রন্থিত্বা, মন্থ্—মথিত্বা বা মন্থিত্বা, পূ—পবিত্বা বা পূত্বা, ক্লিশ্—ক্লিশিত্বা বা ক্লিষ্ট্বা, ক্রম্—ক্রমিত্বা বা ক্রন্ত্বা বা ক্রান্ত্বা, ক্ষম্—ক্ষমিত্বা বা ক্ষান্ত্বা, ভ্রম্—ভ্রমিত্বা বা ভ্রান্ত্বা, শম্—শমিত্বা বা শান্ত্বা, দিব্—দেবিত্বা বা দ্যূত্বা, ইষ্—এষিত্বা বা ইষ্ট্বা। খন্—খনিত্বা বা খাত্বা। চোরি—চোরয়িত্বা, বোধি—বোধয়িত্বা, বুবোধিষ—বুবোধিষিত্বা। দো (অবখণ্ডনে—to cut)—দিত্বা, অদ্—জগ্ধ্বা, গুহ্—গুহিত্বা বা গূহিত্বা বা গূঢ়্বা, হা—হিত্বা (=ত্যক্ত্বা), হাত্বা (=গত্বা)।

## ল্যপ্

৭০। নঞ্-ভিন্ন অব্যয়ের সহিত সমাস হইলে 'ক্ত্বা'-স্থানে ল্যপ্ (য) হয়। বি-জ্ঞা—বিজ্ঞায়; কিন্তু নঞ্-জ্ঞা+ক্ত্বা=অজ্ঞাত্বা। সম্-ত্যজ্—সন্ত্যজ্য, আ-রভ্—আরভ্য। সমাস না হইলে, ল্যপ্-এর প্রয়োগ আর্ষ বা অসাধু। স্বধনং ত্যজ্য গচ্ছতি, সন্ধ্যা-বধূং গৃহ্য করেণ গাঢম্।

৭১। ল্যপ্ প্রত্যয়ে গুণ হয় না। বি-জি—বিজিত্য, বি-নী—বিনীয়,

৬৯। উদিতো বা (ক্ত্বি ইট্)=ক্ত্বা পরে থাকিলে উদিৎ ধাতুর বিকল্পে ইট্ হয়। শমু, তমু, দমু, দিবু ইত্যাদি উদিৎ ধাতু।

৭০। সমাসেঽনঞ্-পূর্বে ক্ত্বো ল্যপ্। 'বি' শব্দের সহিত 'জ্ঞাত্বা' শব্দের নিত্যসমাস (কু-গতি-প্রাদয়ঃ), 'ত্বা' স্থানে 'য'।

৭১। হ্রস্বস্য পিতি কৃতি তুক। অধি-ই+ল্যপ্=অধীত্য, প্র-ই+ল্যপ্=প্রেত্য প্রভৃতি স্থলে সন্ধিতে দীর্ঘ হইলেও এ সূত্র খাটিবে।

অধি-ই—অধীত্য, প্র-ই—প্রেত্য, সম্-শ্রু—সংশ্রুত্য, দ্বিধা-কৃ—দ্বিধাকৃত্য, প্র-বিশ্—প্রবিশ্য।

৭২। ল্যপ্ পরে থাকিলে ণিচ্-এর লোপ হয়। সম্-স্থা+ণিচ্—সংস্থাপ্য। কিন্তু ণিচ্-এর পূর্ববর্তী স্বর লঘু হইলে, ণিচ্-এর ই স্থানে অয়্ হয়, বি-গণি—বিগণয্য, বি-রচি—বিরচয্য। গুরুপূর্বাৎ—প্রশাম্য। ণিজন্ত আপ্ ধাতুর উভয়রূপ পদ হয়, প্রাপয্য বা প্রাপ্য, সমাপয্য বা সমাপ্য।

৭৩। ল্যপ্-প্রত্যয়ান্ত কতিপয় প্রচলিত পদ নিম্নে প্রদত্ত হইল। উপসর্গগুলি উদাহরণার্থ দেওয়া হইয়াছে, যথাসম্ভব অন্য উপসর্গের এবং অব্যয়ের সঙ্গে সমাসেও ল্যপ্ হয়। আ-গম্—আগত্য বা আগম্য, বি-রম্—বিরত্য বা বিরম্য, প্র-নম্—প্রণত্য বা প্রণম্য, প্র-যম্—প্রযত্য বা প্রযম্য। প্র-হন্—প্রহত্য, সম্-মন্—সম্মত্য, বি-তন্—বিতত্য। আ-সন্জ্—আসজ্য, প্র-শন্স্—প্রশস্য, প্র-মন্থ্—প্রমথ্য। অধি-শী—অধিশয্য, আ-প্রচ্ছ্—আপৃচ্ছ্য, সম্-গ্রহ্—সংগৃহ্য, আ-হ্বে—আহূয়, সম্-স্বপ্—সংসুপ্য, প্র-বচ্—প্রোচ্য, অধি-বস্—অধ্যুষ্য, প্র-বহ্—প্রোহ্য, অনু-বদ্—অনূদ্য। বি-কৄ—বিকীর্য, বি-দৄ—বিদীর্য, বি-স্তৄ—বিস্তীর্য।

## অনুশীলন ৯৯

(ক) অনুক্ত্বা বিক্রমেৎ যত্তু তদৈব সৎপুরুষ ব্রতম্। অলং বালক রুদিত্বা। স্মারং স্মারং স্ব-গৃহচরিতং দারুভূতো মুরারিঃ। পুরাণং জর্জরং চাপং ভঙ্‌ক্ত্বা ত্বং কথসে মৃষা। সর্বৈঃ পশুভির্মিলিত্বা সিংহো বিজ্ঞপ্তঃ। শ্রুত্বা ত্বদ্‌গর্জিতং বীর হাস্যং হি মম জায়তে। পক্ত্বা ওদনঃ ভুক্তঃ। কালকূটং বিষং পীত্বা স্বস্তিমান্ গন্তুম্ ইচ্ছসি? অতীত্য হি গুণান্ সর্বান্ স্বভাবো মূর্ধ্নি বর্ততে। ভিক্ষু-রূপং

৭২। ণেরনিটি ( লোপঃ )। ( ণেরয়্ ) ল্যপি লঘু-পূর্বাৎ। বিভাষাপঃ।

৭৩। তুমুন্, ক্ত্বা, ল্যপ্ ও ণমুল্—এই সকল প্রত্যয়ান্ত শব্দ অব্যয়। অব্যয়কৃতো ভাবে ভবন্তি। সাধ্যমানরূপশ্চ ভাবো ক্ত্বাদীনাম্ অর্থঃ, স এব চ ধাত্বর্থঃ। ঘঞাদীনাং তু ধাত্বর্থব্যতিরিক্তঃ সিদ্ধরূপো বাচ্যঃ।

পরিত্যজ্য স্বরূপং ভেজে রাবণঃ। ইন্দ্রিয়াণি সংযম্য এব তপো ভবতি ন অন্যথা। ক্ষুদ্রং হৃদয়দৌর্বল্যং ত্যক্ত্বোত্তিষ্ঠ পরন্তপ।

(খ) আচার্য্যের সমীপে গিয়া ( উপ-সম্-গম্, সকর্মক ) রাজা বলিলেন। তাহাদিগকে দেখিয়া ( সম্-ঈক্ষ্ ) অর্জুন বিষণ্ণ হইয়া ( বিষীদন্ ) ইহা বলিতে লাগিলেন। যুদ্ধে স্বজনদিগকে বধ করিয়া কোন শ্রেয় দেখি না। তার পর তাহারা ( দুইজনে ) সঞ্জীবককে কিছু দূরে রাখিয়া পিঙ্গলকের কাছে গেল।

(গ) He took the book and then fled away ( use যপ্ ). Do not cry, my child. All the beasts came together and then they informed the lion. She took the bell and came to the city. Bathe ( with ত্বা ), and take this money.

(ঘ) Quote the *sūtras* for the use of ক্ত্বা and ল্যপ্ and explain and illustrate them.

(ঙ) শুদ্ধ্যশুদ্ধি বিচারপূর্বক যথাসম্ভব শুদ্ধ কর :—

মৃগতত্বং ত্যজ্য স রাক্ষসো বভূব। রথানাম্ অযুতং গৃহ্য তূর্ণং রণভূমিং যযৌ। ব্যাঘ্রভিয়া পলায়িত্বা স মহা-বৃক্ষং সমারোহৎ। আলস্য পরিত্যক্ত্বা যশো লভিতুং যতস্ব। অপি গোদাবরীং সীতা পদ্মানি আনয়িতুং গতা? নৈতে যুধি পরাজেতুং শক্যা দেবগণৈরপি। পুত্রং দৃষ্ট্বা সুখং ভবতি ( স্থিতস্য ইত্যধ্যাহারাৎ এককর্তৃকত্বম্ )। রথস্থং বামনং দৃষ্ট্বা পুনর্জন্ম ন বিদ্যতে। মুখং ব্যাদায় নিদ্রাতি।

---

## কর্তৃবাচ্যে কৃৎ

৭৪। 'কর্তৃ' অর্থে ণক ( ণ্বুল্ ) ও তৃচ্ হয়। ণকের ণ্ ইৎ, এবং তৃচ্-এর চ্ ইৎ। কৃ+ণক=কারক, নী—নায়ক, পচ্—পাচক, ক্ষিপ্—ক্ষেপক,

৭৪। কর্তরি ণ্বুল্-তৃচৌ। 'ণক' প্রত্যয়ের অপর নাম ণ্বুল্। ণ্বুল্-এর ণ্ এবং ল্ ইৎ, বু থাকে। যুবোরনাকৌ=যু-স্থানে অন ও বু-স্থানে অক হয়। অনদ্যোর্বর্তমানকালাৎ অন্যত্র ন প্রয়োগঃ। হনস্তোঽচিণ্-ণলোঃ ( ঞ্ণিতি )। ঘাতয়তি, ঘাতকঃ, ঘাতঃ; অঘানি, জঘান। হো হন্তের্ ঞ্ণিন্নেষু ( কুত্বম্ )।

দা—দায়ক, গৈ—গায়ক, পালি—পালক, হন্—ঘাতক ; দা+তৃচ্ =দাতৃ, নী—নেতৃ, শ্রু—শ্রোতৃ, বিদ্—বেত্তৃ, অদাদিগণীয় বিদ্—বেদিতৃ, গম্—গন্তৃ, হন্—হন্তৃ, ভূ—ভবিতৃ, স্থাপি—স্থাপয়িতৃ, জনি—জনয়িতৃ, সূ—সবিতৃ বা সোতৃ, স্তু—স্তবিতৃ বা স্তোতৃ।

৭৫। নন্দি প্রভৃতির উত্তর **অন** ( ল্যু ), গ্রহি প্রভৃতির উত্তর **ণিনি**, পচ প্রভৃতির উত্তর **অচ্** হয়। নন্দি—নন্দন, মধু-সূদি—মধুসূদন। গ্রহ্—গ্রাহিন্, স্থা—স্থায়িন্, মন্ত্র—মন্ত্রিন্। পচ্—পচ, দিব্—দেব, যুধ্—যোধ, সৃপ্—সর্প।

৭৬। তাচ্ছীল্যে (habit), ব্রতে ও পৌনঃপুন্যে, উপমান কর্তা হইলে এবং আত্মমানে ও অন্যান্য স্থলেও **ণিনি** হয়। উষ্ণ-ভোজিন্, শীত-ভোজিন্ ( তাচ্ছীল্য ), স্থণ্ডিল-শায়িন্ ( ব্রত ), ক্ষীরপায়িন্ ( পৌনঃপুন্য ), উষ্ট্রক্রোশিন্ ( উষ্ট্র ইব ক্রোশতি ), ধ্বাঙ্ক্ষরাবিন্। পণ্ডিত-মানী ( আত্মানং পণ্ডিতং মন্যতে )। সোমেন ইষ্টবান্—সোমযাজী ( সোম-যজ্+ণিনি ), পিতৃব্যং হতবান্—পিতৃব্য-ঘাতী ( পিতৃব্য-হন্+ণিনি )।

৭৭। ইগুপধ ধাতু এবং জ্ঞা, প্রী ও কৃ ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ক ( অ ) হয়। বুধ্+ক=বুধ, জ্ঞা—জ্ঞ ( পণ্ডিত ), প্রী—প্রিয়।

৭৮। উপসর্গ পূর্বে থাকিলে আকারান্ত ধাতুর উত্তর ক ( অ ) হয়। প্র-জ্ঞা+ক=প্রজ্ঞ।

৭৯। কর্ম উপপদে থাকিলে ধাতুর উত্তর কর্তৃবাচ্যে **অণ্** ( অ ) হয়। কুম্ভং করোতি ইতি কুম্ভকারঃ ( কুম্ভ-কৃ+অণ্, উপপদ সমাস ), তন্তুং বয়তি ইতি—তন্তুবায়ঃ ( তন্তু-বে+অণ্ )।

৭৫। নন্দি-গ্রহি-পচাদিভ্যো ল্যু-ণিন্যচঃ। 'ল্যু'র ল ইৎ যু=অন। 'ণিনি'র ইন থাকে, 'অচ'এর অ থাকে। ৭৬। সুপ্যজাতৌ ণিনিস্তাচ্ছীল্যে কর্তর্যুপমানে, ব্রতে।

৭৭। ইগুপধ-জ্ঞা-প্রী-কিরঃ কঃ। অলোঽন্ত্যাৎ পূর্ব উপধা ( ১২ক )।

৭৮। আতশ্চোপসর্গে। পূর্বোক্ত স্থলগুলি ছাড়া অন্যত্রও ক দেখা যায়। মহীং ধরতি ইতি মহীধ্রঃ ( ধৃ+ক ), সর্বপ্রদঃ।

৭৯। কর্মণ্যণ্। তত্রোপপদং সপ্তমীস্থম্। ৯।৩, ১১।১৩।

৮০। উপসর্গ পূর্বে না থাকিলে এবং কর্ম উপপদ হইলে আকারান্ত ধাতুর উত্তর অণ্ না হইয়া ক ( অ ) হয়। গো-দা+ক—গোদ, অঙ্গুলিং ত্রায়তে ইতি অঙ্গুলিত্রম্ ( অঙ্গুলি-ত্রৈ+ক ), সর্বজ্ঞ, নৃপ, মধুপ, স্ত্রীলিঙ্গে মধুপা। উপসর্গ পূর্বে থাকিলে—গোসন্দায় ( গো-সম্-দা+অণ্ )।

৮১। কর্ম ভিন্ন অন্য সুবন্ত উপপদ হইলেও আকারান্তের উত্তর ক ( অ ) হয়। দ্বি-পা+ক=দ্বিপ ( দ্বাভ্যাং পিবতি ), সম-স্থা—সমস্থ ( সমে তিষ্ঠতি ), বিষমস্থ ( বিষমে তিষ্ঠতি )।

৮২। কতিপয় কৃৎ-প্রত্যয় ও তাহাদের উদাহরণ :—

ট *। কুরুন্ চরতি ইতি কুরু-চর্+ট=কুরুচর, ভিক্ষাং চরতি—ভিক্ষাচর, পুরস্-সৃ—পুরঃসর, যশঃ করোতি ইতি যশঃ-কৃ—যশস্করী ( বিদ্যা ), বচনকর, দিবা-কৃ—দিবাকর, ভাস্কর।

টক্। সামগ ( গৈ ), সুরাপ ( সুরাং পিবতি ), স্ত্রীলিঙ্গে—সুরাপী।

খ। স্তন—ধে+খ=স্তনন্ধয়, জন-এজি—জনমেজয়, বিধু-তুদ্—বিধুন্তুদ, অরুস্-তুদ্—অরুন্তুদ, প্রিয়-বদ্—প্রিয়ংবদ, বশ-বদ্—বশংবদ, পর-তাপি—পরন্তপ ( হ্রস্ব ), বাচ্-যম্—বাচংযম, পুর্-দারি—পুরন্দর। পণ্ডিত-মন্—পণ্ডিতম্মন্য ( পণ্ডিতম্ আত্মানং মন্যতে ), বিশ্ব-ভৃ—বিশ্বম্ভর, পতি-বৃ—পতিংবরা ( কন্যা ), সর্বংসহ, বসু-ধৃ—বসুন্ধরা।

ড। অন্ত-গম্—অন্তগ, অধ্বগ, পারগ, সর্বগ, উরসা গচ্ছতীতি—উরগ। দুর্-গম্—দুর্গ। বিহায়স্—বিহগ। সরসি-জন্—সরসিজ ( অলুক্ ) বা

---

৮০। আতোঽনুপসর্গে কঃ। ৮১। সুপি ( স্থঃ )। স্থা ধাতুর উত্তর ক প্রত্যয়ে নিষ্পন্ন 'স্থ'কারের দন্ত্য স কখন কখন মূর্ধন্য হয় ; অম্বষ্ঠ, গোষ্ঠ, দ্বিষ্ঠ, ত্রিষ্ঠ, ভূমিষ্ঠ।

৮২। ( অধিকরণে উপপদে ) চরেষ্টঃ, পুরোঽগ্রতোঽগ্রেষু সর্তেঃ, কৃঞো হেতুতাচ্ছীল্যানুলোম্যেষু, দিবা-বিভা-নিশা-প্রভা-ভাস্-বহু-লিপি-চিত্রাহর্যত্তন্ধনুরাদিষু কৃঞষ্টঃ।

* ট প্রভৃতি যে সকল প্রত্যয়ের উদাহরণ দেওয়া গেল, উহারা সকল ধাতুর উত্তরই যে হয়, এরূপ মনে করিবে না। অধীত গ্রন্থে অপ্রাপ্ত পদ আপাতত নিজেরা তৈয়ার করিয়া নিবে না। এই প্রত্যয়গুলি প্রায়শ কর্তৃবাচী।

সরোজ। সংস্কার-জন্—সংস্কারজ। অদৃষ্টজ, অণ্ডজ, স্বেদজ। পুম্স্ অনু-জন্—পুমনুজ ( পুমাংসম্ অনুজাতঃ )। ন-জন্—অজ, অনু-জন্—অনুজ, দ্বি-জন্—দ্বিজ, পরি-খন্—পরিখা ( স্ত্রিয়াম্ আপ্, পরিতঃ খাতা, কর্মণি বাচ্যে )।

ক্বিপ্। ব্রহ্মন্-হন্—ব্রহ্মহন্ ( ব্রহ্মাণং হতবান্ ), বৃত্রহন্ ( বৃত্রং হতবান্ )।* সু-কৃ—সুকৃৎ, কর্মকৃৎ, পাপকৃৎ, মন্ত্রকৃৎ, পুণ্যকৃৎ, শাস্ত্রকৃৎ, ভাষ্যকৃৎ। অগ্নি-চি—অগ্নিচিৎ, প্রসূ, ইন্দ্রজিৎ, সেনানী।

ণ্বি। অর্ধ-ভজ্—অর্ধভাজ্, পুণ্যভাজ্।

কপ্। কাম-দুহ্—কামদুঘ ( হ্-স্থানে ঘ্ আদেশ )।

ইনি ( ইন্ )। সোম-বি-ক্রী—সোম-বিক্রয়িন্ ( কুৎসা )।

ক্বনিপ্ ( বন্ )। পার-দৃশ্—পারদৃশ্বন্ ( পারং দৃষ্টবান্ )।

ডু ( উ )। বি-ভূ—বিভু, প্রভু, শম্ভু।

ষ্ট্রন্ ( ত্র )। ধে—ধাত্রী ( স্ত্রী-প্রত্যয় ঈ )। দা—দাত্র ( দাপ্ লবনে, দাতি অনেন ), নী—নেত্র, শস্—শস্ত্র, স্তু—স্তোত্র, দন্শ্—দংষ্ট্রা।†

ইত্র। খন্—খনিত্র, চরিত্র।†

৮৩। উপমান-ভূত 'তদাদি' ( সর্বনামগণস্থ ) এবং 'অন্য' ও 'সমান' শব্দের পরবর্তী দৃশ্ ধাতুর উত্তর কর্মবাচ্যে ক্বিন্ ( কিছুই থাকে না ), কঞ্ ( অ ) ও ক্স হয়। এতৎ-প্রত্যয়-ত্রয়-নিষ্পন্ন দৃশ্, দৃশ ও দৃক্ষ পরে থাকিলে সমান-শব্দ-স্থানে স হয়, এবং সর্বনামের অন্ত্যবর্ণ-স্থানে আ হয়, এবং ইদম্, কিম্ ও অদস্ শব্দের স্থানে ঈ, কী ও অমূ হয়। স ইব দৃশ্যতে ইতি—তাদৃশঃ, তাদৃক্, তাদৃক্ষঃ; আবাম্ ইব দৃশ্যেতে—অস্মাদৃশৌ।

সমান-দৃশ্ + ক্বিন্ = সদৃশ্, সমান-দৃশ্ + কঞ্ = সদৃশ, তদ্—তাদৃশ্, তাদৃশ; যদ্—যাদৃশ্, যাদৃশ; এতদ্—এতাদৃশ্, এতাদৃশ; অস্মদ্—মাদৃশ্, মাদৃশ ( আমার মত ), অস্মাদৃশ্, অস্মাদৃশ ( আমাদের মত ); যুষ্মদ্—ত্বাদৃশ,

---

* ব্রহ্মভ্রূণবৃত্রেষু ক্বিপ্।

† ধীয়তে ইয়ম্ ইতি ধাত্রী ( কর্মবাচ্যে ), খন্যতে অনেন ইতি খনিত্রম্ ( করণবাচ্যে ) প্রভৃতি কর্তৃবাচ্যে হয় নাই।

ত্বাদৃশ (তোমার ন্যায়), যুষ্মাদৃশ্, যুষ্মাদৃশ (তোমাদের ন্যায়); ইদম্—ঈদৃশ্, ঈদৃশ; কিম্—কীদৃশ্, কীদৃশ; অদস্—অমূদৃশ্, অমূদৃশ।

৮৪। তচ্ছীল, তদ্ধর্ম, তৎসাধুকারী অর্থে তৃন্, ইষ্ণুচ্, ক্স্নু, ক্নু, ঘিনুণ্, বুঞ্, যুচ্, উকঞ্, ইনি, আলুচ্, ঘুরচ্, কুরচ্, করপ্, উক, র, উ, বরচ্, ক্বিপ্ প্রভৃতি প্রত্যয় হয়।

তৃন্। বিরুদ্ধং বদিতা (শীল), শ্রাদ্ধং কর্তা (আচার, ধর্ম), কর্তা কটম্ (সাধুকারী)।

ইষ্ণুচ্। অলম্-কৃ—অলঙ্করিষ্ণু, নিরাকরিষ্ণু, ভ্রাজিষ্ণু, ভবিষ্ণু।

ক্স্নু। জি—জিষ্ণু, ভূ—ভূষ্ণু, স্থা—স্থাস্নু।

ক্নু। ত্রস্—ত্রস্নু, গৃধ্—গৃধ্নু, ধৃষ্—ধৃষ্ণু, ক্ষিপ্—ক্ষিপ্নু।

ঘিনুণ্। শম্—শমিন্, শ্রম্—শ্রমিন্, ক্ষম্—ক্ষমিন্, দ্রুহ্—দ্রোহিন্, যুজ্—যোগিন্, বি-বিচ্—বিবেকিন্, ত্যজ্—ত্যাগিন্, রন্জ্—রাগিন্, ভজ্—ভাগিন্, বি-লস্—বিলাসিন্, প্র-লপ্—প্রলাপিন্, প্র-বস্—প্রবাসিন্।

বুঞ্। নিন্দ্—নিন্দক, হিন্স্—হিংসক, অসূয়—অসূয়ক।

যুচ্। জ্বল্—জ্বলন, কুপ্—কোপন, ক্রুধ্—ক্রোধন।

উকঞ্। হন্—ঘাতুক, কামুক।

ইনি। জি—জয়িন্, ক্ষি—ক্ষয়িন্।

আলুচ্। স্পৃহয়ালু, দয়ালু, নিদ্রালু।

ঘুরচ্। স্বয়ং ভঙ্গুরং কাষ্ঠম্ (ভন্জ্ কর্মকর্তরি)।

কুরচ্। স্বয়ং ভিদুরং কাষ্ঠম্ (ভিদ্ কর্মকর্তরি)।

করপ্। ই—ইত্বর, নশ্—নশ্বর, জি—জিত্বর, গম্—গত্বর।

উক। জাগৃ—জাগরূক, যজ্+যঙ্+উক=যাযজূক, জপ্+যঙ্+উক—জঞ্জপূক, দন্শ্+যঙ্+উক—দন্দশূক, বদ্+যঙ্+উক—বাবদূক।

র। নম্—নম্র, স্মি—স্মের, কম্—কম্র, হিন্স্—হিংস্র, দীপ্—দীপ্র।

উ। কৃ+সন্ (চিকীর্ষ)+উ=চিকীর্ষু, পিপঠিষ্—পিপঠিষু, আ-শন্স্—আশংসু, ভিক্ষ্+উ—ভিক্ষু। (সনাশংস-ভিক্ষ উঃ)।

বরচ্। স্থা—স্থাবর, ঈশ্—ঈশ্বর, ভাস্—ভাস্বর।

ক্বিপ্। বি-দ্যুৎ—বিদ্যুৎ, দ্বিষ্—দ্বিষ্।

## ভাববাচ্যে ও কর্তৃভিন্ন-কারকবাচ্যে

৮৫। ভাববাচ্যে ও কর্তৃভিন্ন-কারকবাচ্যে অ ( ঘঞ্, অচ্, অপ্, শ, অ, অঙ্, ঘ ) হয়।

ঘঞ্। ভূ—ভাব, লিখ্—লেখ, বিদ্—বেদ, নি-ই—ন্যায়, পচ্—পাক, ত্যজ্—ত্যাগ, ভুজ্—ভোগ, রুজ্—রোগ, দহ্—দাহ, রন্‌জ্—রাগ ( ন-লোপ ), ভন্‌জ্—ভঙ্গ, শম্—শম, দম্—দম, শ্রম্—শ্রম, ক্রম্—ক্রম ( বৃদ্ধি হইল না )। অদ্—ঘাস। হন্—ঘাত। সন্‌জ্—সঙ্গ। ঘঞ্-প্রত্যয়ান্ত শব্দ **পুংলিঙ্গ**। উপ-অধি-ই-ঘঞ্—উপাধ্যায় ( উপেত্য অস্মাৎ অধীয়তে ), প্র-স্তু—প্রস্তাব, প্র-স্রু—প্রস্রাব।

অচ্। জি—জয়, লী—লয়, প্র-ণী—প্রণয়। ইবর্ণান্ত ধাতুর উত্তর অচ্ হয় ( এরচ্ )।

অপ্। স্তু—স্তব, কৃ—কর, গ্রহ্—গ্রহ, জপ্—জপ, হন্—বধ, সম্-হন্—সঙ্ঘ ( নিপাত ), প্র-ভূ—প্রভব।

শ ( অ )। কৃ—ক্রিয়া, ইষ্—ইচ্ছা, পরি-চর্—পরিচর্যা, মৃগ ( চুরাদি অদন্ত )—মৃগয়া। *

অ। চিকীর্ষ—চিকীর্ষা, পুত্রকাম্য—পুত্রকাম্যা, ঈহ্—ঈহা, সেব্—সেবা, অর্চ—অর্চা। * অ প্রত্যয়াৎ, গুরোশ্চ হলঃ।

অঙ্। জৃ—জরা, ত্রপ্—ত্রপা, ভিদ্—ভিদা, ধৃ—ধারা, ( নিপাতন ), লিখ্—লেখা ( রেখা ), চিন্তি—চিন্তা, পূজি—পূজা, কথি—কথা। শ্রৎ-ধা—শ্রদ্ধা, অন্তর্-ধা—অন্তর্ধা, প্রতি-ভা—প্রতিভা, প্রতিজ্ঞা, আখ্যা, অবস্থা, নিষ্ঠা, প্রতিষ্ঠা ( ষত্ব )। * ষিদ্‌ভিদাদিভ্যোঽঙ্। আতশ্চোপসর্গে।

---

* এই সকল ও অন্য বহু আকারান্ত স্ত্রীলিঙ্গ প্রাতিপদিক স্ত্রীলিঙ্গ-বিহিত 'আ'-প্রত্যয়ের যোগে নিষ্পন্ন হইয়াছে। কৃ+শ ( কৃৎ )+স্ত্রীপ্রত্যয় 'আ'=ক্রিয়+আ=ক্রিয়া, রিঙ্ শ-যগ্-লিঙ্‌ক্ষু

ঘ। কৃ—কর ( কুর্বন্তি অনেন ), আকর, আ-লী—আলয়।

৮৬। অথুচ্। বেপ্—বেপথু। টি্বতোঽথুচ্, টু বেপৃ কম্পনে।

ন ( নঙ্, নন, ন )। যজ্—যজ্ঞ, যাচ্—যাচ্ঞা, যত্—যত্ন, প্রচ্ছ্—প্রশ্ন, স্বপ—স্বপ্ন, তৃষ্—তৃষ্ণা।

কি ( ই )। প্র-ধা—প্রধি, অন্তর্-ধা—অন্তধি, উপ-আ-ধা—উপাধি, জল-ধা—জলধি ( জলানি ধীয়ন্তে অস্মিন্ ), বিধি, নিধি, সন্ধি।

ক্তিন্ ( তি )। কৃ—কৃতি, নী—নীতি, স্তু—স্তুতি, শ্রু—শ্রুতি, আপ্—আপ্তি, সম্-পদ—সম্পত্তি, বি-পদ্—বিপত্তি, উপ-স্থা—উপস্থিতি, পচ্—পক্তি, কৃত্ ( চুরাদি )—কীর্তি, হা—হানি, গ্লৈ—গ্লানি ( 'ত'-স্থানে 'ন' )। ক্তিন্-প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ। স্ত্রিয়াং ক্তিন্।

ক্বিপ্ ( ভাবে )। সম্-পদ্—সম্পদ্ ; বিপদ্, আপদ্।

ক্যপ্। ব্রজ্—ব্রজ্যা, যজ্—ইজ্যা, বিদ্—বিদ্যা, শী—শয্যা, ভৃ—ভৃত্যা, কৃ—কৃত্যা। ব্রজযজোর্ভাবে ক্যপ্।

যুচ্ ( অন )। বন্দ্—বন্দনা, বিদ্—বেদনা ( স্ত্রিয়াম্ আপ্ )।

ল্যুট্ ( অন )। হস্—হসন, ভুজ্—ভোজন, পা—পান, ঈক্ষ্—ঈক্ষণ, গৈ—গান, নী—নয়ন, চর্—চরণ, শী—শয়ন, স্থা—স্থান।

## কর্মবাচ্যে

৮৭। খল্। দুঃ-কৃ—দুষ্কর, সু-কৃ—সুকর। সুলভ, দুর্লভ।

যুচ্—জ্বলন, দুঃশাসন, দুর্যোধন, সুযোধন, দুর্দর্শন, দুর্ধর্ষণ।

( স্বতঃ )। সেব্+অ (কৃৎ)+আ (স্ত্রীপ্রত্যয়)=সেবা। অব-স্থা+অঙ্ (কৃৎ)+আ (স্ত্রীপ্রত্যয়)=অবস্থা। দন্শ্+ট্রন্+স্ত্রীপ্রত্যয় আপ্=দংষ্ট্রা। যাচ্ঞা, ব্রজ্যা, বন্দনা প্রভৃতিও এইরূপ।

৮৭। ঈষদ্দুঃসুষু কৃচ্ছ্রাকৃচ্ছ্রার্থেষু খল্। ঈষৎকরো ভবতা কটঃ।

## অনুশীলন ১০০

(ক) Derive the following words mentioning the বাচ্য in each case :—

পাচক, গায়ক, তাপ, বুধ, শ্রুতি, জিষ্ণু, দয়ালু, চিকীর্ষা, জিজ্ঞাসু, ক্রিয়া, ভিক্ষু, জয়, স্তব, যোগিন্, ঈদৃশ, প্রিয়ংবদ, দিবাকর, দ্বিপ, কুম্ভকার, বিপদ্, বিপত্তি, যাচ্ঞা, দুর্যোধন, সরসিজ, বিধি।

(খ) Mention as many words as you can in কর্ম, করণ, সম্প্রদান, অপাদান, অধিকরণ and ভাব বাচ্য.

(গ) Mention ten abstract nouns derived with a কৃৎ-প্রত্যয় followed by a স্ত্রী-প্রত্যয়.

(ঘ) Translate the following sentences into English and Bengali and derive at least one word in each sentence :—

তব তত্ত্বং ন জানামি কীদৃশোঽসি মহেশ্বর। যাদৃশোঽসি মহাদেব তাদৃশায় নমো নমঃ॥ তড়াগকৃদ্ দেবদত্তঃ, নিয়তোঽস্ত স্বর্গঃ। সংশয়াত্মা বিনশ্যতি। যত্নে কৃতে যদি ন সিধ্যতি কোঽত্র দোষঃ। তিতীর্ষুর্দুস্তরং মোহাদুড়ুপেনাস্মি সাগরম্। ত্রাহি মাং মধুসূদন। পাপং প্রজ্ঞাং নাশয়তি ক্রিয়মাণং পুনঃ পুনঃ। যাচ্ঞা মোঘা বরমধিগুণে, নাধমে লব্ধকামা।

(ঙ) From what roots are the following words derived ?

অজ, ইন্দ্রজিত্, পুণ্যকৃৎ, শম্ভু, ধাত্রী, জিষ্ণু, দয়ালু, নশ্বর, হিংস্র, ভিক্ষু, ত্যাগ, জয়, ইচ্ছা, যজ্ঞ, সম্পত্তি, শয্যা, গান, সেনানী and দেব.

# দ্বাদশ অধ্যায়

## নামের গঠন, তদ্ধিত-প্রত্যয় ও স্ত্রী-প্রত্যয়

### সাধারণ নিয়ম

১। ঞিৎ, ণিৎ বা কিৎ তদ্ধিত পরে থাকিলে, তদ্ধিত-প্রকৃতির আদি স্বরের বৃদ্ধি হয়। দক্ষ+ইঞ্—দাক্ষি, মগধ+অণ্—মাগধ, গঙ্গা+ঢক্—গাঙ্গেয় (ঢ—এয়)। ১২।৩ দেখ।

২। ঞিৎ, ণিৎ বা কিৎ তদ্ধিত পরে থাকিলে, সমাস-নিষ্পন্ন নামের কদাচিৎ পূর্বপদের, কদাচিৎ উভয় পদের, কদাচিৎ উত্তরপদের আদ্য স্বরের বৃদ্ধি হয়। দশরথ—দাশরথি, সংবৎসর—সাংবৎসরিক; অগ্নিমরুৎ—আগ্নিমারুত (কর্ম), অধিভূত—আধিভৌতিক, পরলোক—পারলৌকিক; গুরুলঘু—গুরুলাঘব, পিতৃপিতামহ—পিতৃপৈতামহ।

৩। তদ্ধিত-প্রত্যয়ের স্বর ও য পরে থাকিলে নামের অন্তস্থিত ইবর্ণের ও অবর্ণের লোপ হয়, এবং উবর্ণের গুণ হয়, এবং ওকার ও ঔকারের স্থানে যথাক্রমে অব্ ও আব্ হয়। মরীচি+অণ্—মারীচ, নদী+এয়ণ্—নাদেয়

১। (বৃদ্ধিঃ) অচো ঞ্ণিতি (১১।১৩), তদ্ধিতেষু অচাম্ আদেঃ, কিতি চ। সর্বত্র বৃদ্ধি হয় না।

২। হৃদ্ভগ-সিন্ধ্বন্তে পূর্বপদস্য চ। সুহৃদয়স্য (বা সুহৃদঃ) ভাবঃ—সৌহার্দম্ (অণ্) বা সৌহার্দ্যম্ (ষ্যঞ্), সুভগস্য ভাবঃ—সৌভাগ্যম্, দৌর্ভাগ্যম্, সক্তুসিন্ধুষু ভবঃ—সাক্তুসৈন্ধবঃ। অনুশতিকাদীনাঞ্চ। অনুশতিকস্য ইদম্—আনুশাতিকম্, কুরুপঞ্চালেষু ভবঃ—কৌরুপাঞ্চালঃ, ইহলোকে ভবঃ—ঐহলৌকিকঃ, সর্বলোকে বিদিতঃ—সার্বলৌকিকঃ। পূর্ববার্ষিক=বর্ষা ঋতুর আদিভাগে জাত, পৌর্ববর্ষিক=পূর্ববর্তী বর্ষা ঋতুতে জাত। সুহৃদ্ এবং দুর্হৃদ্ হইতে সৌহৃদ, দৌর্হৃদও হয়।

৩। যস্যেতি চ (৭।১০), ওর্গুণঃ এচোঽয়বায়াবঃ (২।৯), বান্তো যি প্রত্যয়ে। ইবর্ণাবর্ণয়োর্লোপো যে চাবৌ তদ্ধিতে স্বরে; অবৌ=যু প্রত্যয়ে লোপ হয় না, উর্ণা+যু=উর্ণায়ু (মেষ)।

( ভীম ), গঙ্গা—গাঙ্গেয়, তুলা+যৎ—তুল্য, সখি+য=সখ্য, মনু+অণ্=মানব, শঙ্কু+যৎ—শঙ্কব্য ( দারু ) ; গো+যৎ—গব্য, নৌ+যৎ—নাব্য।

৪। ঋকারের পর প্রত্যয়ের য থাকিলে ঋ-স্থানে র্ হয়। পিতৃ—পিত্র্য ( পিতুরাগতং পিত্র্যম্ )।

৫। তদ্ধিত-প্রত্যয় পরে থাকিলে ক্বচিৎ প্রাতিপদিকান্ত নকারের লোপ হয়। অগ্নিশর্মন্—আগ্নিশর্মি, হেমন্—হৈম ( গৃহ ), রাজন্—রাজ্য, রাজত্ব, রাজতর, রাজতম। ক্বচিৎ লোপ হয় না, রাজন্—রাজন্য, আত্মন্—আত্মনীন, যুবন্—যৌবন, পর্বন্—পার্বণ, ব্রহ্মন্—ব্রাহ্মণ ( জাতি ), ব্রাহ্ম ( অজাতি )।

৬। ডিৎ প্রত্যয় পরে থাকিলে টির লোপ হয় ( ১১।১৬ )।

৭। ব্যঞ্জনান্ত প্রাতিপদিকের উত্তর যকার-ভিন্ন-ব্যঞ্জনাদি তদ্ধিত-প্রত্যয় থাকিলে, ঐ প্রাতিপদিক সপ্তমীর বহুবচন সুপ্ পরে থাকায় যে রূপ ধারণ করে, প্রায়শ সেই রূপ প্রাপ্ত হয়। রাজন্—রাজত্ব, বণিজ্—বণিক্‌ত্বা, দিব্+ত্বা—দ্যুত্বা, সুদৃশ্+তর—সুদৃক্‌তর, বিদ্বস্+তা—বিদ্বত্তা।

৮। পদান্ত যকারের বা বকারের পর যদি শব্দের আদি স্বর থাকে, তবে ঞিৎ, ণিৎ ও কিৎ তদ্ধিতে সেই আদি স্বরের বৃদ্ধি হয় না, অপিচ যকারের পূর্বে ঐ এবং বকারের পূর্বে ঔ হয় ; দ্বার প্রভৃতিরও এইরূপ হয়, স্বাগত প্রভৃতির হয় না। ব্যসন ( বি+অসন ), স্বশ্ব ( সু+অশ্ব ) প্রভৃতি অখণ্ড প্রাতিপদিক নহে ; বি, সু প্রভৃতি পদের ই এবং উর স্থানে য্ এবং ব্ হইয়াছে, কাজেই এই য্ এবং ব্ পদান্ত। এই যকারের ও বকারের পরস্থিত অকার ব্যসন, স্বশ্ব প্রভৃতি পদের আদি স্বর। ঞিৎ, ণিৎ ও কিৎপ্রত্যয়ে এই স্বরের বৃদ্ধি হয় না, অপিচ, যকারের পূর্বে ঐ এবং বকারের পূর্বে ঔ হয়। ব্যসন—বৈয়সন, স্বশ্ব—সৌবশ্ব, ব্যাকরণ—বৈয়াকরণ, দ্বি+অহন্+ঠঞ্—দ্ব্যহ্ন+ইক—দ্বৈয়হ্নিক ; দৌবারিক

---

৪। রীঙ্ ঋতঃ ( ১০।২০ ), যস্যেতি চ ( ৭।১০ )। ঋদোদোস্ত্যো যৎ স্বরবৎ।

৫। নস্তদ্ধিতে। নলোপঃ প্রাতিপদিকান্তস্য।

৮। ( বৃদ্ধির্ঞিতি তদ্ধিতেষচামাদেঃ, কিতি চ ) ন য্বাভ্যাং পদান্তাভ্যাং পূর্বৌ তু তাভ্যাম্ ঐচ্; দ্বারাদীনাঞ্চ। ন স্বাগতাদীনাম্।

( দ্বারে নিযুক্ত ), নৈয়গ্রোধ ( ন্যগ্রোধ-নির্মিত ) ; কিন্তু স্বাগতিক ( স্বাগত-কারী ), ব্যাবহারিক ( ব্যবহারেণ চরতি ), স্বার্থিক, স্বাভাবিক, স্বাতন্ত্র্য, স্বাস্থ্য।

৯। তকারাদি তদ্ধিত পরে থাকিলে, প্রাতিপদিকের ইকারের ও উকারের পরবর্তী সকারের স্থানে ষ্ হয় এবং তদ্ধিতের ত-স্থানে ট হয়। সর্পিস্+তর =সর্পিষ্টর, সর্পিস্+ত্ব=সর্পিষ্ট্ব, চতুস্+তয়=চতুষ্টয় ( ৮।৫৭ )।

১০। 'তস্যাপত্যম্=তাহার অপত্য' এই অর্থে নিম্নলিখিত স্থলে নিম্ন-লিখিত প্রত্যয় হয় :—

(ক) অকারান্ত ও বাহ্বাদির উত্তর ইঞ্ ( ইণ্, ঞি )। দক্ষস্য অপত্যম্ পুমান্—দাক্ষিঃ ( দক্ষ+ইঞ্ ), বাহোরপত্যম্ পুমান্—বাহবিঃ ( বাহু+ইঞ্ ), আগ্নিশর্মি ( অগ্নিশর্মন্+ইঞ্ ), সুমিত্রা—সৌমিত্রি।

(খ) স্ত্রীপ্রত্যয়ান্ত ও অত্রি-প্রভৃতির উত্তর ঢক্ ( এয়ণ্, ঞেয়, ঢঞ্ )। ভগিন্যা অপত্যং পুমান্—ভাগিনেয়ঃ ( ভগিনী+ঢক্ ), বিনতায়াঃ অপত্যম্ পুমান্—বৈনতেয়ঃ ( বিনতা+ঢক্ ), আত্রেয় ( অত্রি+ঢক্ )।

(গ) গর্গাদির উত্তর যঞ্ ( ণ্য, ঞ্য )। গর্গ—গার্গ্য, বৎস—বাৎস্য, জমদগ্নি—জামদগ্ন্য, শণ্ডিল—শাণ্ডিল্য, পরাশর—পারাশর্য।

(ঘ) নড়াদির উত্তর ফক্ ( আয়নণ্, ঞায়ন, ফঞ্ )। নড়—নাড়ায়ন, দক্ষ—দাক্ষায়ণী ( দক্ষস্য অপত্যং স্ত্রী )।

(ঙ) পিতৃস্বস্রাদির উত্তর ছণ্ ও ঢক্ ( ণীয় ও ঞেয় )। পৈতৃস্বস্রীয় বা পৈতৃষ্বসেয়, মাতৃষ্বস্রীয় বা মাতৃষ্বসেয়। স্বসৃ—স্বস্রীয় (ছ)।

(চ) রেবত্যাদির উত্তর ঠক্ ( ঞিক )। রৈবতিক।

---

'ব্যাস'কে 'বিয়াস' ও 'দ্বার'কে 'দুবার' প্রভৃতি বলিয়া ধরিয়া আদি স্বরের বৃদ্ধি করিলে বৈয়াসিক, দৌবারিক প্রভৃতি পদগুলি সিদ্ধ হইতে পারে।

৯। ( ইণো ) হ্রস্বাৎ তাদৌ তদ্ধিতে [ সস্য ষঃ ]। চতুর্ শব্দের র্-স্থানে বিসর্গ, বিসর্গের স্থানে স্, স্-স্থানে ষ্।

১০। (ক) অত ইঞ্, বাহ্বাদিভ্যশ্চ। (খ) স্ত্রীভ্যো ঢক্। (গ) গর্গাদিভ্যো যঞ্। (ঘ) নড়াদিভ্যঃ ফক্। (ঙ) পিতৃষ্বসুশ্ছণ্। ঢকি লোপঃ। মাতৃষ্বসুশ্চ। স্বসুশ্ছঃ। (চ) রেবত্যাদিভ্যষ্ঠক্।

(ছ) অন্যান্য শব্দের উত্তর ও শিবাদির উত্তর অণ্ ( ষ্ণ, অঞ্ )। যদু—যাদব, অঙ্গিরস্—আঙ্গিরস, রঘু—রাঘব, পঞ্চাল—পাঞ্চালী ( স্ত্রী ), বিদেহ—বৈদেহী ( স্ত্রী ), মগধ—মাগধী ( স্ত্রী ), ককুৎস্থ—কাকুৎস্থ, সপত্নী—সাপত্ন, ভূমি—ভৌম, ইলা—ঐল, গঙ্গা—গাঙ্গ বা গাঙ্গেয় (ঢক্)। শন্তনু ( বা শান্তনু )—শান্তনব।

১১। উল্লিখিত সাতটি প্রত্যয় এবং কণ্, নীন, ইয় প্রভৃতি প্রত্যয় নিম্নলিখিত অর্থে হয় :—

(ক) 'তদধীতে তদ্ বেদ—তাহা পড়ে বা জানে'। তর্ক—তার্কিক, ন্যায়—নৈয়ায়িক, ইতিহাস—ঐতিহাসিক, পুরাণ—পৌরাণিক ( ঠক্, ইকণ্, ষ্ণিক )। ব্যাকরণ—বৈয়াকরণ, ত্রিবিদ্যা—ত্রৈবিদ্য, পাণিনি—পাণিনীয় ( অণ্, ষ্ণ )। মীমাংসা—মীমাংসক ( বুন্, অক )।

(খ) 'তেন কৃতম্'। কায়—কায়িক, বাচ্—বাচিক, মনস্—মানসিক ( ঠক্, ষ্ণিক )। পুরুষ—পৌরুষেয় ( ঢক্, ষ্ণেয় ), মক্ষিকা—মাক্ষিক ( অণ্, ষ্ণ ), ক্ষুদ্রা—ক্ষৌদ্র ( অঞ্, ষ্ণ )।

(গ) 'তেন প্রোক্তম্'। ঋষি—আর্ষ, মনু—মানব, পতঞ্জলি—পাতঞ্জল ( অণ্, ষ্ণ )। মনু—মানবীয়, পাণিনি—পাণিনীয়, জৈমিনি—জৈমিনীয়, নারদ—নারদীয়, বাল্মীকি—বাল্মীকীয় ( ছ, নীয় )। বৃহস্পতি—বার্হস্পত্য, বাচস্পতি—বাচস্পত্য ( যঞ্, ষ্ণ্য )।

(ঘ) 'তত্র ভবঃ'। মথুরা—মাথুর ( অণ্, ষ্ণ )। গ্রাম—গ্রাম্য ( য, ষ্ণ্য ), গ্রামীণ ( খঞ্ )। নগর—নাগরিক ( ঠক্, ষ্ণিক )। কুল—কুলীন

---

১০ (ছ)। শিবাদিভ্যোহণ্।

আয়নেয়ীনীয়িয়ঃ ফ-ঢ-খ-ছ-ঘাং প্রত্যয়াদীনাম্। প্রত্যয়ের আদিভূত ফ্, ঢ্, খ্, ছ্ ও ঘ্ ক্রমে আয়ন্, এয়্, ঈন্, ঈয়্ ও ইয়্ হয়। হলন্তানামেব হলন্তাদেশাঃ।

ঠস্যেকঃ, ইস্ উস্ উক্ তান্তাৎ কঃ—অঙ্গের পরস্থিত ঠ-স্থানে 'ইক' হয় ; কিন্তু ইস্, উস্, উক্ ( = উ, ঋ, ৯ ), বা ত্ প্রাতিপদিকের অন্ত্য হইলে, তদুত্তর ঠ-স্থানে ক হয়—পৌরাণিক ( ইক ) ; ধানুষ্ক, পৈতৃক ( ক )। ১১। যুবোরনাকৌ।

( খ, ঈন )। দন্ত—দন্ত্য, ওষ্ঠ—ওষ্ঠ্য, তালু—তালব্য, কণ্ঠ—কণ্ঠ্য, আদি—আদ্য ( যৎ )। কদাচিৎ—কাদাচিৎক ( কণ্ )। পুনঃ পুনর্ভবঃ—পৌনঃপুনিকঃ, বহির্ভবঃ—বাহ্যঃ বা বাহীকঃ।

'ততঃ আগতঃ', 'তত্র জাতঃ', 'সোঽস্য নিবাসোঽভিজনো ( ancestral home ) বা' অর্থেও হয়। মাথুরঃ।

(ঙ) **'তস্য সমূহঃ'**। ভিক্ষা—ভৈক্ষ ( অণ্, ষ্ণ )। গ্রাম, জন ও বন্ধু শব্দের উত্তর সমূহার্থে তল্ হয়। জনানাং সমূহঃ—জনতা ( স্ত্রিয়াম্ আপ্ )।

(চ) **'তত্র সাধুঃ'**। সমাজ—সামাজিক ( ঠক্, ষ্ণিক ), অতিথি—আতিথেয় ( ঢঞ্, ষ্ণেয় ), সভা—সভ্য ( য )।

(ছ) **'তস্যেদম্'**। বিষ্ণু—বৈষ্ণব, জনপদ—জানপদ ( অণ্, ষ্ণ ), তদ্—তদীয়, যদ্—যদীয়, এতদ্—এতদীয়, ইদম্—ইদমীয়, তব ইদম্—ত্বদীয়ম্ ( ৭।৪ ), যুবযোঃ ( যুষ্মাকং বা ) ইদম্—যুষ্মদীয়ম্, মদীয়, অস্মদীয় ( ছ ), গো—গব্য ( যৎ ), মহিষ—মাহিষ, পৃথিবী—পার্থিব ( অণ্, ষ্ণ )। ভবৎ—ভবদীয়, অন্য—অন্যদীয় ( নিপাতন, ছ )।

(জ) **'তস্য বিকারঃ'**। তিল—তৈল ( অণ্, ষ্ণ )।

(ঝ) **'অধিকৃত্য কৃতে গ্রন্থে'**। রামম্ অধিকৃত্য কৃতম্—রামায়ণম্ ( ফক্, ষ্ণায়ন )। ভগবৎ—ভাগবত, ভরত—ভারত ( অণ্, ষ্ণ )। অনুশাসন—আনুশাসনিক, অশ্বমেধ—আশ্বমেধিক ( ঠক্, ষ্ণিক )। কিরাতার্জুন—কিরাতার্জুনীয় ( ছ, ঈয় )।

(ঞ) **তদস্য পণ্যম্, তদস্য প্রহরণম্, তদস্য প্রয়োজনম্, তদস্য শীলম্, তস্মৈ প্রভবতি, তস্মৈ হিতম্, তেন জীবতি** প্রভৃতি নানা অর্থে নানা প্রাতিপদিকের উত্তর এবং স্বার্থেও এই সকল ও অন্যান্য প্রত্যয় হয়। তৈলমস্য পণ্যম—তৈলিকঃ, অপূপাঃ পণ্যমস্য—আপূপিকঃ ( ঠক্ )। ধনুরস্য

---

(ঞ) আত্মন্-বিশ্বজন-ভোগোত্তরপদাৎ খঃ। আত্মাধ্বানৌ খে ( প্রকৃত্যা )। সর্বজনাট্ঠঞ্ খশ্চ। ধর্ম-পথ্যর্থ-ন্যায়াদ্ অনপেতে।

প্রহরণম্—ধানুষ্কঃ ( ঠক্ ), যষ্টিরস্য প্রহরণম্—যাষ্টীকঃ ( ঈকক্ )। স্বর্গঃ প্রয়োজনম্ অস্য—স্বর্গ্যম্, যশস্যম্, আয়ুষ্যম্ ( যৎ )। শ্রদ্ধা প্রয়োজনম্ ( কারণম্ ) অস্য—শ্রাদ্ধম্ ( অণ্ )। তপোঽস্য শীলম্—তাপসঃ ( অণ্ )। কর্মণে প্রভবতি—কার্মুকম্ ( উকঞ্ ), সঙ্ঘাতায় প্রভবতি—সাঙ্ঘাতিকঃ ( ঠঞ্ )। আত্মনে হিতম্—আত্মনীনম্, বিশ্বজনেভ্যঃ হিতম্—বিশ্বজনীনম্ ( খ )। সর্বজনীনম্ (খ), সার্বজনিকম্ ( ঠঞ্ ) ; সর্বজনাৎ ঠঞ্ খশ্চ। বেতনেন জীবতি—বৈতনিকঃ, ধনুষা জীবতি—ধানুষ্কঃ ( ঠঞ্ ), আয়ুধেন জীবতি—আয়ুধীয়ঃ ( ছ ), আয়ুধিকঃ ( ঠন্ )। পাদার্থম্ উদকম্—পাদ্যম্, ধর্মাদনপেতম্—ধর্ম্যম্, ন্যায়াদনপেতম্—ন্যায্যম্, বয়সা তুল্যঃ—বয়স্যঃ, ধনং লব্ধা—ধন্যঃ, বশং গতঃ—বশ্যঃ ( যৎ )।

(ট) **স্বার্থে**। বন্ধু—বান্ধব, চোর—চৌর, মনস্—মানস, দেবতা—দৈবত, প্রজ্ঞ—প্রাজ্ঞ, কুতূহল=কৌতূহল, রক্ষস্=রাক্ষস ( অণ্, ষ্ণ )। ভেষজ—ভৈষজ্য, ত্রিলোকী=ত্রৈলোক্য, করুণা—কারুণ্য, সেনা—সৈন্য ( ষ্যঞ্ )। বাল—বালক, নৌ—নৌকা ( ক )। * কন্যা—কন্যকা, তারা—তারকা ( টির পূর্বে অক্ ), বালা—বালিকা, লতা—লতিকা (টির পূর্বে ইক্ ), দেব—দেবতা ( তল্, স্ত্রীলিঙ্গে 'আ' )। ভাগ=ভাগধেয়, নাম—নামধেয় ( ধেয়-প্রত্যয় )।

(ঠ) **'তস্য ভাবঃ'**। শিশু—শৈশব ( অণ্, ষ্ণ ), গম্ভীর—গাম্ভীর্য (যঞ্, ষ্যঞ্ )। বৃদ্ধ—বার্ধক ( বুঞ্, ণক )। বার্ধক+স্বার্থে ষ্যঞ্—বার্ধক্য। রমণীয়—রামণীয়ক ( বুঞ্ )। সখ্যুর্ভাবঃ কর্ম বা সখ্যম্ ( য )। রাজ্ঞো ভাবঃ কর্ম বা রাজ্যম্ ( যক্ )।

১২। "তস্য ভাবঃ' অর্থে ত্ব ও তল্ হয়। গোত্বম্, গোতা ; বিদ্বস্—

* 'কুৎসিতে', 'অল্পে', 'হ্রস্বে', অনুকম্পায়াম্' প্রভৃতি অর্থে স্বার্থিক ক হয়। অশ্বক, তৈলক, বৃক্ষক, পুত্রক। স্ত্রী-প্রত্যয়ান্তের উত্তর 'ক' হইলে অন্ত্য স্বর হ্রস্ব হয়, চণ্ডী—চণ্ডিকা, কালী—কালিকা, সাগরী—সাগরিকা, মালবী—মালবিকা, কন্যা—কন্যকা।

১২। তস্য ভাবস্ত্বতলৌ। ত্বান্তং ক্লীবম্ ; তলন্তং স্ত্রিয়াম্। ত্বতলোর্গুণবচনস্য—ত্ব ও তল্ প্রত্যয় পরে থাকিলে গুণোপসর্জন দ্রব্যবাচী শব্দের পুংবত্ত্ব হয়, শুক্লায়াঃ ভাবঃ—শুক্লত্বম্। শব্দের

বিদ্বত্ব, বিদ্বত্তা; অচক্ষুস্—অচক্ষুষ্ট্ব; গুরু—গুরুত্ব, গুরুতা; কর্ত্রী—কর্ত্রীত্ব। ত্ব-প্রত্যয়ান্ত শব্দ ক্লীবলিঙ্গ, তল্-প্রত্যয়ান্ত শব্দ স্ত্রীলিঙ্গ ( স্ত্রিয়াম্ আপ্ )।

১৩। 'তস্য ভাবঃ' অর্থে কখন কখন ইমনিচ্ ( ইমন্ ) হয়। ইমন্-প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ। নীল—নীলিমন্, নীলত্ব, নীলতা; মধুর—মধুরিমন্, মধুরত্ব, মধুরতা; শীত—শীতিমন্; উষ্ণ—উষ্ণিমন্; জড়—জড়িমন্।

ইমনিচ্ প্রত্যয়-নিষ্পন্ন কতিপয় শব্দ :—

(ক) লঘু—লঘিমন্, অণু—অণিমন্, তনু—তনিমন্, স্বাদু—স্বাদিমন্, পটু—পটিমন্, ঋজু—ঋজিমন্ ( অন্ত্য উবর্ণের লোপ )।

(খ) পৃথু—প্রথিমন্, মৃদু—ম্রদিমন্, ভৃশ—ভ্রশিমন্, কৃশ—ক্রশিমন্, দৃঢ়—দ্রঢ়িমন্, পরিবৃঢ়—পরিব্রঢ়িমন্ ( ঋ-স্থানে র )।

(গ) প্রিয়—প্রেমন্, মহৎ—মহিমন্, গুরু—গরিমন্, হ্রস্ব—হ্রসিমন্, দীর্ঘ—দ্রাঘিমন্, বহু—ভূমন্।

১৪। উপমানার্থে ও অর্হার্থে বতি ( বৎ ) হয়। ব্রাহ্মণবৎ ( =ব্রাহ্মণেন তুল্যম্ ) অধীতে, মথুরাবৎ ( =মথুরায়াম্ ইব ) স্রুঘ্নে প্রাকারঃ, চৈত্রবৎ ( চৈত্রস্য ইব ) মৈত্রস্য গাবঃ; বিধিবৎ পূজ্যতে। বতি-প্রত্যয়ান্ত শব্দ অব্যয়।

১৫। 'তদস্য অস্তি' বা 'তদস্মিন্ অস্তি' অর্থে মতুপ্ হয়। মতিমৎ, শ্রীমৎ, পিতৃমৎ, গোমৎ, ধনুষ্মৎ, বপুষ্মৎ।

---

প্রবৃত্তিনিমিত্ত অর্থাৎ কনোটেশন্‌কে (connotation) 'ভাব' বলে। যস্য গুণস্য ভাবাৎ দ্রব্যে শব্দনিবেশস্তদভিধানে ত্ব-তলৌ।

১৩। পৃথ্বাদিভ্য ইমনিজ্ বা। বর্ণদৃঢ়াদিভ্যঃ ষ্যঞ্ চ; শৌক্ল্যম্, দার্ঢ্যম্, মাধুর্যম্। তস্য টের্লোপ ইষ্ঠেমেয়স্সু।

১৪। তেন তুল্যং ক্রিয়া চেদ্ বতিঃ, তত্র তস্যেব, তদর্হম্।

১৫। তদস্যাস্ত্যস্মিন্নিতি মতুপ্ বা। মত্বর্থ-প্রত্যয় (possessive suffix) পরে থাকিলে তকারান্ত ও সকারান্ত প্রাতিপদিকের পদান্ত-কার্য হয় না, কিন্তু তৃতীয়ার একবচন নিমিত্তে যে কার্য হয় তাহা হয়। জ্যোতিস্+মৎ=জ্যোতিষ্মৎ ( জ্যোতির্মৎ নহে ), বিদ্বস্+মৎ=বিদুষ্মৎ ( বিদ্বন্মৎ

১৬। অবর্ণান্ত, মকারান্ত, অবর্ণোপধ, মকারোপধ এবং পঞ্চম-বর্জিত-স্পর্শান্ত প্রাতিপদিকের উত্তর **মতুপ্** এর ম-স্থানে ব হয় ( অর্থাৎ বতুপ্ হয় ), কিন্তু যবাদির উত্তর হয় না। অবর্ণান্ত—জ্ঞানবৎ, ক্ষমাবৎ ; কিন্তু যবমৎ, দ্রাক্ষামৎ, শমীবৎ (যবাদি )। মান্ত—কিংবৎ। অবর্ণোপধ—আত্মবৎ, ভাস্বৎ। মোপধ—লক্ষ্মীবৎ, শমীবৎ ; কিন্তু ঊর্ম্মিমৎ, ভূমিমৎ, কৃমিমৎ (যবাদি )। পঞ্চম-বর্জিত-স্পর্শান্ত—তড়িত্বৎ, বিদ্যুত্বৎ ; কিন্তু হরিত্মৎ, ককুদ্মৎ, গরুত্মৎ।

১৭। অস্-ভাগান্ত এবং মায়া, মেধা ও স্রজ্ শব্দের উত্তর **বিকল্পে বিনি** ( বিন্ ) হয়, **পক্ষে মতুপ্**। যশস্—যশস্বিন্, যশস্বৎ ; মায়া—মায়াবিন্, মায়াবৎ, (মায়িন্ এবং মায়িকও হয় ) ; স্রজ্—স্রগ্বিন্। তপস্—তপস্বিন্, তাপস ( অণ্ ) (মতুপ্ হয় না )।

১৮। একাধিক-স্বর-বিশিষ্ট অকারান্ত এবং শিখা, মায়া, সংজ্ঞা, বীণা প্রভৃতি কতিপয় আকারান্ত প্রাতিপদিকের উত্তর **বিকল্পে ইন্** ( ইনি ) হয়। ছত্র—ছত্রিন্। জ্ঞান—জ্ঞানিন্। হস্ত—হস্তিন্। কর—করিন্। দন্ত—দন্তিন্ ( হাতী )। শিখা—শিখিন্। মায়া—মায়িন্। সুখ—সুখিন্।

১৯। **অস্ত্যর্থে** অন্য প্রত্যয়ও হয়।

ল—শ্রীল, শীতল। ইল—ফেনিল, পঙ্কিল।

নহে )। বিদ্যুৎ+বৎ=বিদ্যুত্বৎ, পয়স্+বৎ=পয়স্বৎ, যশস্+বিন্=যশস্বিন্। তসৌ মত্বর্থে= 'তান্ত-সান্তৌ ভ-সংজ্ঞৌ স্তো মত্বর্থে প্রত্যয়ে পরে' ( শ্লোক )।

১৬। মাদুপধায়াশ্চ মতোর্বোঽযবাদিভ্যঃ। ঝয়ঃ। ম্+অ=ম, 'ম' পঞ্চমীর একবচন= 'মাৎ'। ঝয়্=বর্গের ১ম, ২য়, ৩য়, ৪র্থ বর্ণ।

অবর্ণান্তাৎ মকারান্তাৎ অবর্ণোপধ-মোপধাৎ।
পঞ্চম-বর্জিতাৎ স্পর্শাৎ বতুপ্ স্যাদ্ অযবাদিতঃ ( সন্ধি )॥

১৭। অস্-মায়া-মেধা-স্রজো বিনিঃ। ১৮। অত ইনিঠনৌ। ব্রীহ্যাদিভ্যশ্চ।

১৯। অর্শ আদিভ্যোঽচ্। যত্র অভিন্নরূপেণ শব্দেন তদ্বতঃ অভিধানং তৎ সর্বম্ ইহ দ্রষ্টব্যম্।

১৫-১৯। ভূম-নিন্দা-প্রশংসাসু নিত্যযোগেঽতিশায়নে।
সংসর্গেঽস্তি-বিবক্ষায়াং ভবন্তি মতুবাদয়ঃ॥

শ—লোমশ, গিরিশ। গ্মিনি—বাচ্+গ্মিনি=বাগ্মিন্।

বলচ্—কৃষীবল, দন্তাবল (দীর্ঘ)। উর্জস্বল, রজস্বলা।

অচ্—অর্শস্+অচ্=অর্শস। শুক্লঃ (=শুক্লবর্ণঃ) অস্যাস্তি ইতি=শুক্লঃ।

২০। 'তদ্ অস্য সঞ্জাতম্' অর্থে তারকাদির উত্তর ইতচ্ (ইত) হয়। তারকিতং নভঃ, পুষ্পিতা লতা, কলিতো বৃক্ষঃ।

## অনুশীলন ১০১

১। কৃৎস্নো হি লোকো বুদ্ধিমতাম্ আচার্যঃ, শত্রুশ্চ অবুদ্ধিমতাম্। ২। ক্ষেত্রাজীবঃ কর্ষকশ্চ কৃষকশ্চ কৃষীবলঃ, চতুষ্কং কৃষকে। ৩। দন্তী দন্তাবলো হস্তী, ত্রয়ং হস্তিনি। ৪। অর্দ্ধমাত্রালাঘবং পুত্রোৎসবং মন্যন্তে বৈয়াকরণাঃ। ৫। পশ্য মে পার্থ রূপাণি শতশোঽথ সহস্রশঃ। ৬। প্রহ্লাদশ্চাস্মি দৈত্যানাম্। ৭। আদিত্যানামহং বিষ্ণুঃ। ৮। বৃষ্ণীনাং বাসুদেবোঽস্মি পাণ্ডবানাং ধনঞ্জয়ঃ। ৯। শ্রদ্ধাবাল্ঁলভতে জ্ঞানম্। ১০। আত্মবৎ সর্বভূতানি যঃ পশ্যতি স পণ্ডিতঃ। ১১। লক্ষ্মীবান্ ভব।

---

২১। বহুর মধ্যে উৎকর্ষ বুঝাইলে তমপ্ (তম) ও ইষ্ঠন্ (ইষ্ঠ) (superlative), এবং দুইয়ের মধ্যে উৎকর্ষ বুঝাইলে তরপ্ (তর) ও ঈয়সুন্

---

ভূমা (বহুত্ব)—বহু ধনম্ অস্য অস্তি ইতি ধনী, নিন্দা—পাপী, প্রশংসা—রূপবান্, নিত্যযোগ—ক্ষীরিণো বৃক্ষাঃ, অতিশায়নে—উদরবতী কন্যা, সংসর্গে—দণ্ডী পান্থঃ।

বহুব্রীহি-দ্বারা অর্থ-প্রকাশ সম্ভব হইলে, কর্মধারয়ের উত্তর মত্বর্থীয় প্রত্যয় হয় না। 'সুবুদ্ধিঃ জনঃ' শুদ্ধ, 'সুবুদ্ধিমান্ জনঃ' বলা ঠিক নহে। ন কর্মধারয়াৎ মত্বর্থীয়ো বহুব্রীহিশ্চেৎ অর্থপ্রতিপত্তিকরঃ। এ নিয়ম সর্বত্র খাটে না। ৭।৪৫ পা. টী. দেখ।

২০। তদস্য সঞ্জাতং তারকাদিভ্য ইতচ্।

২১। অতিশায়নে তমবিষ্ঠনৌ। দ্বিবচন-বিভজ্যোপপদে তরবীয়সুনৌ। তস্য টের্লোপ ইষ্ঠেমেয়ঃসু।

( ঈয়স্ ) (comparative) হয়। সর্বে ইমে পটবঃ, অয়ম্ এষাম্ অতিশয়েন পটুঃ—পটুতমঃ বা পটিষ্ঠঃ; দ্বৌ ইমৌ পটূ, অয়ম্ অনয়োঃ অতিশয়েন পটুঃ—পটুতরঃ বা পটীয়ান্।

২২। ঈয়স্ ও ইষ্ঠ-প্রত্যয় গুণবাচক শব্দের উত্তরই হয়। ঈয়স্ ও ইষ্ঠ-প্রত্যয়ের যোগে সিদ্ধ কতিপয় শব্দ নিম্নে দেওয়া গেল :—

প্রশস্ত—জ্যায়স্ বা শ্রেয়স্, জ্যেষ্ঠ বা শ্রেষ্ঠ। ক্ষুদ্র—ক্ষোদীয়স্, ক্ষোদিষ্ঠ। পৃথু—প্রথীয়স্, প্রথিষ্ঠ। মৃদু—ম্রদীয়স্, ম্রদিষ্ঠ। দৃঢ়—দ্রঢীয়স্, দ্রঢিষ্ঠ। বৃদ্ধ—জ্যায়স্ বা বর্ষীয়স্, জ্যেষ্ঠ বা বর্ষিষ্ঠ। দূর—দবীয়স্, দবিষ্ঠ। অন্তিক—নেদীয়স্, নেদিষ্ঠ। স্থূল—স্থবীয়স্, স্থবিষ্ঠ। গুরু—গরীয়স্, গরিষ্ঠ। প্রিয়—প্রেয়স্, প্রেষ্ঠ। বহু—ভূয়স্, ভূয়িষ্ঠ। যুবন্—যবীয়স্ বা কনীয়স্, যবিষ্ঠ বা কনিষ্ঠ। বলবৎ—বলীয়স্, বলিষ্ঠ। মায়াবিন্—মায়ীয়স্, মায়িষ্ঠ।

২২ক। তিঙন্তের ও অব্যয়ের উত্তরও অতিশায়নে ( উৎকর্ষে ) 'তর' 'তম' হয়, এবং ঐ তর-তমের পরে 'আম্' হয়। সর্বে ইমে পচন্তি, অয়মেষামতিশয়েন পচতি পচতিতমাম্। পচতিতরাম্। নতরাম্, অতিতরাম্।

---

## অনুশীলন ১০২

(ক) বৃদ্ধঃ স্যাৎ সপ্ততেরূর্ধ্বং বর্ষীয়ান্ নবতেঃ পরম্। যত্তে রূপং কল্যাণতমং তৎ তে পশ্যামি। ধর্ম্যাৎ হি যুদ্ধাৎ শ্রেয়ঃ অন্যৎ ক্ষত্রিয়স্য ন বিদ্যতে ( সন্ধি )। যদ্ যদ্ আচরতি শ্রেষ্ঠঃ তৎ তৎ এব ইতরো জনঃ ( সন্ধি )। যুধিষ্ঠিরঃ শ্রেষ্ঠতমঃ

---

২২। ইষ্ঠন্নীয়সুনৌ গুণবচনাদেব। পাচকতর, পাচকতম; পাচক গুণবচন নহে, কিন্তু ক্রিয়াশব্দ, এইজন্য পাচক শব্দের উত্তর ইষ্ঠন্ বা ঈয়সুন্ হয় না। ( ইষ্ঠেয়সোঃ ) প্রশস্যস্য শ্রঃ, জ্য চ, বৃদ্ধস্য চ, অন্তিক-বাঢ়য়োর্নেদ-সাধৌ। ( ইষ্ঠেমেয়ঃসু ) স্থূল-দূর-যুব-হ্রস্ব-ক্ষিপ্র-ক্ষুদ্রাণাং যণাদিপরং ( লুপ্যতে ) পূর্বস্য চ গুণঃ, প্রিয়-স্থির-স্ফিরোরু-বহুল-গুরু-বৃদ্ধ-তৃপ্র-দীর্ঘ-বৃন্দারকাণাং প্র-স্থ-স্ফ-বর্-বংহি-গর্-বর্ষি-ত্রপ্-দ্রাঘি-বৃন্দাঃ, বহোর্লোপঃ [ ইমেয়সোরাদেঃ ] ভূ চ বহোঃ, ইষ্ঠস্য য়িট্ চ, র ঋতো হলাদের্লঘোঃ। যুবাল্পয়োঃ কনন্যতরস্যাম্। বিন্মতোর্লুক্ ( ইষ্ঠেয়সোঃ )। স চ সর্বান্ অশ্বান্ অবলোক্য তং রাক্ষসম্ অশ্বতমং বিজ্ঞায় অধিরূঢ়ঃ ( তম after a noun ).

(double superlative) কুরূণাম্। মহীয়াংসঃ (great men, lit. greater) প্রকৃত্যা মিতভাষিণঃ। হন্তি সর্বাণি শ্রেয়াংসি (noun) পুংসো মহদতিক্রমঃ। শ্রেয়শ্চ প্রেয়শ্চ মনুষ্যমেতঃ। ন হি অস্মাৎ পাপীয়ান্, যদ্ অনুপকরণস্য দীর্ঘমায়ুঃ। জ্যেষ্ঠপুত্রে স্থিতে রাজন্ ন কনীয়ান্ নৃপো ভবেৎ।

(খ) দ্রব্যময় যজ্ঞ হইতে জ্ঞানময় যজ্ঞ ভাল। যজ্ঞই শ্রেষ্ঠতম কর্ম। বিদ্যা হইতে বুদ্ধি ভাল (উত্তম, lit. uppermost, higher, from উদ্)। রাম আমার ছোট (যবীয়স্) ভাই। সকলেই নিজেকে বেশি বুদ্ধিমান্ (বুদ্ধিমত্তর, very wise) ভাবেন।

২৩। **উৎপত্তি** বা **ঘটনা** বুঝাইলে, কালবাচক অব্যয়ের এবং অন্যান্য কতিপয় শব্দের উত্তর **তন** হয়। অদ্যতন, সায়ন্তন, পুরাতন, চিরন্তন, অধুনাতন, ইদানীন্তন, অধস্তন, প্রাক্তন, সনাতন, হ্যস্তনী, শ্বস্তনী।

২৪। **বিকার, অবয়ব, ব্যাপ্তি** প্রভৃতি অর্থে **ময়ট্** হয়। স্বর্ণময়, মৃন্ময় (ণত্ব হইবে না), দারুময়, জলময়, ধূমময়, দর্ভময়, বাঙ্ময়, গোময় (=গো-পুরীষ), গো+যৎ=গব্য (বিকার)।

(ক) **ফল** বুঝাইলে বিকারাবয়ব-প্রত্যয়ের লোপ হয়। আমলক্যাঃ ফলম্—আমলকম্ (ময়ট্-প্রত্যয়ের লোপ; 'লুক্ তদ্ধিত-লুকি' ঙীষের লোপ)।

২৫। পঞ্চমী বিভক্তির স্থানে **বিকল্পে তসিল্** (তস্) হয়। গৃহতঃ (=গৃহাৎ), অন্যতঃ (=অন্যস্মাৎ বা অন্যস্যাঃ)। সপ্তমী-স্থানে এবং কদাচিৎ অন্য বিভক্তির স্থানেও তসিল্ হয়। পূর্বতঃ (=পূর্বস্মিন্), অগ্রতঃ (=অগ্রে), আদিতঃ (=আদৌ)।

২৬। 'বহু' এই প্রাতিপদিকের এবং সর্বনামের উত্তর সপ্তমীর স্থানে

---

২৪। ময়ড্ বা এতয়োর্ভাষায়াম্ অভক্ষ্যাচ্ছাদনয়োঃ। গোশ্চ পুরীষে। ক। ফলে লুক্।

২৫-৩৩। এই সকল প্রত্যয়ে নিষ্পন্ন শব্দ অব্যয়। ৫।১৪ দেখ।

বিকল্পে **ত্রল্** ( ত্র ) হয়। বহুত্র, সর্বত্র, উভয়ত্র। দ্বি প্রভৃতি সর্বনামের মধ্যে কেবল 'কিম্' শব্দের উত্তর 'ত্রল্' হয়। কিম্—কুত্র।

২৭। তদ্ প্রভৃতির উত্তর **তসিল্** ও **ত্রল্** প্রত্যয়ে নিম্নলিখিত পদ হয়। তদ্—ততঃ, তত্র; যদ্—যতঃ, যত্র; এতদ্—অতঃ, অত্র; ইদম্—ইতঃ, ইহ ( 'ত্র' না হইয়া 'হ' হইল ); অদস্—অমুতঃ, অমুত্র; কিম্—কুতঃ। অস্মদ্+তস্=মত্তঃ ( একবচন ), অস্মত্তঃ ( দ্বি-বহুবচন ); যুষ্মদ্+তস্=ত্বত্তঃ ( একবচন ), যুষ্মত্তঃ ( দ্বি-বহুবচন )।

২৮। **কাল** বুঝাইলে **সপ্তমী বিভক্তিতে** নিম্নলিখিত পদগুলি হয়। সর্ব+দা=সদা, সর্বদা। এক+দা=একদা। অন্যদা, কদা, যদা ( 'র্হি'-প্রত্যয়ে—অন্যর্হি, কর্হি, যর্হি ); তদ্—তদা, তর্হি, তদানীম্ ( দানীম্-প্রত্যয় )। ইদম্—ইদানীম্। অধুনা ( =অস্মিন্ কালে, নিপাতন )। এতর্হি ( =এতস্মিন্ কালে )। সমানে অহনি=সদ্যঃ, অস্মিন্ অহনি=অদ্য, পূর্বস্মিন্ অহনি=পূর্বেদ্যুঃ, অন্যস্মিন্নহনি=অন্যেদ্যুঃ, পরস্মিন্নহনি=পরেদ্যবি ( নিপাতন )।

২৯। **প্রকার** অর্থে সংখ্যাবাচকের উত্তর **ধা** হয়। দ্বিধা বা দ্বেধা, ত্রিধা বা ত্রেধা, চতুর্ধা, পঞ্চধা; ইহারা অব্যয় ও ক্রিয়ার বিশেষণ।

৩০। **প্রকার** অর্থে সর্ব প্রভৃতি কতিপয় প্রাতিপদিকের উত্তর **থাল্** ( থা ) হয়। সর্বৈঃ প্রকারৈঃ=সর্বথা। ইতরথা, উভয়থা। যেন প্রকারেণ—যথা, তেন প্রকারেণ—তথা। কেন প্রকারেণ—কথম্ ( থমু ), অনেন ( এতেন ) প্রকারেণ—ইত্থম্ ( থমু, নিপাতন )। থা-থমু-প্রত্যয়ান্ত শব্দ অব্যয় ও ক্রিয়ার বিশেষণ।

৩১। **বার** (times) বুঝাইলে সংখ্যাবাচক প্রাতিপদিকের উত্তর **কৃত্বসুচ্** ( কৃত্বঃ ) হয়। পঞ্চকৃত্বো ভুঙ্‌ক্তে, শতকৃত্বঃ পঠতি।

---

২৮। যদলক্ষণেনানুৎপন্নং তৎ সর্বং নিপাতনাৎ সিদ্ধম্।

৩১। সংখ্যায়াঃ ক্রিয়াভ্যাবৃত্তিগণনে কৃত্বসুচ্। অভ্যাবৃত্তিজন্ম।

৩২। দ্বি, ত্রি ও চতুর্ শব্দের উত্তর বার বুঝাইলে সুচ্ (স্) হয়। দ্বির্ভুঙ্‌ক্তে, ত্রিঃ প্রদক্ষিণং কুরুতে, চতুরধীতে। একবার অর্থে, এক+সুচ্—সকৃৎ (নিপাতন); সকৃৎ দদাতি। কৃত্বসুচ্-প্রত্যয়ান্ত এবং সুচ্-প্রত্যয়ান্ত শব্দ অব্যয় ও ক্রিয়ার বিশেষণ।

৩৩। কৃ, ভূ ও অস্ ধাতুর যোগে অভূত-তদ্ভাব অর্থে 'চ্বি' হয়, 'চ্বি'র কিছুই থাকে না। 'চ্বি' পরে থাকিলে প্রাতিপদিকের অন্তস্থিত হ্রস্ব স্বর দীর্ঘ হয় এবং অবর্ণ-স্থানে ঈ হয়। অলঘুং লঘুং করোতি—লঘূকরোতি, অলঘুর্লঘুর্ভবতি—লঘূভবতি, অলঘুর্লঘুঃ স্যাৎ—লঘূস্যাৎ। শুক্লীকরোতি।

৩৪। ভূতপূর্ব অর্থে চরট্ (চর) প্রত্যয় হয়। আঢ্যো ভূতপূর্বঃ—আঢ্যচরঃ।

৩৫। ঈষদূন অর্থে 'কল্পপ্', 'দেশ্য' ও 'দেশীয়র্' প্রত্যয় হয়। ঈষদূনো বিদ্বান্—বিদ্বৎকল্পঃ, বিদ্বদ্দেশ্যঃ, বিদ্বদ্দেশীয়ঃ, গুড়কল্পা দ্রাক্ষা।

৩৬। 'তদ্দ্বারা খ্যাত' এই অর্থে 'চুঞ্চুপ্' ও 'চণপ্' প্রত্যয় হয়। বিদ্যাচুঞ্চু, বিদ্যাচণ।

---

## অনুশীলন ১০২

(ক) Give the comparative and superlative forms (without adding তর and তম) of গুরু, প্রিয়, বলবৎ, বৃদ্ধ, বহু and যুবন্।

(খ) Give one derivative word for each :—

কাষ্ঠেন নির্মিতম্, ব্রাহ্মণেন তুল্যম্, সর্বস্মিন্ স্থানে, রাজা ইব (আচরতি), দশরথস্য পুত্রঃ, পিতা ইব (ব্যবহরতি), যেষাং গুণাঃ সন্তি তে, অস্মিন্ দিনে,

---

৩২। দ্বিত্রিচতুর্ভ্যঃ সুচ্, একস্য সকৃচ্চ কৃত্বসুচোঽপবাদঃ।

৩৩। (অভূততদ্ভাবে) কৃভ্বস্তিযোগে সম্পদ্যকর্তরি চ্বিঃ। চ্বৌ চ (পূর্বস্য দীর্ঘঃ), অস্য চ্বৌ (ঈৎ)। ৩৪। ভূতপূর্বে চরট্। টকারো ঙীবর্থঃ, আঢ্যচরী (স্ত্রীলিঙ্গে)।

৩৫। ঈষদসমাপ্তৌ কল্পব্-দেশ্য-দেশীয়রঃ। তিঙশ্চ—পচতিকল্পম্, শীরতেকল্পম্।

৩৬। তেন বিত্তশ্চুঞ্চুপ্-চণপৌ, বিত্ত = প্রসিদ্ধ।

পুরা ভবः, পিতুঃ সদৃশম্, পঞ্চভিঃ প্রকারৈঃ, ব্যাসস্য পুত্রঃ, পৃথিব্যাঃ ঈশ্বরঃ, ব্যাকরণং বেত্তি, দেবাদাগতম্, সর্বস্মাৎ স্থানাৎ।

(গ) Derive প্রেমন্, সৌহৃদ, ধন্য, পথ্য, শ্রেষ্ঠ and ভূমন্।

(ঘ) Form a sentence with each :—

গরীয়ান্, গরিষ্ঠ, সহস্রকৃত্বঃ, ভক্তিমান্, দ্বিঃ, স্বতঃ, মত্তঃ, সদা, কথম্, ইত্থম্, গব্যা।

(ঙ) Find out the secondary affixes ( তদ্ধিত ) in the following and point out the meaning of each :—যশস্যম্ অধ্যয়নম্, অন্নময়ং দানম্।

(চ) Correct or justify :—

বিদ্বত্বং চ নৃপত্বং চ নৈব তুল্যং কদাচন। ভগমান্ এব অস্মান্ রক্ষিষ্যতি। দ্রাক্ষামতী কাশ্মীরভূমিঃ। বিদ্যাবন্তং যশস্বন্তং লক্ষ্মীবন্তং চ মাং কুরু। ন মানুষাৎ শ্রেষ্ঠতরং হি কিঞ্চিৎ।

(ছ) Translate the following sentences and derive the তদ্ধিতান্ত words therein :—

ন ভূতানাম্ অহিংসায়া জ্যায়ান্ ধর্মঃ অস্তি কশ্চন ( সন্ধি )। জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরীয়সী। উদ্যমস্থা সদা লক্ষ্মীঃ। নমো নমস্তেঽস্তু সহস্রকৃত্বঃ পুনশ্চ ভূয়োঽপি নমো নমস্তে। অশান্তস্য কুতঃ সুখম্। উভয়তোঽর্ধরাত্রম্ অহঃ অদ্যতনঃ কালঃ। সদা প্রহৃষ্টয়া ভাব্যং গৃহকর্মসু দক্ষয়া।

## স্ত্রী-প্রত্যয়

৩৭। স্ত্রীলিঙ্গে অকারান্ত প্রাতিপদিকের উত্তর আ ( টাপ্, আপ্ ) হয়। কৃশ—কৃশা, প্রথমা, দ্বিতীয়া, তৃতীয়া।

---

৩৭। স্ত্রিয়াম্, অজাদ্যতষ্টাপ।

(ক) 'আপ্' পরে থাকিলে প্রত্যয়স্থ ককারের পূর্ববর্তী অকারের স্থানে ইকার হয়। নায়ক—নায়িকা, পাচক—পাচিকা, পালক—পালিকা, কারক—কারিকা, সাধক—সাধিকা, নাটক—নাটিকা, বালক—বালিকা। ক্ষিপকা প্রভৃতিতে এই সূত্র খাটে না। ক্ষিপকা, অষ্টকা, ইষ্টকা, কন্যকা, চটকা, তারকা ( তারকা—star, অন্য অর্থে তারিকা ), অধিত্যকা, উপত্যকা।

৩৮। টকারেৎ, ষকারেৎ, উকারেৎ এবং ঋকারেৎ শব্দের উত্তর, নকারান্তের এবং ঋকারান্তের উত্তর, এবং গৌরাদির উত্তর স্ত্রীলিঙ্গে ঈ ( ঙীষ্, ঙীপ্, ঙীন্ ) হয়। ঈ পরে থাকিলে প্রাতিপদিকের অন্তস্থিত অবর্ণের লোপ হয়। অর্থকরী, যশস্করী, নিশাচরী, দয়াময়ী। নর্তকী, রজকী, মানবী, বৈষ্ণবী। বুদ্ধিমৎ—বুদ্ধিমতী, প্রেয়স্—প্রেয়সী। সৎ—সতী। মায়াবিন্—মায়াবিনী, মানিন্—মানিনী, উপকারিন্—উপকারিণী, প্রিয়বাদিন্—প্রিয়বাদিনী। দাতৃ—দাত্রী, কর্তৃ—কর্ত্রী, জনয়িতৃ—জনয়িত্রী, প্রসবিতৃ—প্রসবিত্রী। গৌর—গৌরী, কুমারী, সুন্দরী, তরুণী, পিতামহী, অকারান্তের উত্তর এই বিশেষ সূত্র অনুসারে 'ঈ' হইল, পূর্ববর্তী সূত্র অনুসারে 'আ' হইল না।

৩৯। জাতি বুঝাইলে জাতিবাচী অকারান্ত প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ ( ঙীষ্, ঙীপ্ ) হয়। সিংহী, ব্যাঘ্রী, মানুষী, ব্রাহ্মণী, রাক্ষসী।

---

৩৭ক। প্রত্যয়স্থাৎ কাৎ পূর্বস্যাত ইদ আপি। ক্ষিপকাদীনাং চ ( ন )। "ক্ষিপকা=আয়ুধম্, অথবা অজ্ঞাতা ক্ষিপা=ক্ষিপকা, সেবকা-সেবা ( ভক্তিঃ ), কুৎসিতা বা সেবা=সেবকা" ( বর্ধমান )। সেবিকা=সেবাকারিণী, সেবকা=সেবকভার্যা। ক্ষিপা ( ক্ষিপ্+অঙ্+স্ত্রিয়াম্ আপ্ )=ক্ষেপণ (throwing).

৩৮। ষিদ-গৌরাদিভ্যশ্চ ( ঙীষ্ )। ঋন্নেভ্যো ঙীপ্। উগিতশ্চ। টিড্‌ঢাণঞ্-দ্বয়সজ্-দঘ্নঞ্-মাত্রচ-তয়প্-ঠক-ঠঞ্-কঞ্-ক্বরপঃ ( টিৎ+ঢ+অণ্+অঞ্+দ্বয়সচ্+দঘ্নচ্+মাত্রচ্+তয়প্+ঠক্+ঠঞ্+কঞ্+করপ্ )। যস্যেতি চ।

৩৯। জাতেরস্ত্রীবিষয়াৎ অযোপধাৎ। স্ত্রীবিষয=নিয়ত-স্ত্রীলিঙ্গ। অস্ত্রীবিষয়—যে শব্দ নিয়ত স্ত্রীলিঙ্গ নহে ( বলাকা শব্দ নিয়ত-স্ত্রীলিঙ্গ )। য উপধায় থাকিলে 'আ' হয় ; বৈশ্য—বৈশ্যা, ক্ষত্রিয়—ক্ষত্রিয়া। কিন্তু হয়ী, গবয়ী।

(ক) অজ প্রভৃতির উত্তর স্ত্রীলিঙ্গে আ ( টাপ্ ) হয়। অজা, কোকিলা, চটকা, অশ্বা, মূষিকা।

৪০। ঈ প্রত্যয় পরে থাকিলে অন্-ভাগান্তের উপধা অকারের লোপ হয়। রাজন্—রাজ্ঞী। বারাণসীনামন্—বারাণসীনাম্নী।

৪১। যে সকল অন্-ভাগান্তের উপধা অ, মান্ত বা বান্ত সংযোগের অব্যবহিত পরবর্তী নহে, তাহারা বহুব্রীহির অন্ত্যাবয়ব হইলে, তাহাদের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ (ঙীপ্, ঈপ্) বা আ ( ডাপ্ ) হয়, অথবা কোনও প্রত্যয় হয় না। 'বহবঃ রাজানঃ অস্যাম্' এই অর্থে স্ত্রীলিঙ্গে তিনটি প্রাতিপদিক হয়, বহুরাজ্ঞী ( বহুরাজন্+ঙীপ্ ), বহুরাজা ( বহুরাজন্+ডাপ্ ) এবং বহুরাজন্; প্রথমটি ঈকারান্ত, দ্বিতীয়টি আকারান্ত, এবং তৃতীয়টি নকারান্ত।

(ক) যে সকল অন্-ভাগান্তের উপধা অ, মান্ত বা বান্ত সংযোগের অব্যবহিত পরবর্তী থাকে, তাহারা বহুব্রীহির অন্ত্য অবয়ব হইলে স্ত্রীলিঙ্গে আ ( ডাপ্ ) হয় অথবা কোনও প্রত্যয় হয় না। বহবঃ যজ্বানোঽস্যাং—বহুযজ্বা ( বহুযজ্বন্ শব্দ ) অথবা বহুযজ্বা ( আকারান্ত শব্দ )। প্রথমার দ্বিবচনে—বহুযজ্বানৌ বা বহুযজ্বে।

৪২। যে সকল পুরুষ-বাচক অকারান্ত শব্দ, সেই পুরুষের সহিত সম্বন্ধের ফলে লক্ষণা-দ্বারা স্ত্রী-বোধক হয়, তদুত্তর স্ত্রীলিঙ্গে ঈ হয়; গণক—গণকী (গণনা করেন বলিয়া গণকের গণকত্ব, কিন্তু তাঁহার ভার্যা গণনা না করিলেও গণকী), গোপ—গোপী, বৈশ্য—বৈশ্যী, বৈদ্য—বৈদ্যী। কেকয়-কেকয়ী ( কেকয়-পুত্রী ), দেবক—দেবকী ( দেবক-পুত্রী )।

---

৩৯ক। অজাদ্যতষ্টাপ্।

৪০। অল্লোপোঽনঃ ( ভস্য )। মদ্রাণাং রাজ্ঞী মদ্ররাজ্ঞী, মদ্রাণাং রাজা মদ্ররাজঃ, তস্য ভার্যা মদ্ররাজী ( ৪২ সূ )।

৪১। অন উপধালোপিনোঽন্যতরস্যাম্ ( বা ঙীপ্, পক্ষে ডাব-ঙীব্-নিষেধৌ )।

৪২। পুংযোগাৎ আখ্যায়াম্।

৪৩। বহুব্রীহি সমাস হইলে **স্বাঙ্গবাচক অকারান্ত** প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে বিকল্পে ঈ হয়। ঐ স্বাঙ্গ-বাচকের উপধায় সংযোগ থাকিলে বা ঐ স্বাঙ্গবাচক শব্দে দুইয়ের অধিক স্বর থাবিলে প্রায়শ হয় না। চন্দ্রমুখী বা চন্দ্রমুখা, সুকেশী বা সুকেশা, তাম্রনখী বা তাম্রনখা। মৃগনেত্রা, লোলজিহ্বা। মৃগনয়না, চন্দ্রবদনা, লোলরসনা। কিন্তু কৃশাঙ্গী বা কৃশাঙ্গা, বিম্বোষ্ঠী বা বিম্বোষ্ঠা, কোকিলকণ্ঠী বা কোকিলকণ্ঠা, কুন্দদন্তী বা কুন্দদন্তা, কৃশোদরী বা কৃশোদরা।

(ক) সহ, নঞ্ বা বিদ্যমান শব্দ পূর্বে থাকিলে স্বাঙ্গবাচকের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ হয় না। সকেশা, অকেশা, বিদ্যমানকেশা।

৪৪। **গুণবাচী উকারান্ত** শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে বিকল্পে ঈ ( ঙীষ্ ) হয়। মৃদু—মৃদ্বী বা মৃদু, তন্বী তনু, গুর্বী গুরু।

৪৫। **ক্ত্যন্ত-ভিন্ন কৃৎ-সংজ্ঞক-ইকারান্ত** প্রাতিপদিকের উত্তর বিকল্পে ঈ হয়; রত্রি বা রাত্রী। কৃদিকার ভিন্ন অন্য ইকার হইলেও ঈ' দেখা যায়, শকটি বা শকটী। পদ্ধতি বা পদ্ধতী ( ক্ত্যন্তের উত্তর বিকল্পে ঈ )।

৪৬। 'ঊঢ়া বুঝাইলে পতি শব্দ স্ত্রীলিঙ্গে পত্নী হয় ( ই-স্থানে ন্ এবং ঈ প্রত্যয় )। 'ঊঢ়া'-ভিন্ন স্থলে, পতিরিয়ং স্ত্রী গ্রামস্য। 'পতি' সমাসের শেষ-পদ হইলে, স্ত্রীলিঙ্গে প্রায়শ ঐ 'পতি' শব্দের উত্তর ঈ প্রত্যয় হয় এবং উহার ই-স্থানে ন হয় বিকল্পে। গ্রামস্য পতিঃ—গ্রামপত্নী বা গ্রামপতিঃ ( স্ত্রী )। স্থূলঃ পতিরস্যাঃ—স্থূলপত্নী বা স্থূলপতিঃ। সপত্নী প্রভৃতিতে বিকল্প হয় না,

---

৪৩। স্বাঙ্গাৎ চোপসর্জনাদসংযোগোপধাৎ ( বা ঙীষ্ )। অঙ্গ-গাত্র-কণ্ঠেভ্য ইতি বক্তব্যম্। নাসিকোদরৌষ্ঠ-জঙ্ঘা-দন্ত-কর্ণ-শৃঙ্গাচ্চ। ন ক্রোডাদি বহ্বচঃ।

৪৩ক। সহ-নঞ্-বিদ্যমানপূর্বাচ্চ।

৪৪। বোতো গুণবচনাৎ। গুণমুক্তবান্ গুণবচনঃ। যঃ প্রাগ্ গুণমভিধায় পশ্চাৎ (মতুব্-লোপাৎ অভেদোপচারাৎ বা) তদ্বদ্ দ্রব্যমভিধত্তে স গুণবচনঃ।

৪৫। কৃদিকারাদক্তিনঃ।

৪৬। পত্যুর্নো যজ্ঞসংযোগে। বিভাষা সপূর্বস্য। সভাপতিরিয়ং নারী।

সমানঃ পতির্যস্যাঃ—সপত্নী, একঃ পতির্যস্যাঃ—একপত্নী, বীরঃ পতির্যস্যাঃ—বীরপত্নী।

৪৭। কতিপয় স্ত্রী-প্রত্যয়ান্ত শব্দ—নৃ—নারী, নর—নারী, সখি—সখী, মনুষ্য—মনুষী, মৎস্য—মৎসী। যুবন্—যুবতি (বা যুবতী)। শ্বন্—শুনী। মঘবন্—মঘোনী বা মঘবতী। মাতুল—মাতুলী বা মাতুলানী। ভব—ভবানী, রুদ্র—রুদ্রাণী, সর্ব—সর্বাণী, মৃড়—মৃড়ানী, ইন্দ্র—ইন্দ্রাণী, বরুণ—বরুণানী, ব্রহ্মন্—ব্রহ্মাণী। যবনানাং লিপির্যবনানী। শ্বশুর—শ্বশ্রূ।

৪৮। অল্পার্থেও স্ত্রী প্রত্যয় দেখা যায়। ছোট ঘট—ঘটী। হিম ও অরণ্য শব্দের উত্তর মহত্ত্বে স্ত্রী-প্রত্যয় হয়। মহারণ্যম্=অরণ্যানী, হিমানী=হিমসংহতিঃ।

৪৯। শূদ্রী=শূদ্রের ভার্যা, শূদ্রা=শূদ্র-জাতীয়া স্ত্রী। আভীরী ও মহাশূদ্রী—আভীর-জাতীয় স্ত্রী অথবা আভীরের স্ত্রী। অর্যাণী বা অর্যা—অর্য-জাতীয়া স্ত্রী, ক্ষত্রিয়া বা ক্ষত্রিয়াণী=ক্ষত্রিয়জাতীয়া স্ত্রী, উপাধ্যায়া বা উপাধ্যায়ী=স্বয়ং বিদ্যোপদেশিনী। আচার্যা=স্বয়ং মন্ত্রব্যাখ্যাত্রী। আচার্যের ভার্যা=আচার্যানী

৪৭। ইন্দ্র-বরুণ ভব শর্ব-রুদ্র-মৃড়-হিমারণ্য-যব-যবন-মাতুল চার্যাণাম্ আনুক। হিমারণ্যয়োর্মহত্ত্বে (আনুক)। যবনাল্লিপ্যাম্। বেদশিঃ। যুবতী যু+শতৃ+ঙীপ্ (ভট্টোজি), 'যূনী' মুগ্ধবোধ-সম্মত। 'মাতুলা'ও কেহ কেহ দর্শাইয়াছেন।

৪৮। স্ত্রী স্যাৎ কাচিৎ মৃণাল্যাদির্বিবক্ষাঽপচয়ে যদি।

শূদ্রী শূদ্রস্য ভার্যা স্যাৎ    শূদ্রা তজ্জাতিরেব চ।
আভীরী তু মহাশূদ্রী    জাতি-পুংযোগয়োঃ সমা।
অর্যাণী স্বয়মর্যা স্যাৎ    ক্ষত্রিয়া ক্ষত্রিয়াণ্যপি।
উপাধ্যায়াপ্যুপাধ্যায়ী    স্যাদাচার্যাপি চ স্বতঃ॥
আচার্যানী তু পুংযোগে    স্যাদর্যী ক্ষত্রিয়ী তথা।
উপাধ্যায়ান্যুপাধ্যায়ী    [ গোটা স্ত্রী-পুংস-লক্ষণা ]॥

অয বৈশ্য। 'মহতী চাসৌ শূদ্রা চ' এইরূপ অর্থ হইলে 'মহাশূদ্রা' হইবে।

( ণত্ব-নিষেধ ), অর্যের ভার্যা—অর্যী, ক্ষত্রিয়ের ভার্যা—ক্ষত্রিয়ী, উপাধ্যায়ের ভার্যা—উপাধ্যায়ী বা উপাধ্যায়ানী।

৫০। কোনও কোনও উকারান্ত প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে উঙ্ ( ঊ ) প্রত্যয় হয়। কুরূ, ব্রহ্ম-বন্ধূ, পঙ্গূ, করভোরূ।

## অনুশীলন ১০৩

(ক) Give the feminine forms of :—

অশ্ব, ব্যাঘ্র, ঈদৃশ, বিদ্বস্, ভবৎ, মূষিক, হয়, রুদ্র, শ্বশুর, পাচক, নর, অমর, শ্বন্, মঘবন্, কুর্বৎ, সেবক, শিব, পতি, রাজন্, সুন্দর, হরিণ।

(খ) What, if any, is the distinction between শূদ্রা and শূদ্রী, উপাধ্যায়া, উপাধ্যায়ানী and উপাধ্যায়ী, আচার্যা and আচার্যানী, ক্ষত্রিয়া and ক্ষত্রিয়ী.

(গ) Construct sentences with the words given in (খ) above.

(ঘ) Substitute a compound word for each —

কমলে ইব অক্ষিণী যস্যাঃ সা, পদ্মবৎ অক্ষিণী যস্যাঃ সা.

(ঙ) Form two sentences with আচার্য and উপাধ্যায় in the sense of a woman teacher.

(চ) বৎসোতঙ্ক উপাধ্যায়ানীং পৃচ্ছ কিম্ উপহরামীতি। স জনমেজয়ঃ এবমুক্তো দেবশুন্যা সরময়া ভৃশং বিষণ্ণো বভূব। শূদ্রৈব ভার্যা শূদ্রস্য। নৈবেন্দ্রাণী ন রুদ্রাণী ন মনাবী ন রোহিণী। বরুণানী ন চাগ্নেয়ী তস্যাঃ সীমন্তিনী সমা॥ দেবি প্রপন্নার্তিহরে প্রসীদ, প্রসীদ মাতর্জগতোঽখিলস্য। প্রসীদ বিশ্বেশ্বরি পাহি বিশ্বং ত্বমীশ্বরী দেবি চরাচরস্য॥

৫০। উঙুতঃ ( অযোপধাৎ ), পঙ্গোশ্চ, ঊরূত্তরপদাদৌপম্যে। অযোপধাৎ কিম্? অধ্বর্যু-ব্রাহ্মণী, অধ্বর্যুশাখাধ্যায়িনী ইত্যর্থঃ।

# বিষয়-সূচী

# সূত্রাদি-সূচী